**শ্রীপান্নালাল ঘোষ** (রাধাকিশোরপুর) **:—** সাপ্লিমেন্টারী স্যার, এই ২৫টি স্কুল সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন সেগুলির কোন ঘর নেই। গৃহহীন স্কুল থাকা সত্বেও যেখানে স্কুলগৃহ রয়েছে সেখানে টেণ্ডার ডাকা হচ্ছে। তার ফলে কিছু অসুবিধাও হচ্ছে। যেখানে স্কুল ঘর নেই সেখানে কি করে ঘর করা হবে? যেখানে স্কুল ঘর রয়েছে সেখানে পরে হলেও চলবে। কিভাবে এই পদ্ধতিগুলি ঠিক হয়? এরজন্য কারা রেসপন্সিবল? কেন হলো? যেখানে ঘর নেই সেখানে টেণ্ডার ডাকা হলো না অথচ যেখানে আছে সেখানে টেণ্ডার ডাকা হয়েছে। এবং আগামী অর্থ বছরে যখন এই সুযোগ আসবে এই ধরনের পদ্ধতি অবলম্বিত হবে না এটারও গ্যারান্টি দেওয়া যায় না। এটা বন্ধ করার জন্য সরকারের তরফ থেকে কোন ধরনের ব্যবস্থা নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, আমরা এই সব যাতে না হয় তার জন্য প্রত্যেক ব্লকে শিক্ষা উপদেষ্টা কমিটি গঠন করেছি। তারা এলাকার যেসমস্ত স্কুলঘর নেই এবং মেরামতির প্রয়োজন আছে, আসবাবপত্রের দরকার হলে তারা সেই সমস্তগুলি দেখবে। কিন্তু ২৫টা নিয়ে এখানে কোন কংক্রিট তথ্য নেই এবং এরজন্য দায়ী কে এই সমস্ত প্রশ্ন এখন আসে না। কারণ এই জিনিষগুলি পেছনের দিকে তাকিয়ে পোস্টমর্টাম করা যাবে কিন্তু যা আছে সেটা করা যাবে না। সেই জন্য যাতে সহজ হয় তারজন্য আমরা শিক্ষা উপদেষ্টা কমিটি গঠন করেছি। তাদের জন্য বিভিন্ন ব্লকে টাকাও সেংশান করা হয়েছে। এবং এই সমস্ত ঘটনা যাতে না হয় তারা সেগুলি দেখবে। এবং 'যেখানে যখানে এই রকম অভিযোগ আছে আপনাদের কাছে তাহলে নিশ্চয় আপনারা আমার দপ্তরে পাঠাতে পারেন। অন্তত পক্ষে আমার কাছেও পাঠাতে পারেন আমি দেখব।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীখগেন্দ্র জমাতিয়া মহাশয়।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া ( মেম্বার ) :—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার — ১৭।

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার — ১৭।

প্রশ্ন

১। গণ্ডাছড়া বিদ্যালয় পরিদর্শকের অধীন গঙ্গানগর স্কুলে উপজাতি আবাসিক ছাত্রাবাস খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা এবং,

২। যদি না থাকে কবে নাগাদ খোলা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। হ্যাঁ আছে।

২। প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয়।

**শ্রীসমীর দেব সরকার :—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার — ১৩।

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার — ১৩।

প্রশ্ন

১। সারা রাজ্যে তফসিলী জাতি ও উপজাতি ছাত্রছাত্রীদের জন্য মোট কতটি আবাস চালু আছে ;

২। ঐ সকল স্থানে কতজন তফসিলী জাতি, উপজাতি ছাত্র-ছাত্রী থাকার সুযোগ পাচ্ছেন,

৩। আগামী শিক্ষাবর্ষে নূতন কোন তফসিলী জাতি উপজাতি ছাত্রাবাস করা হবে কিনা,

৪। গণ্ডাছড়া আই, এস, এর অধীনে গঙ্গানগর আবাসিক ছাত্রাবাস করা হবে কিনা ?

উত্তর

১। সারা রাজ্যে তফসিলী জাতি ছাত্রছাত্রীদের জন্য মোট ৪৯ টি এবং উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য মোট ৮৯ টি আবাস চালু রয়েছে।

২। মোট ৪১৮ জন তফসিলী ছাত্রছাত্রী এবং ২৬২৭ জন উপজাতি ছাত্রছাত্রী সম্প্রদায়ভুক্ত উক্ত আবাসগুলিতে থাকার সুযোগ পাচ্ছে।

৩। আগামী শিক্ষাবর্ষে তপশিলী জাতি ছাত্রছাত্রীদের জন্য ১৩টি এবং উপজাতি চাত্র, ছাত্রীদের জন্য ২০টি আবাস চালু করার প্রস্তুতি চলছে।

৪। হ্যাঁ।

**শ্রীসমীর দেব সরকার :—** মাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে তথ্য দিলেন যে, তফসিলী ছাত্রছাত্রীদের জন্য যে ছাত্রাবাসগুলি আছে, আমরা যতটুকু জানি এর মধ্যে অনেক ছাত্রাবাস এবং ছাত্রীবাস আছে যেগুলিতে সি, আর, ই, এফ, ক্যাম্প করে আছে। আমার কাছে যে তথ্য আছে তার মধ্যে বরবুক গার্লস হোস্টেল, চন্দ্রপুর হোস্টেল, ধর্মনগর বি, বি, আই হোষ্টেল, পদ্মপুর ছাত্রাবাস এবং তেলিয়ামুড়া গার্লস হোষ্টেল এই সমস্ত আবাসগুলিতে সি, আর, পি, ই, এফ ক্যাম্প করে দীর্ঘদিন ধরে আছে, ছাত্রছাত্রীরা থাকার সুযোগ পাচ্ছে না। এই রকম তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা? যদি তাই হয়ে থাকে তাহলে সেখান থেকে সি, আর, পি, ই, এফ সরিয়ে দেওয়ার উদ্যোগ নেওয়া হবে কিনা ?

**শ্রী অনিল সরকার (মন্ত্রী) :—** মাঝে মাঝে এমন সব সমস্যা হয়, বিশেষ করে সি, আর, পি, এফ, বা জওয়ান তাদেরকে কোন না কোন জায়গায় দিতে হয়। এবং তাদের জন্য তখন কোন রকম ঘর বাড়ী ইত্যাদি থাকে না। সমস্যার গুরুত্ব বিচারে তখন এইসব ছাত্রাবাসে যেগুলিতে ছাত্রছাত্রী নেই বা কনস্ট্রাকশান হচ্ছে সেইগুলিতে সি, আর, পি, এফকে থাকতে দেওয়া হয়। কিন্তু পরবর্তী সময়ে দেখা যায় অনেক ছাত্রাবাসে বা ছাত্রী নিবাসে তারা দীর্ঘদিন যাবত আছেন। এটা সত্যি শিক্ষার পক্ষে বা আমাদের পক্ষে পীড়াদায়ক। কিন্তু সম্পূর্ণ ব্যাপারটা পুলিশ দপ্তরকে বা হোম দপ্তরকে এটা দেখতে হবে। এই বিষয় নিয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করব।

এবং নিশ্চয়ই এখানে ছাত্রছাত্রীরা যাতে থাকতে পারে, সেই সুযোগ সৃষ্টি করার জন্য যা প্রয়োজনীয় ব্যবস্থা তা দেওয়ার জন্য আমি স্বরাষ্ট্র দপ্তরকে অনুরোধ করব।

**শ্রীজীতেন্দ্র সরকার (তেলিয়ামুড়া) :—** সাপ্লিমেন্টারী স্যার, এখানে যে ছাত্রাবাসগুলি তৈরী হচ্ছে আমরা দেখেছি এইগুলিতে মানুষ থেকে পড়াশুনা করার মত অবস্থা নয়। আমি এখানে উল্লেখ করতে চাই, মুঙ্গিয়াবাড়ী একটা ছাত্রাবাস, এবং তেলিয়ামুড়া বিবেকানন্দ স্কুলের এস, সিদের জন্য আর মুঙ্গিয়াবাড়ীতে এস, টিদের জন্য। এখানে ১২০ স্কোয়ারফিটের মধ্যে ৬ জন ছাত্রকে থাকতে হচ্ছে। সেখানে ভেন্টিলেটার নেই এবং অন্ধকার। এমনকি দিনের বেলায় সেখানে লাইট না হলে সেখানে পড়ার কোন সুযোগ সুবিধা নেই। এই যে অবৈজ্ঞানিকভাবে এই ছাত্রাবাসগুলি তৈরী করছে, এই ছাত্রাবাসগুলি থেকে এরা পড়াশুনা করবেন এটা খুবই অসম্ভব এবং এই ছাত্রাবাসগুলি নির্মান করার প্রশ্নে একটা বাস্তবসম্মত এবং বিজ্ঞান সম্মতভাবে যাতে সেই ছাত্রাবাসগুলিতে ছাত্ররা পড়াশুনা করতে পারে সেই জন্য কোন পদক্ষেপ নেওয়া হবে কিনা? এবং এই ছাত্রাবাসগুলির অধিকাংশই দপ্তর থেকে বলা হচ্ছে ফাংশান করার জন্য কিন্তু বাস্তবে সেখানে অনেক ছাত্রাবাসগুলিতে পাচক এবং সাহায্যকারী আজকে পর্য্যন্ত সেখানে নেই। ৫ থেকে ৬ মাস আগে সেইগুলি চালু হয়েছে বলা হচ্ছে কিন্তু আজ পর্য্যন্ত সেখানে কোন পদ সৃষ্টি হচ্ছে না, এই কথা বলে, সেখানে পাঁচক এবং হেল্পার না থাকাতে, প্রকৃত অর্থে যে কাজ সেটা হচ্ছে না। এইযে ছাত্রাবাসে থেকে পড়াশুনা করা সেই মূল কাজটাই বিঘ্নিত হচ্ছে। কাজেই এটা যাতে চালু হয় সেই ব্যাপারে সরকার তাড়াতাড়ি ব্যবস্থা নিবেন কিনা?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্যের বক্তব্য সঠিক। আমি পুরানো এই ধরনের অনেক ছাত্রাবাস দেখেছি। এবং মাঝখানে এইগুলি কিছু কিছু হয়েছে। সবচেয়ে দুর্ভাগ্যজনক ব্যাপার হল উপজাতি কল্যাণ দপ্তর এবং তফসিলী কল্যাণ দপ্তর থেকে ২০ টা আসন বিশিষ্ট ছাত্রাবাস তৈরী করার জন্য টাকা দেয়, হয়তো আমরা ৭ লক্ষ করে, সেইগুলির টেণ্ডার ডাকা হয় এবং সাইজ বলে দেয় যে একটা রুমে দুইজন থাকতে হবে এবং তার মাপ হবে এত বাই এত, এখন যদি টাকা বেশী থাকে তা হলে সাইজটা বড় হয়ে যায়, যখন মাঝখানে দেখা যায় অনেক

দিন পরে আছে, টেণ্ডার কল হয়েছে জিনিষ পত্রের দাম বেড়ে গেছে যেখানে তখন ১ লক্ষ টাকায় ১ টা রুম হত এটা এখন লাগবে ৩ লক্ষ টাকা, কিন্তু তখন কণ্টাকটরকে বলে দেওয়া হয় যে, যেহেতু টেণ্ডার ১ লক্ষ টাকার হয়েছে তুমি ১ লক্ষ টাকার মধ্যেই কর, কাজেই যেটা ১০০ স্কোয়ারফুট হওয়ার কথা তখন সেটা হয়ে যায় ৭০ স্কোয়ারফিট। টাকার মাপে এইগুলি করা হয়। আর বিশেষ করে ছাত্ররা যেখানে পড়শুনা করে, যারা তাদেরকে পড়ান এবং স্কুলের বা কলেজের একটা দায়িত্ব আছে তাদের সেখানে কিছু বলার অধিকার থাকে না। টেণ্ডার কল করার পর সমস্ত বিষয়টা চলে যায় কণ্টাকটার এবং পি, ডাব্লিও, ডি, এর মধ্যে। এবং তারা স্কুলের সঙ্গেও যুক্ত না এবং তার কি প্রয়োজন এটার সঙ্গেও যুক্ত না। পি, ডব্লু, ডি টাকা পাইয়ে দিচ্ছে এই টুকু। আড়াই হাত মাপের টাকা আড়াই হাত দেড় হাত মাপের টাকা দেড় হাত। আর এর ফলে হচ্ছে কি যে ছাত্রাবাসগুলি হচ্ছে এইগুলির দরজা, জানালা, পায়খানা বারান্দা একদম মনে হচ্ছে এই দেশে কিছু পশু পাখিকে রাখার জন্য কিছু খাচা তৈরী করা হয়েছে। এবং তফসিলী উপজাতি এবং তফসিলী জাতিগুলি গরীব। তারা কিছু সুযোগ পেলে সেখানে আসে। তারা মনে করে বাড়ীতে পড়াশুনা করতে পারছে না। কাজেই স্টাইপেণ্ড পাব বাড়ীতে থাকলে বাবার পয়সা খরচ হয়। কাজেই হোস্টেলে চলে যায়। অন্তত: খাচায় হউক আর জংগলে হউক সেখানে চলে যায়। আমি কতগুলি ছাত্রদেরকে দেখেছি। কিন্তু যে তফসিলী উপজাতি, তফসিলী জাতি ছাত্রদের মানুষের থাকার মত যে প্রয়োজন তাদের যে অধিকার তারজন্য যে আবহাওয়া তারজন্য যে ফাঁকা জায়গা এটা দেখলে মনে হয় এই মানুষগুলি অনেক দিন যাবত করুনায় নির্বাসিত হচ্ছে। এই সবগুলি চিন্তা করে আমিও মাঝে মাঝে ক্ষিপ্ত হচ্ছি। এবং এটাকে নিয়ে আমি চিফ ইঞ্জিনিয়ারের সঙ্গে আলোচনা করেছি। এর পরবর্তী সময় থেকে দপ্তর যে ছাত্রাবাস তৈরী করেছেন যা অনেকটা টুরিস্ট লজের মত। কাজেই এই দিক থেকে আমি মনে করি খুব পরিকল্পিত ভাবে করা দরকার। তাছাড়া যাহাতে ওয়েল বেণ্টিলেটেড হয়। এই সব ব্যাপারে মিঃ এম কে দত্ত সাহেবের সঙ্গে আলোচনা হয়েছে এবং দপ্তরের সঙ্গেও। এই সব বায়ু বন্দের দরকার নেই, খোলা লম্বা ঘর, দক্ষিণ দিকে খোলা, পিছন দিকে খোলা এটাই চলবে। খোয়াই-এ যেটা ছেলেদের হোস্টেল ২০ সীটের, আসলে সেখানে ৮ জনের বেশী থাকা যায় না। এই হল অবস্থা। এই ধরনের অপচয় এবং বাণিজ্য মেলা হচ্ছে। সত্যি সেটি আমাদের সেই উপজাতি এবং তফসিলী জাতি ছাত্ররা বলতেই পারে যে এখানে কি থাকা যায়। আমাদের উত্তর দেওয়ার মত কোন রাস্তা নেই। আজকে এইসবগুলি গুরুত্ব সহকারে

চিন্তা করা দরকার। কারণ ওদের মধ্যে ভাবতে বুঝতে শিখেছে। একজন মানুষের কতটুকু বাতাসে, কতটুকু অক্সিজেন প্রয়োজন তারজন্য কতটুকু ক্যালরী দরকার এবং প্রত্যেক মানুষের বাঁচার জন্য কতটুকু ঘর দরকার। এই সবগুলি বিবেচনা করার দায়িত্ব আমাদের দয়া নয়। এইভাবে এইগুলি দেখা উচিত। এবং প্রশাসনের মধ্যে এই দায়িত্ব পালনে দুর্বলতা আছে, আমি মনে করি। কাজেই সমস্ত দিকটা দেখে একটা দয়া বিতরন করা। ওদের ঘর নেই বাড়ী নেই ভাত নেই। কাজেই বলে দাও তোমরা এসে এখানে থাকবে খাবে। এর বেশী আর কোন প্রয়োজন নেই। এই সমস্ত দিক আমাদের দেখা দরকার।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার,

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যের উপরে আর কি প্রশ্ন করবেন সমস্তই ত ব্যাখ্যা করেছেন।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** তবু আমার কিছু জানার আছে। যে ধর্মনগরের প্রত্যেকভাই হাইস্কুলে এস, সি ছাত্রদের জন্য বিগত বামফ্রন্ট সরকারের আমলে ছাত্রাবাস নির্মাণ করা হয়েছিল। গত সাতটি বছর চলে গেল চালু হল না। বর্তমানে চালু হওয়ার কোন সম্ভাবনা আছে কি না ?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** আমরা এটা দেখছি আগামী ৩১ মার্চের মধ্যে চালু করা যায় কি না।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসুধন দাস।

**শ্রীসুধন দাস (রাজনগর) :—** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি এখানে যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে তফসিলী জাতি ছাত্র ছাত্রীদের জন্য মোট ৪৯টি এবং তফসিলী উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য মোট ৮৯টি ছাত্রাবাস চালু রয়েছে। কিন্তু দেখা যাচ্ছে সেই সব ছাত্রাবাসগুলিতে শুধু মাত্র কুক-কাম-মল্লাচির জন্য যে পরিমাণ তফসিলী জাতি এবং উপজাতির ছাত্র-ছাত্রীদের থাকার কথা, সেই পরিমাণ ছাত্র-ছাত্রী ঐ ছাত্রাবাসগুলিতে থাকতে পারছে না। উদাহরণ স্বরূপ আমি এখানে একটি ছাত্রাবাসের নাম উল্লেখ করতে পারি, সেটা হল শান্তির বাজার হায়ার সেকেণ্ডারী স্কুল বয়েস ছাত্রাবাস, সেই ছাত্রাবাসে কোন কুক-কাম-মল্লাচি নেই। কাজেই, এই যে তফসিলী জাতি এবং

উপজাতি ছাত্রাবাসগুলিতে যে একটা অব্যবস্থা চলছে, তা দূর করার জন্য সরকার অবিলম্বে প্রয়োজনীয় উদ্যোগ নেবেন কি ?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** স্যার, এটা একটা গভীর অপ্রশাসনিক ব্যবস্থা যে ঐ সব তফসিলী জাতি এবং উপজাতি ছাত্র-ছাত্রীদের আবাসগুলিতে প্রয়োজনীয় কুক-কাম-মশ্লাচি দেওয়া যাচ্ছে না। কারণ, এই কুক কাম-মশালচির কি কোয়ালিফিকেশান হবে, তা এ্যামপ্লয়মেন্ট এ্যাকচেঞ্জগুলি এখন পর্যান্ত ঠিক করে উঠতে পারে নি। তাই এই পদের জন্য ইন্টারভিয়ুও নেওয়া যাচ্ছে না। আমরা সরকার আসার পর এই ব্যাপারে আপ্রাণ চেষ্টা করে চলেছি, কেন না, আমাদের আগের বামফ্রন্টের আমলে মাননীয় মুখ্যমন্ত্রী যখন শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত ছিলেন, তখন তিনি এই পদে বহু স্থানীয় লোকদের নিয়োগ করে গিয়েছিলেন। কিন্তু এখন আগের মত অবস্থায় নেই, তাই এই পদের জন্য ইন্টারভিয়ু পর্যান্ত ডাকা যাচ্ছে না। অথচ এই সমস্ত ছাত্রাবাসগুলির আবাসিকরা লেখা পড়ার দিক থেকে বিশেষ ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। গত ৫ বছরে এই প্রশাসনে ৭ শত টাকার বিনিময়ে অনেক লোককে চাকুরী দেওয়া হয়েছে, এক একটা পঞ্চায়েতে ৭/৮ জন করে লোক নিয়োগ করা হয়েছে, সেখানে সেই লোকগুলি কি কাজ করছে, তা কেউ জানে না, ওদেরকে কুক-কাম-মশালচি পদে নেয়ও যায় কিনা, তা একবারে ভেবে দেখা হয়েছিল, কিন্তু সেখানেও আইনের প্রতিবন্ধকতা আছে। কাজেই আমাদের তফসিলী ছাত্র-ছাত্রীরা বাধ্য হয়ে নিজেদের টাকা-পয়সা খরচ করে পড়াশুনা করছে। কাজেই এই প্রশাসনের কাছে এই রাজ্যের তফসিলী জাতি এবং উপজাতি মানুষদের যে রকম নির্মম অভিজ্ঞতা, আমারও ঠিক সেই রকম অভিজ্ঞতাই রয়েছে।

**শ্রীঅনিল চাকমা (পেচারথল) :—** স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন যে সরকার আরও ১৩টি নতুন ছাত্রাবাস করবেন। তাই, আমি জানতে চাই যে এই আগরতলা শহরে যেখানে তুলসীবতী ছাত্রীবাসটি রয়েছে, সেখানে নতুন করে আর একটি ছাত্রীবাস করা হবে কিনা ? কারণ, আমরা কমিটির তরফ থেকে সোনামুড়া থেকে খোয়াই পর্যান্ত বিভিন্ন স্কুলের সংগে যে সমস্ত তফসিলী উপজাতি এবং তফসিলী জাতির ছাত্র-ছাত্রীদের আবাসগুলি পরিদর্শন করেছি, তাতে আমাদের যে অভিজ্ঞতা হয়েছে, তা খুব একটা মধুর নয়। বিশেষ করে তুলসীবতী স্কুলের ছাত্রীবাসটিতে যে রুমে ৪ জন ছাত্রী থাকতে পারে, সেখানে আমরা লক্ষ্য করেছি যে সেখানে ১৭ থেকে ১৮ বা তার বেশী ছাত্রীকে বাধ্য হয়ে থাকতে হচ্ছে। কাজেই এই রকম একটা অবস্থার মধ্যে তফসিলী ছাত্র-ছাত্রীদের কাছ থেকে, ভালভাবে লেখাপড়া করার আশা করা অনুচিত। তাই,

আমি জানতে চাইছি, যে এই তুলসীবতী স্কুলে নতুন করে আর একটি ছাত্রী আবাস করা হবে কিনা ?

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) :— স্যার, এই আগরতলা শহরের উপর আর কোন ছাত্রাবাস অথবা ছাত্রীবাস করার অনেক অসুবিধা আছে, কারণ, প্রথমতঃ এখানে জায়গার বড় অভাব এবং উপযুক্ত জায়গা পাওয়ার সমস্যাও অনেক। এই বিষয়টা, আমাদের সবারই ভেবে দেখার দরকার। এই তুলসীবতী ছাত্রীবাসে বর্তমানে যে পরিমাণ এ্যাকোমডেশান আছে, তাতে এস, টির ৩১ পার্সেন্ট এবং এস, সির ৬০ পার্সেন্ট ছাত্রীকে ভর্তি করা একেবারেই অসম্ভব ব্যাপার। ট্রাইবেল মেয়েরা অনেক দূর থেকে আসে। কিন্তু জায়গা থাকলে আমরা চেষ্টা করতাম। চার জন একটা রুমে থাকে। নীচে ফ্লোরে ঘুমায়। কিন্তু যদি বলেন এক্ষুনি ব্যবস্থা করতে সেটা সম্ভব নয়। এটা খুব কঠিনতম কাজ। স্কুল বাড়ছে। এই দিক থেকেও একটা চাপ আসছে। আমরা চেষ্টা করছি এই ছাত্রী নিবাসে সুযোগ সুবিধা বাড়ানোর জন্য।

কোয়েশ্চন আওয়ার শেষ।

**মিঃ স্পীকার** :— যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নের উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

ANNEXURES ( "A" & "B" )

**শ্রীতপন চক্রবর্তী** :— মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরার জনগণের স্বার্থের সাথে জড়িত একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব আনছি এবং এই প্রস্তাবের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হলো গত ৩রা মার্চ থেকে টি, এন, ভি রাস্তা রোখো আন্দোলন শুরু করেছে ত্রিপুরার একমাত্র লাইফ লাইন আসাম আগরতলা রোডে। এই রাস্তার বিভিন্ন স্থানে রাস্তা অবরোধের ফলে জনগণের দুর্ভোগের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উনার কাছ থেকে একটা বিবৃতি দাবী করছি।

**মিঃ স্পীকার** :— মাননীয় মুখ্যমন্ত্রী এই নোটিশটি আলোচনা করতে পারেন অথবা সময় চাইতে পারেন।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী)** :— আমি এখন এই সম্পর্কে একটা কথা বলব। ফার্স্ট ৩রা মার্চ থেকে টি, এন, ভি রাস্তা রোখো আন্দোলন শুরু করেছে। এই ব্যাপারে আমরা কিছু লোককে গ্রেপ্তার করেছি। বিশ্রামগঞ্জে ৪৩০ জন, তার মধ্যে ১২শ জন উইমান। বাগবাসা ৭৭ জন, তার মধ্যে ১৫ জন জন উইমান।

Hon'ble Members are aware that the Tripura National Volunteers have commenced an agitation in the form of Rasta Rokho at some points on the Assm-Agartala National Highway and on the Agartala, Udaipur Road. The agitation commenced in the early hours of 3rd March, 1994. According to the TNV, the agitation is to protest against the alleged non-implementation of the Agreement between the Government and the TNV in 1988. After being informed of TNV's plans for resording to an agitation of this nature. I had two rounds of discussions with Shri Bijoy Kr. Hrangkhawl. President of TNV. I explained to him that such an agitation would not be in the interest of the people of Tripura, especially its poorest sections including the tribals. Nevertheless, he has chosen to disregard my advice and to resort to this agitation. In the interest of the people of Tripura, who would be hard-hit by this agitation because of the obstruction to this free movement as well as prevention of supplies reaching various parts of the state. I would appeal to the sponsors of the agitation to call of their agitation immediately. Tripura has several problems and it should be our common endeavour to resolve them rather than to create additional problems by resorting to such agitations.

I wish to assure the people of Tripura that the State Goverment will not remain a silent spectator if the agitation continues

for a longer period. The State Government is committed to ensure that the movement of persons and goods within the State is not obstructed in any manner. It is unfortunate that while attempts are being made to ensure the movement of essential goods and to undertake developmental schemes in the remote areas, agitations of this nature are being organised by persons who claim to represent the interests of the working sections.

As the people of Tripura are aware, the Agreement between the TNV and the Government was entered into in 1988. It is not know why the TNV after so many years is raising the issue of non-implementation. It would appear that non-implementation during the last few years was of no consequence to the TNV. It is also necessary for me to mention that it was only after this Ministry came to power that the decision was taken to constitute a two-members Commission to suggest the re-organisation of areas under TTAADC. It is this Ministry which took the initiative to clear the long pending Village Council Bill. This Ministry also constituted a Standing Committee under my Chairmanship for ensuring a coordinated approch by the Government and the ADC in solving the problems of the tribal areas. Some other steps are also likely to be taken soon. Instead of strengthening the Government in this task, the TNV, who claims to represent the tribal interests, is resorting to the path of agitation, I leave to the people to judge whether it is public interest that motivates such agitation.

Once again I wish to reiterate my appeal to the sponsors of the agitation to give up this approch and to work for the development of Tripura. I must also reiterate that the Government is

committed at any cost to ensure that normal life is not affected by such agitations.

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্ত্তী মহোদয় জিরো আওয়ারে এখানে রাস্তা রোখোর পরিপ্রেক্ষিতে যে মোশান এনেছিলেন সেই মোশানটি সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আপনাদেরকে অবহিত করেছেন এবং সবই জানিয়েছেন।

## REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যবৃন্দ, সভার পরবর্ত্তী আলোচ্য বিষয় হলো "বিজনেস এডভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা।"

বর্তমান অধিবেশনের ৪ঠা মার্চ, শুক্রবার ১৯৯৪ ইং (তারিখ) থেকে ২১শে মার্চ, সোমবার ১৯৯৪ ইং তারিখ পর্যান্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য "বিজনেস এডভাইসারী কমিটি" সময় নির্ঘণ্ট সুপারিশ করেছে। উহার রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** অনারেবল স্পীকার স্যার, আই বেগ টু লে বিফোর দি হাউস এ রিপোর্ট অব দি বিজনেস এডভাইসারী কমিটি।

মিঃ স্পীকার স্যার, বিধানসভার বর্তমান অধিবেশনের ৪ঠা মার্চ, শুক্রবার ১৯৯৪ ইং তারিখ থেকে ২১শে মার্চ্চ, সোমবার, ১৯৯৪ ইং তারিখ পর্যান্ত বিভিন্ন কর্মসূচী আলোচনার জন্য "বিজনেস এডভাইসারী কমিটি" যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছেন উহার রিপোর্ট আমি এই সভায় পেশ করছি।

**মিঃ স্পীকার :—** এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উৎথাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করছি যে, "বিজনেস এডভাইসারী কমিটি" কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত"।

**মিঃ স্পীকার :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উৎথাপিত মোশানটি এখন আমি

ভোটে দিচ্ছি। মোশানটি হলো, "বিজনেস এডভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত"।

( প্রস্তাবটি সভা কর্তৃক ধ্বনি ভোটে গৃহীত হয় )।

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি মাননীয় সদস্য শ্রীরমেন্দ্র দেবনাথ এবং শ্রীঅনিল চাকমা মহোদয়ের নিকট থেকে বিভিন্ন উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। সেই নোটিশগুলি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে বিষয়গুলি উৎথাপনের অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় শ্রীঅনিল চাকমা মহোদয়কে উনার নোটিশটি উল্লেখ করার জন্য অনুরোধ করছি।

**শ্রীঅনিল চাক্মা :—** মিঃ স্পীকার স্যার, আমার উল্লিখিত বিষয়টি হলো— "গত ২৫,২,৯৪ ইং তারিখে কাঞ্চনপুর হইতে জম্পুই রাস্তায় কতিপয় দুষ্কৃতকারীগণ কর্তৃক কয়েকটি গাড়ীতে আক্রমন করে যাত্রীদের সর্বস্ব লুঠ করে একজন মিজো মহিলাকে খুন করা এবং সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টির চেষ্টা সম্পর্কে।"

**মিঃ স্পীকার :—** এখন আমি ভারপ্রাপ্ত মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি আগামী ৮ই মার্চ ১৯৯৪ ইং এই বিষয়ে হাউসে বিবৃতি দেব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :—** আমি মাননীয় সদস্য শ্রীসুনীল চৌধুরী মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটি উৎথাপনের জন্য আমি সম্মতি দিয়েছি। মাননীয় সদস্য হাউসে উপস্থিত আছেন। উনার নোটিশের বিষয় বস্তু হলো — "ত্রিপুরায় পার্বত্য ও প্রত্যন্ত এলাকায় পানীয় জলের ব্যবস্থা করা সম্পর্কে।"

এখন আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, আমি আগামী ১১ ই মার্চ, ১৯৯৪ ইং এই বিষয়ে হাউসে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** আজ আরও একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ আমি মাননীয় সদস্য শ্রীখগেন্দ্র জমাতিয়া এবং শ্রীপান্নালাল ঘোষ মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটি উত্থাপনের জন্য আমি সম্মতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ মহোদয়ের নোটিশটি পড়ার জন্য অনুরোধ করছি।

**শ্রীপান্নালাল ঘোষ :—** মিঃ স্পীকার স্যার, আমার নোটিশের বিষয়বস্তু হলো — " ১৯৯৪ ইং সনের ফেব্রুয়ারী মাসে উদয়পুর মহকুমায় তদা অক্রার নামে উপজাতি যুব সমিতি কর্মীদের দ্বারা আঠার বুলার চিকনপদ জমাতিয়া, ওয়াংজুই বাছাইয়ের মিলিং পদ জমাতিয়াকে অপহরণ এবং জলেপাপাড়ার সুরেশ জমাতিয়াকে অপহরণ করে খুন করা, আঠারবুলা, কিল্লা অঞ্চলে বাড়ীঘর ভাঙ্গচুর, লুটপাট ও অগ্নিসংযোগ করে সমস্ত অঞ্চলে সন্ত্রাস সৃষ্টি করা সম্পর্কে। "

**মিঃ স্পীকার :—** এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) —** স্যার, আমি আগামী ৯ই মার্চ ১৯৯৪ ইং তারিখে এ সম্পর্কে হাউসে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** মুভিং অব মোশান অব থ্যাংক্স আগেই হয়ে গিয়েছে। এরপরও আমি বলছি মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে মোশান অব থ্যাংক্স এনেছেন

এর উপর যদি মাননীয় সদস্য মহোদয়দের সংশোধনী আনার মানসিকতা থাকে তাহলে আগামীকাল পর্যন্ত আনতে পারবেন।

## PRIVATE MEMBER'S RESOLUTION

**মিঃ স্পীকার :—** সভার পরবর্তী কার্য্যসূচী হলো— প্রাইভেট মেম্বার্স রিজিউলেশান। আজকের কার্য্যসূচীতে দুইটি প্রাইভেট মেম্বারস্ রিজিউলেশান আছে। রিজিউলেশানের প্রয়রিটি অনুযায়ী প্রথমটি উৎথাপন করবেন মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় এবং দ্বিতীয়টি উৎথাপন করবেন মাননীয় সদস্য শ্রীঅরুন ভৌমিক মহোদয়।

এখন আমি মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিউলেশানটি উৎথাপন করার জন্য।

মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় হাউসে অনুপস্থিত। সুতরাং উনার রিজিউলেশানটি ফলস থ্রো বলে গণ্য হলো।

**মিঃ স্পীকার :—** অন্য আর একটি প্রাইভেট মেম্বারস্ রিজিলিউশান এনেছেন মাননীয় সদস্য শ্রীঅরুন ভৌমিক। মাননীয় সদস্যকে অনুরোধ করছি রিজিলিউশানটি সভায় উৎথাপন করার জন্য।

**শ্রীঅরুন ভৌমিক ( বড়জলা ) :—** আমার প্রস্তাবটি হচ্ছে :— "এই বিধানসভা প্রস্তাব করিতেছে যে অবিলম্বে রাজ্যে মণ্ডল কমিশনের সুপারিশ সমূহ কার্যাকরী করা হোক।"

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আপনি আলোচনায় অংশগ্রহন করুন। অন্যরা কেউ যদি আলোচনায় অংশ গ্রহন করতে চান তাহলে আপনারা নাম দিতে পারেন।

**শ্রীঅরুন ভৌমিক :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যে প্রস্তাবটি উৎথাপন করেছি এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। ত্রিপুরা রাজ্যে যারা অনুন্নত সম্প্রদায়ের মানুষ তারা দীর্ঘদিন যাবৎ ত্রিপুরায় মণ্ডল কমিশনের রিপোর্ট কবে কার্য্যকরী হবে তার আশায় এবং অপেক্ষায় রয়েছে। ১৯৭৭ ইং সনে কেন্দ্রে জনতা সরকার প্রতিষ্ঠিত হয়েছিল সেই সময়ে অনুন্নত জাতি গোষ্ঠীর কল্যাণ এবং উন্নয়নে কি পদক্ষেপ নেওয়া যায় সে জন্য

মণ্ডল কমিশন নিয়োগ করা হয়। সেই মণ্ডল কমিশন ১৯৮০ সনে তার রিপোর্ট করেন কিন্তু দুর্ভাগ্যক্রমে কেন্দ্রীয় সরকার দীর্ঘদিন যাবৎ এই অবহেলিত মানুষের ন্যায্য দাবী মণ্ডল কমিশনের সুপারিশ সমূহ কার্যকরী করার জন্য কোন পদক্ষেপ নেন নি। ১৯৭৯ ইং সালে কেন্দ্রে শ্রীবিশ্বনাথ প্রতাপ সিংহ প্রধানমন্ত্রী পরিচালিত সরকার প্রতিষ্ঠিত হবার পর মণ্ডল কমিশনের সুপারিশ কার্যকরী করার জন্য পদক্ষেপ নেওয়া হয় এবং ১৯৯০ ইং সনে ১৩ই আগষ্ট কেন্দ্রীয় সরকার; আরও সরকারী প্রতিষ্ঠান এবং কর্পোরেশনগুলিতে অনুন্নত সম্প্রদায়ের লোকদের জন্য সংরক্ষণের আদেশ দেওয়া হলে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে তার বিরুদ্ধে মামলা মোকদ্দমা হয়, অনেক হিংসাশ্রয়ী ঘটনা ঘটে ভারতবর্ষের বহু কায়েমী স্বার্থের লোকেরা চেয়েছিলেন অবহেলিত মানুষের দাবী যাতে আদায় না হয়। কেন্দ্রীয় সরকারকে বার বার আদেশ দেওয়া হয়েছে ২৭ পারসেন্ট আসন তাদের জন্য সংরক্ষনের জন্য সেটাও বার বার বানচাল করা যায় কিনা সে জন্য সুপ্রীম কোর্ট মামলা করা হয়। শেষ পর্যন্ত ১৯৯২ সনের ডিসেম্বর মাসে সুপ্রীম কোর্ট তার ঐতিহাসিক রায় দেয়। সেই রায়ে যে সংরক্ষন দেওয়া হয়েছে কেন্দ্রীয় সরকার চাকুরীতে যেন ২৭ ভাগ অনুন্নত জাতির জন্য সংরক্ষন রাখেন। সেই আদেশকে সুপ্রীম কোর্ট বৈধ বলে স্বীকৃতি দিয়েছেন। তারপর থেকে কেন্দ্রে জনতা দল এবং বামফ্রন্টের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বার বার আবেদন করা হয় যাতে অবিলম্বে সেই আদেশ পালন করা হয় এবং ও. বি. সি লোকদের সরকারী পদে তাদের নিয়োগ করা হয়। কিন্তু সেখানে অনেক তালবাহানা হয়েছে। সেই ৫০ দশকে কালেকার কমিশন হয়েছিল তখন থেকে যে আন্দোলন হয়েছিল সেই অবহেলিত, অনুন্নত মানুষদের তাদের কল্যাণের জন্য, তাদের সামাজিক ন্যায় পাইয়ে দেবার জন্য সেই আন্দোলন করতে সুপ্রীম কোর্টের মাধ্যমে সেই স্বীকৃতি দেওয়া হয়েছিল ১৯৯২ সনের ডিসেম্বর মাসে।

## AFTER RECESS AT 2-00 P.M.

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি এখন মাননীয় সদস্য শ্রীঅরুন ভৌমিক মহোদয়কে উনার রিজলিউশানটি মুভ করার জন্য অনুরোধ করছি।

**শ্রীঅরুন ভৌমিক :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ভারতবর্ষে যখন সংবিধান রচিত হয়েছিল, সেই সময়ে যারা সংবিধান রচনা করেছেন সেই সমস্ত জ্ঞানী, গুনী ব্যক্তি সেখানে

ছিলেন এবং যারা ভারতবর্ষের অতীত, বর্তমান এবং ভবিষ্যৎ সম্বন্ধে চিন্তাভাবনা করেছেন, করে সংবিধান রচনা করেছেন সেই সংবিধানের ১৬ অনুচ্ছেদে যেটাকে আমরা আর্টিকেল সিক্সটিন বলি, সেই, ১৬ এর সাব ক্লস-৪ এ আছে অবহেলিত জাতি গোষ্ঠির কথা, ভারতবর্ষে যেমন সিডুালডকাস্ট, সিডুালডট্রাইবস এবং আদার ব্যাকওয়ার্ড কমিউনিটি ক্লাসেস্, তাদের দিকে লক্ষ্য রেখে, তাদের সামাজিক, অর্থনৈতিক অবস্থার দিকে লক্ষ্য রেখে সংবিধানে তাদের জন্য সংস্থান রাখা হয়েছিল, যে ইকুয়েলিটি সর্বক্ষেত্রে থাকবে, চাকুরীর ক্ষেত্রে থাকবে, কিন্তু অবহেলিত মানুষের উন্নয়নের জন্য, তাদের সুবিচার করতে গিয়ে, তাদের জন্য ন্যায় বিচার করতে গিয়ে, তাদের জন্য সামাজিক ন্যায় বিচার করতে গিয়ে কোথাও যদি ইকুয়েলিটি ক্লসকে লংঘন করতে হয় সেই ক্ষমতা সরকারকে দেওয়া হয়েছে। তাতে বলা হয়েছে যারা ব্যাকওয়ার্ড ক্লাসেস তাদের জন্য কি কেন্দ্রীয় সরকার, তাদের জন্য সংরক্ষণ ব্যবস্থা করতে পারে। তাদের অর্থনৈতিক, সামাজিক উন্নয়নের জন্য আরটিকেল ১৬ এর সাব ক্লস ৪-এ যেমন করে সিডুালড্কাস্ট এবং সিডুালডটাইবদের পপুলেশানের বেসিসে তাদের রিজার্ভেশান দেওয়া হয়েছে কি কেন্দ্রে, কি রাজ্যে। তেমনি ভাবে ও,বি,সির জন্য যেটা হয়ত সিডুালড্কাস্ট এবং সিডুালড্ট্রাইবদের জন্য যখন দেওয়া হয়েছে, তখন ও, বিসির জন্য দেওয়ার দরকার ছিল, অনেক বিলম্ব হয়ে গেছে। সেজন্য যারা পশ্চাদপদ জাতি গোষ্ঠীর লোক তারা অনেক সংগ্রাম চালিয়েছে, তাদের সঙ্গে অনেক রাজনৈতিক দলও সংগ্রাম করেছে। সেই সংগ্রামের ফলে কেন্দ্রীয় সরকার ১৯৯৩ সনে স্বীকৃতি দিয়েছে যে তাঁর অন্যান্য পশ্চাদপদ গোষ্ঠীর লোক আছে তাদের জন্য। ২৭ শতাংশ সংরক্ষন দেওয়ার জন্য। এইটা কিন্তু নট প্রপোরশনেট টু দি পপুলেশান, পপুলেশানের অর্ধেক ২৭ শতাংশ আছে। তার কারণ হচ্ছে ভারতবর্ষে একশ ভাগ সংরক্ষন করাটা সম্ভব না বা এমন কিছু সংরক্ষন করা উচিৎ না যাতে করে ইফিশিন্সি অফ্ দা সার্ভিসেস সেটা করা হয়নি। মণ্ডল কমিশন সুপারিশ করেছেন এটাকে ২৭ শতাংশ করার জন্য। তার আর একটা কারণ হলো কেন্দ্রীয় সরকারের সারা ভারতবর্ষের যে হিসাব তাতে সাড়ে সাত পারসেন্ট এস/টি এবং ফিফ্টিন পারসেন্ট হচ্ছে এস/সির, দুটো মিলে সাড়ে ২২ পারসেন্ট হয়। সুতরাং আর ২৭ পারসেন্ট দিলেও সেটা ৫০ ভাগের নীচে থাকে। এই জন্যই এইটাকে ২৭ পারসেন্ট রিকমেনডেশান করা হয়েছিল এবং কেন্দ্রীয় সরকার ১৯৯০ সালে সেটাকে গ্রহণ করেছিলেন এবং এই সংরক্ষন আজকে কেন্দ্রীয় সরকারের চাকুরীতে সংরক্ষিত কার্য্যকরী করার দায়িত্ব আজকে কেন্দ্রীয় সরকারের। কিন্তু ঠিকভাবে তা করেন নি, বিলম্বিত করেছেন এবং তার জন্য জনতা দল ও বামফ্রন্টের পার্লামেন্ট মেম্বাররা একযোগে বহুবার ওয়াক আউট করেছেন পার্লামেন্ট থেকে। এর

জনা বহু সংগ্রাম করেছেন ওনারা, শেষ পর্যান্ত কিছু দিন আগে এক্জন ও বি সির লোককে চাকুরী দেওয়া হলো। কেন্দ্রীয় মন্ত্রী সীতারাম কেশরী তিনি তার আ্যাপয়েণ্টমেণ্টের ব্যবস্থা করলেন, এই প্রথম রিজারভেশান করার পর। আমরা খুশী হয়েছি, সমস্ত অনুন্নত শ্রেণীর লোক খুশী হয়েছে তাদের যে জট ছিল সেই জট খুলে গেছে। আজকে কেন্দ্রীয় সরকার যেটা করেছেন তার পাশাপাশি বিভিন্ন রাজ্যে অনুরূপভাবে সেখানকার পপুলেশান অনুযায়ী ও বি সির যে জনসংখ্যা তা অনুযায়ী প্রত্যেক রাজ্যেই প্রায় রিজারভেশান অর্ডার হয়ে গেছে। মধ্যপ্রদেশে হয়েছে, গুজরাটে হয়েছে, উড়িষ্যায় হয়েছে কিছু দিনের মধ্যে। তার পর কিছু দিন আগে মোলায়েম সিং যাদব উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রী হওয়ার পর তিনি সঙ্গে সঙ্গেই সেখানে শতকরা ২৭ ভাগ ও বি সির জন্য সংরক্ষন চালু করে দিয়েছেন, বিলম্ব হয়নি। আজকে হাজার বছরের উপেক্ষিত যে জাতি সমূহ, এইটা সত্য যে ভারতবর্ষে জাতপাত রয়েছে কিন্তু তাই বলে আজকে আমরা যদি যে সমস্ত পশ্চাৎপদ জাতি আছে তাদের উন্নতির জন্য রিজারভেশানের ব্যবস্থা না করে তাহলে তারা চিরদিন পিছিয়ে পড়ে থাকবে এবং সেই উদ্দেশ্যেই আজকে মণ্ডল কমিশনের সুপারিশকে কার্যকরী করার জন্য প্রশ্ন উঠেছে। আজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ব্যাকওয়ার্ড শ্রেণীর লোক নেতৃত্বে এসেছে, বিভিন্ন রাজ্যে কি মুখ্যমন্ত্রী, কি উপমুখ্যমন্ত্রী এবং অন্যান্য বিভিন্ন পদে আছেন। তাই আজকে এই অবহেলিত জাতি গোষ্টির পক্ষে এবং তাদের স্বার্থে কাজ করার জন্য অনেক কর্মসূচী আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন রাজ্যে এবং আমাদের কেন্দ্রীয় সরকারও তা করেছেন। এই অবস্থায় আজকে ত্রিপুরা রাজ্যের মত রাজ্যে, যে রাজ্যে শতকরা ৭৩ ভাগের বেশী লোক দারিদ্র্য সীমার নীচে রয়েছেন। আজকে যারা এস টি, এস সি এবং ও,বি,'সর লোক তারা সেই ৭৩ ভাগ লোকের মধ্যে অধিকাংশই পড়ে। কাজেই ত্রিপুরা রাজ্যের মধ্যে যেখানে অবহেলিত মানুষের সংখ্যা হয়তো শতকরা ৮০ ভাগ হবে বা তারও কিছু বেশী হবে সেখানে আজকে যদি মণ্ডল কমিশনের সুপারিশ কার্যকরী হতে বিলম্ব হয় তাহলে এই রাজ্যের যারা পিছিয়ে পড়া মানুষ তারা আমাদের ক্ষমা করবে না। আজকে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি দীর্ঘদিন যাবৎ সারা জীবন ধরেই অবহেলিত মানুষের পাশে থেকে সংগ্রাম করেছেন। তারপর আমাদের তফসিলী জাতি এবং উপজাতি কল্যাণ ও পশ্চাৎপদ জাতি কল্যাণ মন্ত্রী মাননীয় শ্রীঅনিল সরকার মহোদয়, তিনিও অবহেলিত মানুষের জন্য দীর্ঘদিন সংগ্রাম করে আসছেন। আমরা দলীয় হিসেবে কি জনতা দল, কি বামফ্রন্ট আজকে সারা ভারতবর্ষে অবহেলিত মানুষের কল্যাণের জন্য কথা বলে আসছেন। কিন্তু ত্রিপুরা রাজ্যে আজকে নয়-দশ মাস হয়ে গেছে এই বামগণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠিত হয়েছে। যেটা আজকে উত্তর প্রদেশে সাত দিনের মধ্যে সম্ভব

হয়েছে সেখানে সেটা আমাদের রাজ্যে এখনো সম্ভব হয়নি। কোথায় অসুবিধা বা বাঁধা রয়েছে সেগুলি আমাদের দেখতে হবে, বিবেচনা করতে হবে, কাজটা অতি দ্রুতগতিতে করতে হবে।

আপনারা জানেন ১৯৮৮ সালে যখন নির্ব্বাচন হয় সে নির্বাচনে জয়লাভ করে কংগ্রেস(ই) এবং টি, ইউ, জে, এস, জোট ক্ষমতায় আসে। এই কংগ্রেস(আই) টি, ইউ, জে, এস, জোট তাদের নির্ব্বাচনী প্রতিশ্রুতিতে বলেছিল যে তারা ক্ষমতায় আসলে অন্যান্য পশ্চাদপদ জাতী গোষ্ঠিগুলির জন্য মণ্ডল কমিশনের সুপারিশগুলি কার্যকর করবে। কিন্তু বাস্তবে দেখা গেলো তাদের রাজত্বের পাঁচ বছরে তারা কিছুই করেনি, অথচ কেন্দ্রীয় সরকার ১৯৯০ সালেই সেটা করলেন। কেন্দ্রীয় সরকার সেখানে২৭ ভাগ সংরক্ষণ রেখে মণ্ডল কমিশনের সুপারিশগুলি কার্যকর করলেন। তখনতো কংগ্রেস(ই) এবং টি, ইউ, জে, এস, জোট প্রশাসনে ছিলেন। আমরা তখন তাদের কাছে গিয়ে ডেপুটেশন দিয়েছি, মেমোরেণ্ডাম দিয়েছি যে অবিলম্বে মণ্ডল কমিশনের সুপারিশগুলি কার্যকরী করা হোক্। কিন্তু তারা তখন মুখ খুলতে রাজী হননি।

বামফ্রন্ট, জনতাদল, এবং পার্ব্বত্য লোকদল আমরা নির্বাচনী প্রতিশ্রুতি দিয়ে বলেছি আমরা যদি ক্ষমতায় আসি তাহলে আমরা এই রাজ্যে ও, বি, সি, দের জন্য মণ্ডল কমিশনের সুপারিশগুলি কার্যাকর করা হবে। এটা হচ্ছে চার নং পৃষ্ঠায় নির্বাচনী প্রতিশ্রুতিতে আছে, পরিস্কার, একেবারে ক্লীয়ার কাট প্রতিশ্রুতি। আজকে নয় দশ মাস অতিক্রান্ত হয়েছে -- অথচ এখনো এই মণ্ডল কমিশনের সুপারিশগুলি কার্যাকরী করা হয়নি। আজাক বিভিন্ন পত্রপত্রিকায় যারা লিখছেন তাদের লিখা থেকে দেখা যাচ্ছে এই রাজ্যের পশ্চাদপদ মানুষের মনে কিছুটা দেখা সংশয় দিয়েছে কিছুটা সন্দেহ দেখা দিয়েছে। কি সংশয়. কি সন্দেহ? যে কংগ্রেস-ই, টি, ইউ, জে, এস, জোট ক্ষমতায় আসার আগে — গত পাঁচ বছর আগে নির্ব্বাচনী প্রতিশ্রুতিতে বলেছিল যে- তারা ক্ষমতায় এসে মণ্ডল কমিশনের সুপারিশগুলি তারা কার্যাকর করবে-কিন্তু তারা সেটা করেনি। তারপর গত নির্ব্বাচনে বামফ্রন্ট, জনতাদল, পার্বত্য লোকদল তারা নির্বাচনী প্রতিশ্রুতিতে বলেছিল যে তারা যদি ক্ষমতায় আসে তাহলে তারা মণ্ডল কমিশনের সুপারিশগুলি কার্যাকর করবে। কাজেই আমরা পশ্চাদ্পদ মানুষের কাছে প্রতিশ্রুতি বদ্ধ। কাজেই আমাদের এই প্রতিশ্রুতি মণ্ডল কমিশনের সুপারিশগুলি কার্যাকরী করার প্রতিশ্রুতি আমাদের অতি সত্বর কার্যকর করতে হবে যাতে পশ্চাদ্পদ মানুষের মনে কোন সংশয় বা সন্দেহ না থাকে।

এই প্রশ্নে আজকে আরেকটা উল্লেখযোগ্য বিষয় হচ্ছে — কিছুদিন আগে ১৯৯২ সনে সুপ্রিম কোর্ট রায় দিয়েছেন — যে মণ্ডল কমিশনের সুপারিশ কার্যকরী করার জন্য যে স্বদেশ ১০ ই অগষ্ট তদানিন্তন কেন্দ্রিয় সরকারের প্রধানমন্ত্রী শ্রীবিশ্বনাথ প্রতাব সিং দিয়েছিলেন। আর একটা উল্লেখযোগ্য বিষয় হচ্ছে মণ্ডল কমিশনের সুপারিশ কার্যকরী যে আদেশ সুপ্রিম কোর্ট দিয়েছেন তৎকালিন প্রধানমন্ত্রী ভি, পি, সিং সরকারের আমলেই সেটা চালু করার পরিকল্পনা ছিল। কিন্তু মণ্ডল কমিশনের সুপারিশকে চ্যালেঞ্জ জানিয়ে যে মামলা করা হয়েছিল তাতে গত ১৩ আগষ্ট সুপ্রিম কোর্ট যে রায় দিয়েছে বলা হয়েছে ৫০ শতাংশের বেশী সংরক্ষণ করা যাবে না। যদি একস্ট্রা অর্ডিনারি সার্কামষ্টেনসেস্ দেখা দেয় তাহলে সংরক্ষণ ৫০ শতাংশে বেশীও হতে পারে। কিন্তু আমরা পত্র-পত্রিকায় এবং অনেক আলোচনায় শুনতে পাই যে ৫০ শতাংশের বেশী নাকি সংরক্ষণ রাখা চলবে না। সুপ্রিম কোর্ট না করে দিয়েছে। কিন্তু কোর্ট বলেছে ৫০ ভাগের বেশী দেওয়া ঠিক নয়। তবে একষ্ট্রা অর্ডিনারী সারকামস্টেনসেস মূলে সেটা দেওয়াও যেতে পারে। সো ইন আউয়ার স্টেট উই হেড টু কনসিডার হোয়েদার দেয়ার আর একস্ট্রা অর্ডিনারী সারকামষ্টেনসেস অর নট। ত্রিপুরা রাজ্যে ৩১ শতাংশ এস, টি, ১৬ শতাংশ এস, সি মোট ৪৭ শতাংশ সংরক্ষণ হয়ে গেল। তাহলে ও, বি, সির জন্য রিজার্ভেশান দিতে গেলে ৫০ শতাংশ অবশ্য — অবশ্যই অতিক্রম করতে হবে। সারা ভারতের মধ্যে ত্রিপুরা একটা রাজ্য যেখানে অধিক সংখ্যক উপজাতি রয়েছে। টোটাল পপোলেশানের ৩১ ভাগ। এটাই একটা একস্ট্রা অর্ডিনারি সারকামষ্টেনসেস। এস, সিদের জন্য ১৬ শতাংশ সংরক্ষণ রয়েছে ত্রিপুরায়; এটাও সর্বভারতীয় ক্ষেত্রে এক শতাংশ বেশী। This is an Extra Ordinary Circumstance for Tripura, 31% of the total population of Tirpura belonging to S. T. and 16% belonging to Scheduled castes. Therfore, this is an Extra Ordinary Circumstanoe where this 50% has to be crossed in order to give effective reservation ot the O. B. C ; because we do not know what is the actual percentage of population belonging to O. B. C, in Tripura, আমাদের ধারনা সেটা শতকরা ৮০ ভাগ বা তার আশ-পাশ কিছু একটা ফিগার হবে।

আমাদের সেই সংখ্যা জানার দরকার। জাতি গোষ্ঠি চিহ্নিত করার দরকার। এই জাতি গোষ্ঠী চিহ্নিত করার জন্য বামফ্রন্ট সরকার যে কমিশন গঠন করেছেন এবং

কমিশনের যারা চেয়ারম্যান বা সদস্য রয়েছেন তাদেরকে ধন্যবাদ জানাই তারা গত ২৮শে ফেব্রুয়ারী সেটা দাখিল করা হয়েছে, আমি নিশ্চয়ই ধন্যবাদ দেব তাদের, সেটা সত্যি যে তারা অল্প সময়ের মধ্যে সেটা করেছে। এই সময়টা আমার মনে হয় মাস দুই একের মত হবে, এটা খুব রিজ্যানেবল। এমন রিপোর্ট সরকারের কাছে আছে, এটা সরকারের গ্রহন করার প্রশ্ন। আমরা চাই সরকার সেটা অবিলম্বে গ্রহন করুক। আমরা চাই সেটা গ্রহন করার পর অবিলম্বে মণ্ডল কমিশনের সুপারিশ কার্য্যকরী করার জন্য সক্রিয় পদক্ষেপ তথা নোটিফিকেশান করা, এটার জন্য এডমিনিষ্ট্রেটিভ অর্ডারের দরকার, এর জন্য বিধানসভাতে আইন পাশ করতে হবে না। এটার জন্য একটা এডমিনিষ্ট্রেটিভ লাগবে রাজ্য সরকারের, এটাতে বলতে হবে কত পারসেন্ট সংরক্ষণ রাজ্য সরকারী চাকুরীতে এবং বিভিন্ন আধা সরকারী কর্পোরেশন ইত্যাদি যেগুলি আছে রাজ্য সরকারের অধিনে সেইগুলিতে সংরক্ষণ নিশ্চয়ই ৫০ পারসেন্ট অতিক্রম করতে হবে এবং সেই অতিক্রম করতে গিয়ে আগাম কোন অনুমতি লাগবে না কিন্তু সেই আদেশের মধ্যে সুপ্রিম কোর্ট বলেছেন আমি যে জাজমেন্ট পড়েছি সেখানে ঐ কারণগুলি বলতে হবে যে ত্রিপুরা রাজ্যে এই এক্সট্রা অর্ডিনারী সারকামস্টেনসেস্ এ রাজ্য সরকার ও, বি, সি এর জন্য এত পারসেন্ট সংরক্ষণ দিল এবং সেটা ৫০ পারসেন্ট অতিক্রম করতে হলে এই কারণে এই এক্সট্রা অর্ডিনারি সারকামষ্টেনসেস্ সেটা হলেই বৈধ হওয়ার কথা, সুতরাং এই কমিশন ঘটনের কিছু বিলম্ব হয়েছে। কারণ এপ্রেল মাসে সরকার ক্ষমতায় এসেছেন, এটা এমন একটা বিষয় যার সঙ্গে ত্রিপুরা রাজ্যের বহু পিছিয়ে পড়া মানুষের ভাগ্য জড়িত, এটা সবচেয়ে গুরুত্ব দিয়ে, সবচেয়ে আগে করলে বেশী খুশি হতাম কিন্তু যে সময়টা চলে গেছে সেটা বলে লাভ নেই। এখন যেটা সময় সামনে, এই সময় আমরা কত দ্রুত গতিতে এটাকে কার্য্যকরী করতে পারি এবং মানুষের সঙ্গে প্রতিশ্রুতি, সেই প্রতিশ্রুতি আমরা কিভাবে রক্ষা করতে পারি সেটাই আমাদের বর্তব্য। আজকে কোন কোন মানুষ, কোন কোন কায়েমী স্বার্থ বলে যে এটা সাম্প্রদায়িক আন্দোলন এবং সেটা আগেও বলতে চেষ্টা করা হয়েছে। এটা কোন সাম্প্রদায়িক আন্দোলন নয়। এটা ভারতবর্ষের যে সংবিধান সেখানে যে উল্লেখ রয়েছে, সংবিধান প্রনেতারা যে চিন্তা করেছিলেন তখন তারা দেখেছিলেন যে, ভারতবর্ষের কোটি কোটি মানুষ হাজার হাজার বছর ধরে নিগৃহীত হচ্ছে, হাজার হাজার বছর ধরে তারা পিছিয়ে আছে। তাদের হাতে শিল্প নেই, সরকারী চাকুরী নেই। এবং যা আছে তা জনসংখ্যার তুলনায় অপ্রতুল। কিছুদিন আগে আমি সংবাদপত্রে স্টেটস্‌ম্যানে দেখেছি কর্নাটক রাজ্যে সিডিউলড কাইস্

লোককে বিষ্ঠা খাওয়ানো হচ্ছে। আজকেও অত্যাচার চলছে ভারতবর্ষের কোনায় কোনায় বিভিন্ন স্থানে যারা অবহেলিত অংশের মানুষ, যারা পশ্চাদপদ জনগোষ্ঠীর মানুষ তাদের উপর জঘন্য আক্রমণ, জঘন্য অত্যাচার, জঘন্য অন্যায় এবং অবিচার চলছে। এই সমস্ত মানুষগুলিকে যদি আমরা উন্নত করতে না পারি. তাদের যদি আমরা আর্থিক দিক থেকে সামাজিক থেকে, শিক্ষার দিক থেকে তাদের যদি অগ্রসর হওয়ার সুযোগ আমরা না দেই তাহলে রাষ্ট্রের যে আর্টিক্যাল ১৬(৪) যেটা তাদের স্বার্থে সংবিধান প্রনেতারা করে দিয়ে গেছেন সেটা যদি আমরা এই মুহূর্তে সম্পূর্ণভাবে প্রয়োগ না করি তাহাদের স্বার্থে তাহলে আগামী প্রজন্ম আমাদের ক্ষমা করবে না। এই দেশের সামাজিক ন্যায় বিচার যদি আমরা করতে না পারি তাহলে আমরা সমাজে শান্তি, সুস্থিতি এবং সুন্দর সামাজিক বাতাবরণ আমরা আশা করতে পারি না।

অতীতে ভারতবর্ষে যে শোষণ হয়েছে, অবিচার হয়েছে, অন্যায় হয়েছে সামাজিক ন্যায় বিচার করতে আমরা ব্যর্থ হয়েছি। সেই সমস্ত স্থান থেকে আমাদের রাষ্ট্রের যে অগ্রগতি, যে অর্থনৈতিক উন্নতি তার প্রতি বাধা আসছে। আজকে উগ্রপন্থী সৃষ্টি হয়েছে, সেটা আজকে ত্রিপুরা রাজ্যে আমরা উপলব্ধি করতে পারছি। কিছুক্ষণ আগে মাননীয় মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট পড়লেন। কাজেই আমরা চাই সমাজের শান্তি গোটা ভারতবর্ষের স্বার্থে সামাজিক উন্নয়ন এবং সেই কারণে এটাকে জাতপাতের রাজনীতি না বলে এটাকে আমাদের সংবিধানের প্রতি শ্রদ্ধা আছে। সেই সংবিধানকে মানুষের উপযোগী করে তোলার জন্য ভারতবর্ষের মানুষের স্বার্থে সেটাকে কাজে লাগানোর জন্য আমরা সেটা রক্ষা করব। এবং সংবিধানে যে অধিকার দিয়েছে অবহেলিত মানুষের পক্ষে সেই অধিকারকে সরকার কার্যাকরী করবেন, সেটা হচ্ছে সরকারের পবিত্র দায়িত্ব। কাজেই এই হাউসের কাছে আমি আবেদন রাখছি যে, আজকে যে রেজুলেশান যুক্ত করেছি সেটা অবিলম্বে রাজ্যে মণ্ডল কমিশনের সুপারিশ কার্যাকরী করার জন্য এই হাউসের মাননীয় সদস্য, সদস্যা এটাকে অকুণ্ঠভাবে সমর্থন করবেন এবং গ্রহণ করবেন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার মহাশয়।

**শ্রীবিধুভূষণ মালাকার (পাবিয়াছড়া) :—** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অরুন বাবু যে পিছিয়ে পড়া অর্থনৈতিক দুর্বল জাতি গোষ্ঠির উদ্দেশ্যে যে প্রস্তাব উৎথাপন করেছেন আমি তা সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে এখানে কয়েকটা কথা এখানে বলতে হয়,

এখানে হঠাৎ করে এই ধরনের গোষ্ঠি তৈরী হল ? এটা দীর্ঘদিন সামন্ততান্ত্রিক শাসন ব্যবস্থা পরবর্ত্তী অবস্থায় পুঁজিবাদী শাসন ব্যবস্থার ফল স্বরূপ। কিয়দংশের শ্রমজীবি অংশের মানুষের জীবনে এই ধরনের সহায় সম্পদহীন অবস্থায় এসে দাঁড়ায়। একটা অংশ তখন তারা ভাবতেন যে আমাদের বুদ্ধি বেশী, আমরা আধুনিক এরিস্টোক্র্যাট, আমরাই সবকিছু ভোগ করব, আমরা পরিশ্রম করব না, পরিশ্রমভোগী মানসিকতার মধ্যদিয়ে সু-কৌশলে ব্যাপক শ্রমজীবি অংশের মানুষকে দূরে সরিয়ে রাখা হয়। প্রথম অবস্থাটা ছিল ধর্মের নামে, বর্ণের নামে, বিদ্যাবুদ্ধির অভাবের নামে অচ্যুত ভাবে। পরবর্ত্তী অবস্থায় জনজাগরনের ক্ষেত্রে, আন্দোলনের ক্ষেত্রে যখন তার পরিবর্তন হয় তখন মধ্যযুগীয় বা তৎকালীন অবস্থাটার মধ্যে যখন কৃষি আমাদের ভারতবর্ষের মধ্যে অর্থনৈতিক এবং জাতীয় আয়ের উৎস হিসাবে হয় তখন একটা গোষ্ঠি যারা রাজতন্ত্র সামন্ততন্ত্র রাজা বা জমিদারের পরামর্শদাতা হিসাবে থাকতেন কয়েকজন তারাও তখন দেখলেন যে মানুষকে যদি অধিকারহীন করা যায় তা হলে বিনা পরিশ্রমে অধিক ফসল রাজভাণ্ডারে আসে এবং আমরা সুখে স্বাচ্ছন্দে থাকতে পারব। তখন যারা শ্রমকে কর্ম্ম ভিত্তিক করতেন তারা, যারা পেশায় নিযুক্ত জীবন ধারনের জন্য কেউ কুম্ভকার, কেউ কর্মকার, কেউ বা তন্তুবায় কেউ জীবিকা নির্বাহের জন্য মৎস্যজীবি. এই ধরনের মানুষগুলিকে তারা শেষ পর্য্যন্ত তারা উপাধিতে ভূষিত করল, এটা একেবারে পরিকল্পনার মধ্যদিয়ে এই জাতি গোষ্ঠিকে শেষ পর্য্যন্ত এবং তার মধ্যে রাজা বা জমিদার, একটা পাশের রাজ্যের সঙ্গে বা অন্য রাজ্যের সঙ্গে বা এক সীমানার সঙ্গে আরেক সীমানার অনবরত নিজের ক্ষমতা দখল বা প্রতিপত্তি বিস্তারের জন্য যখন তারা যুদ্ধ বিগ্রহে লিপ্ত থাকতেন, তখন যুদ্ধের মধ্যে পরাজিত লোক যারা সেই সৈন্যবাহিনী, তাদেরকে তারা দাস হিসাবে গ্রহণ করতেন, এবং এদের মাধ্যমেই তারা শেষ পর্য্যন্ত তারা নিজের স্বার্থটাকে গুছিয়ে রাখতেন এই ক্রমান্বয়ে যখন চলতে থাকে তখন আমাদের অবস্থাটা এই এসে দাঁড়ায়। এই সমস্ত ঘটনার মধ্যে পৃথিবী যখন উন্নতির পথে চলছে, সামন্ততন্ত্র, পুঁজিবাদী একত্র হয়ে সারা পৃথিবী জোড়া যখন আজকে, এবং আজকেও দেখি বিংশ শতাব্দী বিজ্ঞান এবং প্রযুক্তি বিদ্যায় এত উন্নত, চন্দ্রলোকে উড়ে যায় আজকে মানুষ মুহূর্তের মধ্যে মধ্যে পৃথিবীর খবর পাওয়া যায় এই অবস্থার মধ্যে উন্নতির যুগের মধ্যে মর্তের ক্ষুধার্ত মানুষের কথাটা চিন্তা ভাবনা করার লোকের হয়েছে। যারা আজকে পৃথিবী কাঁপানোর হুংকার ছাড়েন. পৃথিবী জয়ের স্বপ্ন দেখেন কিন্তু শতকরা ৯৫ জন মানুষ অনাহারে, অর্ধাহারে, অশিক্ষায় দিন কাটাচ্ছে এদের জন্য কোনও পরিকল্পনাই নেওয়া যাচ্ছে না। পরিকল্পনাটা দেখি আমরা হাইড্রোজেন বোমা, আনবিক বোমা ইত্যাদি।

নিজের ক্ষমতাটাকে আজকে সেই পুরানো কায়দায় চূড়ান্ত রূপে আজকে পরিণত অবস্থাটার মধ্যে সবচেয়ে দুর্বল অংশের মানুষেরাই, অধিকার অর্জনের জন্য যে সংগ্রাম সেই সংগ্রামে বিরত হওয়ার কোন কারণ থাকতে পারে না। যারা নিজের শরীরের রক্ত জল করে আজকে ফসল ফলায় সেই মানুষেরই অধিকার আজকে পৃথিবীতে স্বীকৃত কিন্তু ঐকাবদ্ধ হতে পারে না। এই ধর্মের নামে কখনো কখনো, বর্ণের নামে কখনো কখনো, এই যে মণ্ডল কমিশনের প্রশ্ন যেটা উঠল, সেই দিনের কাহিনীটা বড় কুৎসিত। ভারতবর্ষ স্বাধীন সার্বভৌমত্ব গনতান্ত্রিক রাষ্ট্রে অধিকার দেওয়া হল সকলের সমান অধিকার। রাজনৈতিক অধিকার, সামাজিক অধিকার, এই অধিকারের মধ্যে দাবী দাবা প্রত্যেকে বলতে পারে, সেই জায়গার মধ্যে অর্থনৈতিক অংশের পিছিয়ে পড়া অংশের মানুষে যখন দাবী করল, তখন একটা অংশের মানুষের গায়ে জ্বালা হল, এমন কি নিজের গায়ে নিজেরা আগুন দিয়ে জ্বলতে লাগল। সেই কালিকাতে ভারতবর্ষে স্বাধীনতা হওয়ার পর কংগ্রেস দ্বারা পরিচালিত হওয়ার পর আর এটা হল না। সেই সময় কেউ বলল না। যদি কেউ বলে থাকে তাকে বিদ্রূপ করেছে তারা। এই বিদ্রূপের কাহিনী আজ এই অবস্থা। কয়েকবার কমিশন হল এই কমিশনকে লুকিয়ে রাখা হল যেমন জনপ্রিয় নেহেরু তেমন ইন্দিরা গান্ধী তেমন রাজীব গান্ধী তেমন রাজা কমিশন সবাই। এগুলিকে লুকিয়ে রাখলেন। কোন অধিকার দিতে চাইল না। কারণ তখন তারা ভারতের রাজা জমিদারদের প্রতিনিধিত্ব হিসাবে এবং বহু পুঁজিপতিদের স্বার্থ রক্ষার ক্ষেত্রে অংশীদার হয়েছে বলেই মানুষগুলিকে ধোকা দেওয়া। শিক্ষা প্রসারিত যাতাতে না হয়। আর যদিও বা হতে হয় দৃঢ় গতিতে হয়। আমরা আশা করেছিলাম যে স্বাধীনতার পর যারা মানুষ তারা জমি পাবে বাসস্থান পাবে শিক্ষা পাবে স্বাস্থ্য পাবে। কিন্তু ৪৬ বছর পরে দেখি আমাদের সেই আশা একেবারেই নিরাশায় পরিণত হল। আমাদের দেশ যে স্বাধীন এটা মনে হয় না ভারতবর্ষের যে সম্পদ সেটি জাতীয় সম্পদ সেই সম্পদের অধিকার আমাদের নেই। যে লোকটির স্বাধীনতা প্রাক্কালে ১৬ কানি জমি ছিল আজকে এক কানিও নেই। আর যাদের ৫ কানি জমি ছিল আজকে দিন মজুর। আর যারা দিন মজুর ছিল তারা ভিক্ষারী। মাগো ভিক্ষা দাও, মাগো খেতে পাই না, এই চেহেরা ফুটে উঠল ভারতের স্বাধীনতার ৪৬ বছর পরে। এখানেই অনুতাপের বিষয় যে আমরা এখানো রাস্তার রাস্তায় ঘুরে বেড়াতে চাই। অন্ন দাও, বস্ত্র দাও, স্বাস্থ্য দাও, বাসস্থান দাও সেখানে একমাত্র কারণটা হল এক শ্রেণীর শোষণের ফলে শ্রমভুগি মানুষেরা ক্ষমতা

ঢুকানোর চক্রান্তের প্রতিফলন হিসাবে আজকে আমরা প্রকৃত স্বাধীনতা লাভ করতে পারছি না। তারজন্য আজকে পশ্চ উপজাতি তফসিলী জাতি অনুন্নত অনগ্রসর জাতি গোষ্ঠি তারা সংখ্যায় ৮৭ জন মানুষ তাদের শরীরের রক্ত জল হয়ে ফসল ফলে, মাঠে ময়দানে কলে কারখানায়। আর যারা পরিশ্রম করে না তারা ৭ তলায় থাকে, আর যারা পরিশ্রম করে তাদেরকে গাছ তলায়ও বসতে দেয় না সেখানে। এই জায়গার মধ্যে আবার নতুন করে চক্রান্ত শুরু হয়ে গেছে। অবতার বাদের বিশ্বাসী। সেই বছর আগে কোন অবতার এসেছেন আমাদের উদ্ধার করার জন্য। এই অবতার বাদ আর একটি কাল আমাদের। এখানে ধর্মের নামে রাজনৈতিক চলছে। আপনি আমি যাহাতে ঐক্যবদ্ধ না থাকতে পারে সেই চেষ্টায় চলছে। এমন একটি উদাহরণস্বরূপ দেখতে চায়, যেমন আপনি আমি ঐক্যবদ্ধভাবে সংগ্রাম করেন কিন্তু সেটি হতে দেবে না। ধর্মের অনুশাসনে বিচার দেবার উপায় নেই। এমন একটা শ্রমিক সংগঠন আছে তারা নিম্ন আদালতে অথবা সুপ্রিম কোর্টে অথবা মানব অধিকার আন্তর্জাতিক ক্ষেত্রের আদালতে যেতে পারে। কিন্তু এই ধর্মের অনুশাসন যদি হয় তারা বলে দেবে যে এটা তোমার পূর্ব-জন্মের কর্মের ফল, এ জীবনে কষ্ট-ভোগ করতে হবে। তাহলে আমার অধিকার খর্ব হয়ে গেল। আমাদের মনের মধ্যে পাঠান চাপা দেওয়ার চক্রান্ত চলছে আজকে আমাদের উপর। জন্মান্তরবাদে বিশ্বাসী তারা আজকে চারিদিকে রাম আছে লক্ষণ আছে সেটি হচ্ছে চক্রান্ত আপনার আমার ঐক্যকে নষ্ট করার জন্য। এখন কথা হচ্ছে যারা পরিশ্রম করে তাদের উপাধি হচ্ছে পরিশ্রম ভিত্তিক। যেমন যারা কৃষি কাজ করে তারা কৃষক, আর যারা লোহার কাজ করে কর্মকার আর যারা চর্মের কাজ করে তারা চর্মকার এই রকম তাদের উপাধি। এমনকি ব্রাহ্মণ বংশগত উচ্চ আমাদের বাঙালী সমাজের মধ্যে উচ্চ আচার্য্য নক্ষত্র গ্রহ দেবতার পূজা করে তারাও পুতুল বানাতেন, এখন দেখা গেল পুতুল ব্যবসা মার খেল আর কোন অধিকার নেই। এখন বিশেষ করে দেখা যায় কুমারঘাটে বর্ণশ্রেষ্ঠরা রিক্সা চালায়। তাহলে কি ধর্ম রক্ষা করতে পারল না বর্ণও রক্ষা করতে পারল না। শোষণের ফলে আজকে তাদের পরিশ্রম করতে হচ্ছে, কাউকে উপাধি নিতে হচ্ছে রিক্সাওয়ালা অথবা ঠেলাওয়ালা প্রভৃতি। আজকে তারাই ভারতে সংখ্যাধিক, তাদের শতকরা হিসাব হচ্ছে ৮৭ জন, তারা অচিরে ভবিষ্যতে শাসন ক্ষমতা দখল করবে, তাই এই ভীতিতে কেন্দ্রের যে সরকার, কংগ্রেসী সরকার, তারা এমন ভাবে চক্রান্ত করতে শুরু করেছে, ইতিহাস আজ যার সাক্ষী হয়ে রয়েছে যেমন বস্তা টাকা ঘুষ

দেওয়া হল অথবা কত টাকার লেনদেন করা হল ইত্যাদির কাগজ পত্র সবই সুষ্ঠুভাবে রয়েছে। আজকে আমরা ইতিহাসকে সাক্ষী রেখে একথা বলতে পারি যে অতীতে যে রাজা মহারাজরা ছিল, তখনকার সময়ে তাদের নিজেদের মধ্যে বন্ধ থাকার জন্য, তারা এই দেশটাকে লণ্ডন এবং ফ্রান্সের কাছে বানিজ্য করার জন্য বিকিয়ে দিয়েছিল, কিন্তু পরে দেখা গেল ঐ বিদেশীরাই শেষ পর্যন্ত আমাদের এই দেশটাকে দখল করে নিল এবং তারা এই দেশে তাদের রাষ্ট্রীয় ক্ষমতা প্রয়োগ করতে লাগলো, ফলে আমরা এই দেশীয়রা পরাধীন হয়ে পড়লাম। ঠিক আজকে আমরা সেই ইতিহাসেরই পুনরাবৃত্তি লক্ষ্য করতে পারছি, কেননা, আজকে যারা কেন্দ্রীয় সরকারে বসে আছেন, যেমন কংগ্রেস এবং অন্যান্য আর যারা, তারা আমাদের এই দেশটাকে আবার সেই বিদেশীদের কাছে বিকিয়ে দিতে এগিয়েছে। সেজন্যই আমাকে বলতে হয় যে আপনারা আর কেন মন্ত্রিসভায় রয়েছেন, দেশটাকে তো আপনারা ইতিমধ্যেই আমেরিকার কাছে বিক্রি করে দিয়েছেন। এই দেশের জনগণের ৮৭ শতাংশের যে অধিকার, তা তো সংবিধানের মধ্যেই স্বীকৃত রয়েছে। কিন্তু এই সংবিধানের যারা রক্ষাকর্তা, তারা ঐ ৮৭ শতাংশ জনগণের কথা আদৌ চিন্তা করছেন না, তারা চিন্তা করছেন কি করে মন্ত্রীদের ভাতা বাড়ানো যায় অথবা এম, পি-দের ভাতা বাড়ানো যায় কিন্তু এই দেশে যে হাজার হাজার বেকার রয়েছে, তাদের কর্মসংস্থানের ব্যাপারে তাদের কোন উদ্যোগই নেই। আজকে এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই প্রস্তাবকে আমরা সমর্থণ করছি। কিন্তু আমার মতে এই প্রস্তাবকে শুধু সমর্থন করলেই হবে না, তার জন্য ঐক্যবদ্ধ ভাবে আমাদের সংগ্রাম করতে হবে, কেননা ঐক্যবদ্ধ সংগ্রাম ছাড়া কোন দাবী দাওয়ার আদায় করা সম্ভব নয়। আমরা লক্ষ্য করেছি যে এই পিছিয়ে পড়া লোকগুলির জন্য এই রাজ্যে যে একটা সরকার ছিল, সেই সরকার কমিটি গড়েছিল, কিন্তু সেই সরকারের আমলে ঐ কমিটি এই পিছিয়ে পড়া লোকদের উন্নয়নের জন্য কোন সুচিন্তিত মতামত দিতে পারে নি, অর্থনৈতিক ভাবে দুর্বল এই মানুষগুলির উন্নয়নের জন্য আগের সরকার সম্পূর্ণ ভাবে ব্যর্থ হয়েছেন। আর অর্থনৈতিকভাবে দুর্বল এই মানুষগুলিকে চিহ্নিত করনে পাঁচ বছর সময় লাগলো। তাহলে আমার বিরুদ্ধে ওখানে মানুষ আছে। কাজেই আমরা যাতে অধিকার পাই সেই জন্য আপনি আমি সকলকেই ঐক্যবদ্ধ হতে হবে। বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতি দিয়েছে। বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুতির খেলাপ হয় না। হয়তো সময় সাপেক্ষ। এইটা চিহ্নিত হয়ে পাশ হলেই হবে না। তার জন্য কেন্দ্রীয় সরকারকে আর্থিক অনুদান দিতে হবে। রাজ্যে এটা স্বীকৃত হলে এস, সি এবং এস, টির জন্য তাদের জন্য

শিক্ষার জন্য, তাদের পুনর্বাসনের জন্য অর্থের সংস্থান করতে হবে কেন্দ্রীয় সরকারকে। কারণ ত্রিপুরা রাজ্যের মানুষ কেন্দ্রীয় সরকারের অনুদানের উপর নির্ভরশীল। এখানে স্থায়ী কোন আয়ের সংস্থান নেই। চাকুরী দিলেই একটা অংশের মানুষের সমস্যার সমাধান হয় না। সামগ্রিকভাবে সেই অংশের মানুষের অর্থনৈতিক বিকাশ সাধন করতে হবে এবং তার জন্য কেন্দ্রীয় সরকার অর্থ দিতে বাধ্য। ভারতবর্ষের সংবিধান অনুযায়ী কেন্দ্রীয় সরকার প্রচুর পরিমানে প্রত্যক্ষ এবং পরোক্ষ কর নিচ্ছে। ত্রিপুরার বন সম্পদ তার জন্যও কর দিতে হচ্ছে। দিল্লীর রাস্তা কত সুন্দর। আর আমার গ্রামের রাস্তাটা কত খারাপ। এই আসাম আগরতলার রাস্তাটার কি বেহাল অবস্থা। এটাতো জাতীয় সড়ক। ন্যাশনেল হাইওয়ে। ন্যাশনেল হাই ওয়ের উন্নতির জন্য একটা কমিটি আছে। সেই কমিটির চেয়ারম্যান হলেন প্রধানমন্ত্রী। এই দিক দিয়ে এই রাজ্য বঞ্চিত। কাজেই পিছিয়ে পড়া জাতিগোষ্ঠির জন্য অর্থের সংস্থান করা কেন্দ্রীয় সরকারের কর্তব্য। এখানে মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন আমি তার সংগে একমত। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মি: ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপবিত্র কর।

**শ্রীপবিত্র কর** (খয়েরপুর) :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় সদস্য শ্রীঅরুন ভৌমিক যে প্রস্তাব এনেছেন আমি এটাকে সমর্থন করি। এটাকে সমর্থন করতে গিয়ে বলছি ভারতের সংবিধানের ৩৪০ ধারায় ও,বি,সি, ভুক্ত লোকদের জন্য বলা হয়েছে যে তাদের জন্য কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে।

মাননীয় রাষ্ট্রপতিকে ক্ষমতা দেওয়া হয় কমিশন গঠন করার জন্য। এর পরিপ্রেক্ষিতে ১৯৫৪ এবং ১৯৬৪ সালে কমিশন করা হয়। অত্যান্ত দুঃখের বিষয়, ভারতবর্ষের স্বাধীনতার ৪৭ বছর পরে দাঁড়িয়েও এই সুবিধে পাবার জন্য আমাকে বলতে হচ্ছে। আন্দোলন করতে হচ্ছে। রাস্তায় মানুষকে লড়াই করতে হচ্ছে। আমরা জানি এই আর্টিকেলের ভিত্তিতে মাঝে তিন বছর বাদ দিলে দিল্লীতে কেন্দ্রীয় সরকারের গদিতে কংগ্রেস ছিলেন। প্রথম প্রধানমন্ত্রী জওহর লাল নেহেরু কাকা কারলেকার কমিশন গঠন করেন। এই কমিশন যথারীতি রিপোর্ট পেশ করেছেন। কিন্তু পণ্ডিত জওহর লাল নেহেরু তৎকালীন ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী এই রিপোর্ট গ্রহন করেন নি, নানা ভুল ত্রুটি দেখিয়ে। ভুল, ত্রুটি, দুর্বলতা থাকতেই পারে। কিন্তু সেটা গ্রহন করা উচিত ছিল। ১৯৭৭ সালে মোরারজী দেশাই-এর নেতৃত্বে দিল্লীতে

সরকার গঠিত হয়। তিনি এই মণ্ডল কমিশন গঠন করেন ডি. এল, মণ্ডলের নেতৃত্বে। কিন্তু দুঃখের বিষয়, গোমারজী দেশাই সরকারকে চলে যেতে হয়েছিল। কিন্তু কমিশন কাজ চালিয়ে গিয়েছিলেন। পণ্ডিত জওহর লাল নেহেরুর কন্যা, কংগ্রেস নেত্রী, শ্রীমতি ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী পদে আসীন হলে তাঁর কাছে কমিশন রিপোর্ট পেশ করে। শ্রীমতি গন্ধী এই রিপোর্ট গ্রহন করার সময় তাঁদের কাছে যে বক্তব্য রেখেছেন তার থেকে কিছু অংশ আমি এখানে শুনাচ্ছি। এটা শুনিয়েছিলেন, ১৯৮০ সালের ১২ই ডিসেম্বর। "The question of the backward classes is one which is important not only for those who belong to those classes or castes or to backwark regions. It is a national question and it is one with which all of us have to concern ourselves if we want balance and equality in our society, of we peace and harmony without which there can be no economic or other progress.

We are committed to a secular and socialist society. We are committed to planned development for betterment of economic conditions and the equality of life for the Indian citizen These objectives can have meaning only if those who are more backwards amongst us educationally or socially, are helped to come forward and share the benefits of ecenomic development. স্যার, আমি একটু অংশ পড়লাম। খুব ভাল কথা, খুব সুন্দর কথা তিনি বলেছেন। স্যার, সুন্দর কথা বললেও দেখা গেল, শ্রীমতি গান্ধী কার্যকরী কোন ভূমিকা গ্রহণ করেন নি। শ্রীমতি গান্ধীর সরকার তা মেনে নেন নি। ভারতবর্ষের সংবিধানের ৩৪০ ধারাতে সুস্পষ্টভাবে উল্লেখ থাকা সত্ত্বেও ভারতবর্ষের সংবিধানের ১৫ এবং ১৬ নং আর্টিকেলে লিপিবদ্ধ থাকা সত্ত্বেও এগুলি কার্যাকরী করেন নি। স্যার; শ্রেণীগত কারণেই তা করা হয় নি। ভোটের জন্যই শুধু ও.বি.সির কাছে আসা প্রয়োজন। কারণ এই ও. বি. সি, অংশের মানুষ, তফসিলী জাতি, তফসিলী উপজাতির অংশের মানুষ ভারতবর্ষে শতকরা ৮৫ ভাগ থেকে ৯০ ভাগ। তারা শিক্ষিত হয়ে গেলে তারা তাদের অধিকার বুঝে নিতে পারলে তারা ভারতবর্ষের সম্পর্কে চলে যাবে। এই কারণে কংগ্রেস সরকার ইচ্ছাকৃতভাবে শ্রেনী দৃষ্টিভংগী থেকে ও, বি, সি অংশের মানুষের

অধিকার দেয় নি। অধিকার আমরা তখনই পেলাম যখন ভি. পি, সিং-এর নেতৃত্বে জনতা সরকার পুনরায় ক্ষমতায় ফিরে আসলো। তিনি মণ্ডল কমিশনের সুপারিশকে কার্যাকরী করার জন্য পদক্ষেপ নিয়েছিলেন। কিন্তু তখন কংগ্রেস এবং বি, জে, পি দল ভি, পি, সিং-এর ইচ্ছা পূরণ কে নিবৃত্ত করেন। সেদিন দেখেছি উত্তর ভারতে যখন তাদের শক্তি ছিল এই জনতা দলের সরকার যাতে এই মণ্ডল কমিশনের সুপারিশ কার্যাকরী করতে না পারেন তার জন্য তারা মদত্ দিলেন। এবং সেদিন আন্দোলনকে এমন জায়গায় নিয়ে গেলেন যেখানে জাতু পাতেই লড়াই শুরু হয়ে গেছে। শেষ পর্যন্ত সুপ্রীম কোর্টের হস্তক্ষেপে সেই লড়াই সেদিন স্তিমিত হয়। কিন্তু ভি, পি, সিং সেটা কার্যাকরী করতে পারলেন না। এই কাজের জন্য ভেতর থেকে তার সরকারকে ভেঙে দেওয়া হলো। এই বিশ্বাস ঘাতকরা সরকার থেকে চলে গেলে আবার কংগ্রেস সরকার ক্ষমতায় আসলো। কিন্তু আসলেও আমরা দেখেছি সেই ক্ষেত্রে কোন কার্যাকরী ভূমিকা নরসীমা রাও সরকার নিতে পারেন নি। কিন্তু সুপ্রীম কোর্ট যখন পরিস্কার ভাবে নির্দেশ দিলেন — মাননীয় সদস্য অরুন বাবু এ ব্যাপারে পরিস্কার করে উনার বক্তব্যে ইন টু টু বলেছেন, ভি, পি, সিং সরকার মণ্ডল কমিশন সম্পার্কে যে সিদ্ধান্ত গ্রহন করেছিলেন সেটা সঠিক, বাস্তবোচিত এবং ভারতীয় সংবিধান মোতাবেক। তখন নরসীমা রাও আটকে গেলেন। একান্ত বাধ্য হয়েই নরসীমা রাও সরকার মণ্ডল কমিশনের সুপারিশ মানার জন্য ঘোষনা দিয়েছেন। কিন্তু আমরা দেখেছি মুখে বললেও নরসীমা রাও সরকার এ ব্যাপারে কোন কার্যাকরী ভূমিকা গ্রহন করেন নি। তখন আবার ভি. পি. সিং হুমকি দিলেন — মণ্ডল কমিশনের সুপারিশ কার্যাকরী না করলে আমি বয়কট করব, দিল্লীতে যাব না। ভি. পি. সিং-এর হুমকির ফলে উনারা একজনকে চাকুরী দিয়েছেন। আমরা জানিনা ও, বি, সি অংশের আর মানুষের চাকুরী কবে হবে। যাইহোক একটা চাকুরী কার্যাকরী করা সম্ভব হয়েছে। কংগ্রেস সরকার চান না এই অংশের মানুষ সুবিধা পান। তারা উপরে উঠে আসুক, সমাজে প্রতিষ্ঠিত হউক কংগ্রেস দল এবং ভারতীয় জনতা পার্টি এটা চান না সেই প্রেক্ষাপটে আমাদের রাজ্যের মধ্যে বিশেষ করে বামফ্রন্ট যখন সরকারে প্রতিষ্ঠীত ছিলেন ১৯৮০ ইং সালে, তখন আকাশ বাতাস মুখরিত করে আন্দোলন করেছিল যে মণ্ডল কমিশনের সুপারিশ মানতে হবে। তখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার মণ্ডল কমিশনের সুপারিশ কি হবে, মানবে কি মানবেন না সুস্পষ্ট কোন সিদ্ধান্ত ছিল না। ত্রিপুরা এমন একটা জায়গায় আছে কেন্দ্রীয় সরকার যদি কোন সিদ্ধান্ত না নেন, রাজ্য সরকারের পক্ষে আলাদা ভাবে সেই সুপারিশ মানা যায় না। আমরা সেদিনও দেখলাম এই দপ্তরে চাকুরী দেবার ক্ষেত্রে অসুবিধা আছে কিন্তু তা সত্বেও

ও, বি, সি এবং অনাগ্রসর অংশের জনগণের জন্য কতগুলি ব্যবস্থা করেছেন বিশেষ করে গ্রামীন কারিগর এবং কৃষির ক্ষেত্রে প্রায় ১ কোটির উপরে টাকা বাজেট ধরে তা প্রয়োগ করার জন্য ব্যবস্থা গ্রহন করেছেন। কিন্তু আজকে আমরা দেখছি মাননীয় বিরোধী দলের সদস্যরা এখানে উপস্থিত নেই, কেন নেই ? বিরোধী দলনেতা নেই সেজন্য কিন্তু সেটা উনাদেরই ঠিক করতে হবে। উনারা এখানে উপস্থিত না থাকার আর একটি কারণ হচ্ছে উনারা ভোটের আগে যে ইস্তাহার দিয়েছিলেন সেগুলি বাস্তবে রূপায়ন করতে পারি নি। তাই এই সব কথার জবাব দিতে হবে আমাদের এখানে নয় জনসাধারণের সামনে। ৪৭ বছর ধরে উনারা এই অবহেলিত মানুষদের অধিকারগুলি বঞ্চিত করে রেখেছেন। মাননীয় সুধীর মজুমদার সরকার এই সম্পর্কে কোন সুস্পষ্ট নজর রাখে নি। তারপর যখন সুপ্রীম কোর্টের রায় হলো তখন সমীরবাবু ক্ষমতায়। সুপ্রীম কোর্টের রায়ে পরিষ্কারভাবে বলেছেন যে একটা নির্দ্দিষ্ট সময়ের মধ্যে কমিশন গঠন করতে হবে এবং সেই কমিশনে চিহ্নিত করতে হবে তাদের জন্য কি কি করতে হবে সেটা ঠিক করতে হবে। কিন্তু সমীর বাবুর সরকার তখন কমিশন গঠন না করে কমিটি গঠন করেছেন। কমিশন আর কমিটি কি এক কথা ? "ঢাল নেই তলোয়ার নেই নিধিরাম সর্দ্দার"। কমিশন আর কমিটি এক কথা নয়। কিন্তু যে কমিটি উনারা গঠন করেছিলেন সেই কমিটির রিপোর্ট এখনও প্রকাশিত হয় নি। তার ভিতর "সাপ আছে না ব্যাঙ আছে কে জানে" এখন উনারাই আবার পাল্টা দাবী করছেন বামফ্রন্ট সরকারের কাছে যে শ্যামাচরণ কমিটির রিপোর্ট প্রকাশ করতে হবে। গত অধিবেশনেও আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন মণ্ডল কমিশনের রিপোর্ট কি করা যায় তা দেখার জন্য কর্মসূচী গ্রহন করা হয়েছে। আমরা দেখলাম অতি সর্ট পিরিয়ডের মধ্যেই কমিশন গঠন করেছেন এবং এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের যে প্রসারী সেটাই প্রমানিত হলো। মন্ত্রিসভার সিদ্ধান্ত নিয়ে এই অবহেলিত জাতি এবং ও, বি, সি জাতির কল্যাণের জন্য যাতে কাজ করা যায় সেই জন্য সেই ঘোষণা করা হয়েছে। এবং আপনারা শুনলে খুশী হবেন যে আমাদের মাননীয় রাজ্যপাল বলে গেছেন যে কমিশন তার রিপোর্ট শর্টলি দেবেন, শর্টলি না, আমরা কাগজে দেখেছি কমিশন তার রিপোর্ট অলরেডী সরকারের কাছে প্লেইস করেছেন। তাই আমরা বিধানসভা থেকে দাবী করছি সরকারের কাছে যেহেতু কমিশন রিপোর্ট প্লেইস করেছেন তাই মন্ত্রিসভা যাতে এটা অতি সত্বর পরীক্ষা নিরীক্ষা করে যাতে কারা কারা ও, বি, সি এটা চিহ্নিত করার যে কাজ সেই যাতে সরকারে খুব গুরুত্ব সহকারে দেখেন, সেই ঘোষণা যদিও আমাদের মুখ্যমন্ত্রী দিয়েছেন। আমরা আশা করব সরকারের পক্ষ থেকে বিধানসভায়

দাঁড়িয়ে তার সুস্পষ্ট ঘোষণা আজ দেওয়া হবে। তারপরেই প্রশ্ন আসবে ত্রিপুরার অর্থনৈতিক যে অবস্থা, আমরা এ. ডি, টি, এফের জন্য যারা সারেণ্ডার করেছে তাদের জন্য ৪৫ কোটি চেয়েছি সেই টাকা কেন্দ্রীয় সরকার দেয়নি। বন্যার জন্য আমরা ৮০ কোটি টাকা চেয়েছিলাম সেই টাকাও আজ পর্যন্ত দেওয়া হয়নি। রাজ্যের উন্নয়নের জন্য আমরা টাকা চেয়েছিলাম সেই টাকাও দেওয়া হয়নি, আমাদের রাজ্যের যে সমস্যা তৈরী হয়েছে তার জন্য যে প্যারা মিলিটারী ফোর্স গঠন করা দরকার তার জন্য যে টাকা সেই টাকা দেওয়া হচ্ছে না। তাই ও. বি, সি কারা কারা সেটা চিহ্নিত করার জন্য কোন প্রশ্ন আসবে না, কিন্তু তাদের উন্নয়নের জন্য যদি বামফ্রন্ট সরকারের সত্যিকারের কিছু করতে হয় তাহলে প্রশ্ন আসবে কেন্দ্রীয় সরকারের কাছে সেই সাহায্য করার জন্য। তারপরে আমাদের সামনে যে প্রশ্ন রয়েছে সেটা হল সুপ্রীম কোর্টের যে ব্যারিয়ার রয়েছে তাতে লিখে দিয়েছে শতকরা ৫০ এর বেশী চাকুরীর কোটা বাড়ানো যাবে না। আমাদের রাজ্যের মোটামুটি যা হিসাব আমরা দেখেছি প্রায় ৩৪ থেকে ৩৫ ভাগ মানুষ ও, বি, সি অংশের হবে। চাকুরী ৫০ এর উপরে চলে গেছে। ৫১ ভাগ কোটা অলরেডী চলেছে। সেই জায়গায় কেন্দ্রীয় সরকার যদি দায়িত্ব না গ্রহণ করেন যাতে সুপ্রীম কোর্টের রায়কে পরিবর্তন করে যে রাজ্যের যে পরিস্থিতি, তার রাজ্যের মানুষকে সেই সুযোগ সুবিধা যাতে দেওয়া হয় সেটা যদি গ্রহণ না করেন তাহলে তো ত্রিপুরা রাজ্যের বিধানসভার পক্ষে এইটা সম্ভব না। যারা বিরোধী বেঞ্চে আছেন, ওরা আজকে থাকলে, জানলে, ওরা বুঝলে সুবিধা হত। আজকে সবাই মিলে যদি সত্যিকারের ও, বি, সি অংশের মানুষের প্রতি মমত্ববোধ থাকে তাহলে সবাইকে মিলে এই জায়গায় দাঁড়িয়ে এক কণ্ঠে কণ্ঠে মিলিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাতে হবে যে রাজ্যের ও, বি, সি অংশের মানুষের কল্যাণের জন্য টাকা দেওয়ার জন্য এবং এই রাজ্যে তাদের আশা আকাঙ্ক্ষা নিরূপন করার জন্য প্রয়োজনবোধ সংবিধান সংশোধন করে যাতে আমরা তাদের অধিকারকে তাদের মধ্যে যাতে পৌঁছে দিতে পারি তার জন্য কেন্দ্রীয় সরকারকে ব্যবস্থা নিতে হবে। এইজন্য আমি এই প্রস্তাবকে শুধু সমর্থন করছিনা, এই প্রস্তাবকে কার্যকরী করার জন্য বামফ্রন্ট সরকার তার যে মনোভাব ইতিমধ্যে আমরা দেখেছি. আজকে মাননীয় মন্ত্রী এই ব্যাপারে নিশ্চয়ই বক্তব্য রাখবেন। তাদের উন্নয়নের জন্য মূল যে চাবি কাঠি টাকা পয়সা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সুস্পষ্ট আশ্বাস তার জন্য আমরা সকলে মিলে এই দাবী করবো, বিরোধী বেঞ্চে যারা আছেন তারা আজকে আসেননি, ভবিষ্যতে এসে তারা এখানে দাঁড়িয়ে একবাক্যে সমর্থন করবেন যাতে এই অংশের মানুষের সাহায্য

ত্রিপুরা রাজ্যে নিয়ে আসতে পারি তার জন্য এই বিধানসভায় প্রয়াসী হবেন, এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ।

**শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ (যুবরাজনগর) :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই বিধানসভায় মাননীয় সদস্য অরুন ভৌমিক মহোদয় যে প্রস্তাব এনেছেন যে, রাজ্যে অবিলম্বে মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যকরী করা হোক, এই প্রস্তাবের সঙ্গে আমি সহমত পোষণ করছি। ইতিপূর্বে ২ জন মাননীয় সদস্য এই ব্যাপারে দীর্ঘ আলোচনা করেছেন, আমি দীর্ঘ আলোচনা করবনা। আমরা জানি ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর এই যে ও, বি, সি আদার ব্যাকওয়ার্ড কমিউনিটির জন্য যে দাবী এবং কমিশন গঠন হয়েছিল আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস- এর দাবীতে জনগণ সোচ্চার হয়েছিলেন বলেই ১টা কমিশন ভারতবর্ষের মধ্যে ইতিমধ্যে গঠন হয়েছিল এবং রিপোর্ট দাখিল করেছিল। আজকে স্বাধীনতার ৪৭ বৎসর পরও আমরা লক্ষ্য করছি আমাদের সংবিধানে যথেষ্ট স্কোপ আছে যেমন এস, সি. এস টিদের প্রতি ১০ বৎসর পর সেটা অ্যামেণ্ডমেণ্ট করা হয়, তাদের অবস্থাটা খতিয়ে দেখা হয়।

ঠিক তদরূপ আরটিকেল ৩১৪-এ আমাদের কনষ্টিটিউশানে প্রভিশান আছে আমাদের রাষ্ট্রপতি ব্যাকওয়ার্ড কমিউনিটিদের চিহ্নিত করার জন্য পশ্চাদপদ আণ্ডার হোয়াট বেসিস, কাষ্ট, রেইজ, কমিউনিটি এই বেসিসে নয়। সেখানে দেখতে হবে শিক্ষাগত দিক দিয়ে, অর্থনৈতিক দিক দিয়ে অর্থাৎ সোসিয়েল অ্যাণ্ড এডুকেশানালী অ্যাণ্ড দ্যাট হেজ বিন এক্সেপটেড বাই আওয়ার কনষ্টিটিউশান আণ্ডার আরটিকেল ১৬ সাবক্লজ ৪। কাজেই আণ্ডার আরটিকেল ৩১৪ অফ্ আওয়ার কনষ্টিটিউশান-এ যে প্রভিশান আছে সেই প্রভিশান অনুসারে আমাদের ভারতবর্ষে ১৯৫৩তে কাকা কালেরকার কমিশন গঠিত হয়েছিল এবং তখন আমরা লক্ষ্য করেছি কি ভিত্তিতে এই কমিশন কাজ করেছিল Low social position in the traditional cast here amongst Hindu Society and lack of general educational advancement among the major section of cast or community and inadequate or no representation in Government Service. Last of all in adequte representation in the field of trade, commerce and industry, this criteria, that criteria, all criteria were followed by Kaka

Kalelkar Commission. কিন্তু আজকেও আমাদের মনে প্রশ্ন থেকে যায় এস/টি, এস/সিদের জন্য আজকে দশ বৎসর পর এামেণ্ডমেণ্ড হচ্ছে সংবিধানে। হয়তো আর কিছু দিন পর শতবর্ষের উদ্‌যাপনের ডাক পেয়ে যাব, সংবিধানের শতবর্ষের উদ্‌যাপন হবে। এদিকে আমরা লক্ষ্য করছি এখন পর্যান্ত ও. বি. সির আন্দোলন চলছে। এস/টি, এস/সিদের উন্নয়নের যে মেইন ষ্ট্রিম সেখানে এখন পর্যান্ত আমরা তাদেরকে নিয়ে আসতে পারছি না। What is the real cost granted আমি বলব had there been any representation in our Parliament or Assembly or in any valuable Government job, then we could have avoided this position. এইটুকু আমরা বলতে পারি। আজকে সাফিশিয়েন্ট রিপ্রেজেনটেশান নেই যার জন্য তাদেরকে অ্যাডভান্স ষ্টেজে টেনে আনার সুযোগ থেকে আমরা বঞ্চিত। কাজেই তার পরবর্তী মুহুর্তে আমরা কি লক্ষ্য করলাম, ১৯৭৯ এ মণ্ডল কমিশন গঠন হল বিন্দেশ্বরী দোবের নেতৃত্বে এবং রিপোর্ট দাখিল হলো, আমার পরবর্তী বক্তা মাননীয় সদস্য শ্রীপবিত্র কর বলে গেছেন ইন্দিরা গান্ধী এলেন চলে গেলেন। রাজীব গান্ধী এলেন, চলে গেলেন, কিন্তু মণ্ডল কমিশনের যেই রিপোর্ট সেই রিপোর্টের যে ধুলোবালি পড়েছিল দীর্ঘ কয়েক বছর ধরে সেটাকে আর মুছে দেখার সুযোগ পান নি। যখন ভি.পি সিং ক্ষমতায় এলেন এবং ধুলোবালি মুছে যখন দেখলেন এবং প্রভিশন হাতে নিয়ে যখন উনি কার্যাকরী করতে শুরু করলেন তখন তিনি বলেছেন যে সুইসাইড করা আরম্ভ হল। আমাদের সংবিধানে রাইট আছে আমাদের কথা বলার অধিকার আছে, আবার কথা না বলারও অধিকার আছে, আমি চুপ করেও বসে থাকতে পারি কিন্তু আমি সুইসাইড করব এইটা আমাদের ভারতীয় দণ্ডবিধিতে নেই, এটা আমি পারি না। এই ব্যাপারে কোন পদক্ষেপ ভারত সরকার নেন নি। কাজেই এই পরিস্থিতিতে আমরা লক্ষ্য করেছি আমাদের মাননীয় সদস্য শ্রীঅরুনবাবু বলেছেন তিনি নির্বাচনী প্রতিশ্রুতি সামনে রেখে, আমরা স্বীকার করছি আমিও বলছি আমাদের সরকার ক্ষমতায় আসার পূর্বে নির্বাচনী প্রতিশ্রুতি দিয়েছিলেন ফর আদার ব্যাকওয়ার্ড কমিউনিটি। কিন্তু আমরা কি লক্ষ্য করছি আমাদের সরকার ক্ষমতায় আসার পর পদক্ষেপ নিচ্ছেন এবং ইতিমধ্যে যথেষ্ট পদক্ষেপ নিয়েছেন। আমরা মণ্ডল কমিশনের যে রিপোর্ট যা সুপ্রীম কোর্ট ওনার রায়ে বলেছেন যে মণ্ডল কমিশনের যে ক্রাইটেরিয়া এবং ingradiences নিয়েছেন to find out the backward community. It is perfectly correct and unobjectionable কাজেই এই যে ১১ ক্রাইটেরিয়া সেটাকে গ্রুপ করা হয়েছে socially and educationally backward class-দের জন্য। গণতান্ত্রিক ফ্রন্ট সরকার

ক্ষমতায় প্রতিষ্ঠিত হওয়ার পর একটা কমিশন গঠন করেছেন এবং এই কমিশন কি ভিত্তিতে কাজ চালিয়ে যাচ্ছেন ইতিমধ্যে আমরা তা.পত্র পত্রিকায় দেখতে পেয়েছি। মণ্ডল কমিশনের এই যে ইনেডেন ক্রাইটেরিয়া যেটা সুপ্রীম কোর্ট একসেপ্ট করে বলেছেন যে, ইট ইজ পারফেক্টলি কারেক্ট আ্যাণ্ড আন-অবজেক্‌শন্যাবল, সেই ক্রাইটেরিয়ার বেসিসে আমাদের ত্রিপুরার যে কমিশন ও,বি,সিদের চিহ্নিত করার জন্য যে কমিশন গঠন করা হয়েছিল এই কমিশন ঠিক সেই ভিত্তিতে কাজ করে গেছেন। এবং এই কমিশন গঠন করা হয়েছিল ১৮ই সেপ্টেম্বর, ১৯৯৩ ইং তারিখে কমিশন তার রিপোর্ট সাবমিট করেছেন ২৮,২,৯৪ ইং তারিখ যেটা আমরা বিভিন্ন পত্র পত্রিকায় দেখেছি। কাজেই চার মাস সময়ের মধ্যেই এই সরকার ও, বি সি,দের জন্য একটা কিছু করার উদ্দেশ্যেই এই কমিশন গঠন করেছিলেন এবং সেই কমিশনও যথাসময়ে তার রিপোর্ট দাখিল করেছেন। এখন সরকার সেটা খতিয়ে দেখবেন আশা করি। ও, বি সি. অংশের মানুষের চিন্তা-চেতনাকে তাদের মেইনস্ট্রীমে নিয়ে আসার জন্য আমাদের সরকার ইতিমধ্যে যে পদক্ষেপ নিয়েছেন আশা করব যে রিপোর্ট কমিশন দাখিল করেছেন সেটা সরকার খতিয়ে দেখবেন এবং অতিসত্বর সেটা কার্যকরী করার জন্য পদক্ষেপ নেবেন। আজকে এখানে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়ও এখানে বিবৃতি দেবেন, আশা করি ত্রিপুরার পশ্চাদপদ মানুষের উন্নতির জন্য তাদের যাতে কিছু সুযোগ দেওয়া যায় সে ব্যাপারে পদক্ষেপ নেবেন এবং আগামী দিনে সেটা আরো তৎপরতার সাথে আরো দ্রুত ব্যবস্থা নেবেন। এই কথা বলে মাননীয় সদস্য শ্রীঅরুণ কান্তি ভৌমিক মহোদয় যে প্রস্তাব এনেছেন সেটার সঙ্গে সহমত পোষণ করে আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় শিক্ষামন্ত্রী শ্রীঅনিল সরকার মহোদয়।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীঅরুণ ভৌমিক মহোদয় মণ্ডল কমিশনের সুপারিশকে কার্যকর করার জন্য একটা বে-সরকারী প্রস্তাব উপস্থাপন করেছেন। এবং সে প্রস্তাবের উপর বিভিন্ন বক্তা আলোচনা করেছেন।

আমরা তৃতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর আমরা এই রাজ্যে কারা কারা ও, বি, সি, তাদেরকে তালিকাভুক্ত করে চিহ্নিত করে এবং তাদের জন্য যেসমস্ত প্রোগ্রাম কার্যসূচী সেগুলিকে অতি সত্বর যাতে কার্যকরী করা যায় সেজন্য আমরা শ্রী এস,

আর, নন্দীকে চেয়ারম্যান করে ও, বি, সি, কমিশন গঠন করেছি। এবং সেখানে সদস্য ছিলেন মাননীয় বিধায়ক শ্রীপবিত্র কর, শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ, বিধায়ক, শ্রীমতিলাল সরকার, এক্স এম, এল, এ, এবং মিঃ কে, আর, দাস, মেম্বার।

আমরা এই কমিশনকে নোটিফায়েড করি ১৯৯৩ইং সালের সেপ্টেম্বর মাসে। কমিশন কাজ শুরু করে নভেম্বর ৪, ১৯৯৩ইং সালে। এবং ২৮.২.৯৪ইং তারিখে কমিশন তার রিপোর্ট সরকারের কাছে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সাব্‌মিট করেছেন। এবং মাত্র ৮৪ দিনে এই কমিশন তার রিপোর্ট সাব্‌মিট করেছেন।

কাজেই আমরা যে কমিশন গঠন করে ও, বি, সি, দের জন্য কার্যাসূচী রূপায়ন, সংরক্ষণ ইত্যাদির ব্যাপারে নানা সুবিধাদির জন্য আমরা খুব দেরী করছিনা। বিশেষত. এই ও,বি,সি, এবং মণ্ডল ব্যাপারটা কমিশনের রিপোর্ট নিয়ে সারা ভারতবর্ষে যখন তোলপাড়ে অবস্থা এবং মণ্ডল কমিশনের সুপারিশকে কার্যাকরী করতে গিয়ে একটা সরকার জবাই হয়ে গেল—বলি হয়ে গেল বলা চলে। সেই ষড়যন্ত্রের পেছনে তৎকালীন বি, জে পি অথবা কংগ্রেস প্রত্যক্ষভাবে যুক্ত। ভি, পি, সিংহ যখন ভারতবর্ষের ৫২ ভাগ ও, বি, সি, ভুক্ত মানুষের জন্য ২৭ ভাগ মানুষের ক্ষেত্রে চাকুরীতে সংরক্ষণ করলেন তখন দিল্লী জ্বলে উঠল। এবং সেদিন বলা হলো উচ্চ বর্ণের মানুষরা এখন পর্যান্ত যে সব সুযোগ-সুবিধা পাচ্ছে, এখন থেকে তারা সেই সমস্ত সুযোগ-সুবিধা পাবে না। দিল্লীতে দেখলাম ইউ-নির্ভাসিটির হোস্টেলগুলিতে নিম্নবর্ণের ছাত্র-ছাত্রীদের উপর আক্রমণ করা হলো। একই ডাইনিং টেবিলে খাওয়ার জন্য বসতে চাইল না। শক করে ওরা রাস্তায় নেমে এল জুতা পালিশ করার জন্য। গাড়ীর চাকা পরিষ্কার করার জন্য। বলা হলো যে নুতন যুগ আসছে সর্বনাশের যুগ। আর কোয়ালিটির কোন দাম নেই। মেধার কোন দাম নেই। কাজেই যারা এখন চামারের কাজ করে তারা এখন বাবু হবেন, অফিসার হবেন। আর আমরা যারা বংশ পরম্পরায় প্রশাসনিক কাজে যোগ্যতা অর্জন করেছি আমাদের এখন কামারের চামারের কুমারের কাজ করতে হবে। কাজেই আমাদের এখন এই প্রেকটিস্‌টা করা দরকার। এটা আসলে অদ্ভুত রকমের মকাড়ী। কিছু কিছু লোক সুইসাইড্‌ করল। ভারতবর্ষের ধন সম্পদ অনেক নষ্ট হলো। প্রশাসনের বর্ণ ব্যবস্থার ছায়ায় দিকে যারা ডোমিনেট করছিল তারা রাস্তায় নেমে এল, আগুন জ্বালিয়ে দিল, রেল অবরোধ, স্টেশান পোড়াল নিজেরা আত্মহুতি দিল। এবং এর বলি হয়ে গেল ভি, পি, সিংহের সরকার। কিন্তু পরবর্তী সময়ে আপনারা জানেন আমরা জানি সুপ্রিম কোর্টের রায়ের ফলে বর্তমানে কেন্দ্রের কংগ্রেস সরকার সেটাকে কার্য্যকরী করছেন।

এবং এটা কিন্তু বিরাট ঐতিহাসিক ঘটনা। ভারতবর্ষের জনশক্তির যে বিরাট অংশ, যা আজকে আমাদের কেউ দলিত বলে চিহ্নিত করি, এবং ভারতবর্ষের শাস্ত্রে যাদেরকে শুদ্র বলে চিহ্নিত করেছে চতুর্থ বর্ণ বলে। যারা বিভিন্ন সময়ে বিভিন্ন নামে পরিচিত হয়েছে। সেই ঋগ্বেদে, মহাভারতে, উপনিষদে বিভিন্ন জায়গায় ওদেরকে শুদ্র বলে চিহ্নিত করা হয়েছে। শুচ্ ধাতু রুদ্র্। শুচ্ মানে শোকহত। ক্রন্দনরত। ওরা পরিচিত। 'দ্রু' মানে দৌড়াচ্ছে ভয়ে আতঙ্কে। কখন? ভারতবর্ষে যখন প্রথম আর্যরা প্রবেশ করে এবং পথে পথে যেসব অনার্যদের কাছে বাধা পেয়েছিল, সেই যুদ্ধে যারা পরাজিত আত্মীয় স্বজন নিহত, তারা শোকাহত। শুচ ধাতু ব্যবহার করা হয়েছে। ভারতীয় শব্দ তত্ত্বে এই শব্দটাকেই ব্যবহার করা হয়েছে। পরবর্তী সময়ে ঋগ্বেদের পুরুষ শুক্তে বলা হয়েছে মানুষ চার বর্ণে বিভক্ত। এবং বলা হয়েছে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শুদ্র। সেই প্রথম ভারতবর্ষে শ্রম বিভাগ এবং শ্রেণী বিভাগ। যারা বিজয়ী তারা বিদ্যার অধিকার ব্রাহ্মণ। অস্ত্রের অধিকারী ক্ষত্রিয়। বাণিজ্যের অধিকারী বৈশ্য। এত প্রডেকশান সিস্টেমের মধ্যে, উৎপাদনের মধ্যে যার উদ্বৃত্ত মূল্য যারা নিয়ে গেলেন তাদেরকে শাস্ত্রে হিন্দু বলা হলো। তারা উচ্চ বর্ণ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য এটা জাতের প্রশ্ন নয়। হিস্টরিকেলি যারা সমাজের মধ্যে রুলিং পার্টি, রুলিং সেকশান সমাজের মধ্যে এক্সপ্লয়টিং গ্রুপ এবং ধর্মীয় অনুশাসনকে ব্যবহার করে মানুষের বিশ্বাসকে এক্সপ্লয়েট করে যারা প্রথমে তাদের শাসন শোষনকে বজায় রেখেছিলেন। মার্কসের যুগে বলেছিলেন দাস ব্যবস্থা এবং ক্রীতদাসের মালিক জমিদারদের সামন্ত যুগ, সামন্ত প্রভু এবং পুঁজিবাদী ঠিক একটি বিশ্লেষণ করলে অদ্ভুত ভাবে মিলে যায়। যেটা মার্ক্স বলেছেন অভিজাত শ্রেণীর স্বাধীন মানুষ বনাম দাস, হীন নাগরিক। কম্যুনিষ্টের ইস্তাহারে এই কথাটা বলেছেন। সমাজ ব্যবস্থার ইতিহাস, শ্রেণী সংগ্রামের ইতিহাস চিরকাল সে সংগ্রাম চলছে। স্বাধীন মানুষ বনাম পরাধীন মানুষ অভিজাত শ্রেণী বনাম হীন নাগরিক এবং অত্যাচার বনাম অত্যাচারিত। ইউরোপের সমাজ ব্যবস্থার মধ্যে জাতি ভেদটা ছিল না। সেই জন্য সেখানে শ্রেণীগত ভাবে বলা হয়েছে শোষক শ্রেণী। কিন্তু ভারতবর্ষে একটা অদ্ভুত ঘটনা এখানে শ্রেণী শব্দটা ওরা ব্যবহার করেনি, জাতটা ব্যবহার করেছে। ইউরোপীয় দার্শনিকরা ব্যবহার করেছে ক্লাস আর ভারতবর্ষের দার্শনিকরা ব্যবহার করেছে কাস্টস্। কাজেই ইউরোপে যেটা ক্লাস এক্সপ্লয়টেশন এটা ভারতবর্ষে হল বর্ণ ব্যবস্থা। কিন্তু ইউরোপে এটা বলা হয় নি যে ঈশ্বরের ইচ্ছা। ভারতবর্ষে বলা হয়েছে কর্ম ফল এবং জাত ব্যবস্থা অমোঘ। এটার কোন পরিবর্তন করা যায় না, এটা স্থায়ী। এবং বলা হয়েছে যে মানুষ এই

জন্মে ভাল কাজ করলে সে পরবর্তী জন্মে উচ্চ বর্ণে গ্রহণ করবে। আর যে মানুষ পূর্ব জন্মে হীন কাজ করছে সে নিম্ন বর্ণে জন্ম গ্রহন করছে। কাজেই এটা অমোঘ, পূর্ব জন্মের কর্ম ফল। কাজেই ইহকালে এটা পরিবর্তন করা যায় না। অর্থাৎ শাসক অর্থাৎ শাসক শ্রেণী তার শাসনকে স্থায়ী করার জন্য আমাদের প্রাগ ঐতিহাসিক যুগ ধরে আধুনিক আজকের যুগ পর্য্যন্ত এই জাত ব্যবস্থাকে ব্যবহার করছে। গান্ধীজী এক জায়গায় বলেছেন যে, জাত ব্যবস্থার কি ফল তা ইউরোপীয়রা পায় নি। কিন্তু আমরা পেয়েছি। কাজেই আমরা এই জাত ব্যবস্থার পক্ষে। তাহলে জন্মে আমি ধরে নিচ্ছি দাস, আমি হই এস.সি এস.টি, না হই ও. বি, সি, আমরা চতুর্থ বর্ণ, দাসত্বই আমাদের ধর্ম। গান্ধীজী বলেছেন ইউরোপ তার সাধ পায়নি। কাজেই জাত ব্যবস্থার পরিবর্তন আমি বিশ্বাস করি না। যদিও তিনি হরিজনদের জন্য কেঁদেছেন এবং বলেছেন যে, আমি যেন আবার হরিজন হয়ে জন্মগ্রহণ করি। কাজেই আজকে যেখানে এসে দাঁড়িয়েছে জাত ব্যবস্থার পরিবর্তন এবং এটাকে আজকেও আমরা যখন ইউরোপে দেখেছি ফিউডালিজমের বিরুদ্ধে ক্যাপিটেলিজম ফাইট করছে, ক্যাথলিক চার্চের বিরুদ্ধে প্রটেস্টাইন চার্চ ফাইট করছে। ক্যাথেলিক চার্চের ওরা বলেছে "তুমি আমাকে টাকা দাও স্বর্গে আমি তোমার জন্য জায়গা কিনে রেখে দেব।" প্রটেস্টাইনরা বলেছে মিথ্যা। ওরা গীর্জা পুড়িয়ে দিচ্ছে এবং ফিউডালিজম ফাইট করছে। পরে তারা বিজ্ঞান আমদানি করেছে, তারা ধর্মীয় গোড়ামীর বিরুদ্ধে লড়াই করছে, শিল্প বিপ্লব করছে। মহাভারতের মধ্যে একটি কথা আছে যে, শুদ্র জমির মালিক হতে পারবে না যদি হয় তাহলে তার প্রভু যখন তখন এটা বাজেয়াপ্ত করতে পারবে। তাহলে দেখা যাচ্ছে এখানে শুদ্রের মালিক আছে।

তাহলে শুদ্রের একটা মালিক আছে এখানে দেখা যাচ্ছে, কাজেই আমরা যে হিস্টোরিকেল প্রসেসের মধ্যে যে সোসাইটি দেখছি স্লেইভ, ভূমিদান, সারফ এবং শ্রমিক শ্রমদাস, ক্রীতদাস, মালি সামন্ত প্রভু, পুঁজিদার, আমাদের ভারতবর্ষে ক্রীতদাস ছিল কিনা এই নিয়ে প্রশ্ন আছে। কিন্তু মহাভারতের সেই জায়গায়টায় পাচ্ছি পুত্র যদি জমির মালিক হয় তাহলে তার প্রভু যে কোন সময় তা সেটা বাজেয়াপ্ত করতে পারে। যেহেতু শুদ্র চতুর্থ বর্ণ, যেহেতু জমির মালিক বলা হয়েছে, ব্রাহ্মণ জন্মগতভাবে পৃথিবীর সমস্ত জমির মালিক। কাজেই তাকে টেক্স দিতে হবে, এটা ভারতীয় শাস্ত্রের মধ্যে আছে, ব্রাহ্মণ রি-প্রেজেন্ট করছে ঈশ্বরকে, আর ঈশ্বর সৃষ্টি করেছেন ভূমণ্ডল, অতএব বাই-বার্থ তিনি সমস্ত পৃথিবীর সম্পত্তির মালিক, কাজেই চতুর্থ বর্ণের ওয়ার্কিং ক্লাস, সে জমির মালিক হতে পারবেনা, জমির মালিক হলে যে কোন সময় তার প্রভু তার

সম্পত্তি বাজেয়াপ্ত করতে পারে, এই রেফারেন্স হল ভারতবর্ষের ক্রীতদাসদের এবং ইণ্ডিয়ান কাস্ট সিস্টেমটাই হল ক্লাস সেস্টেমের একটা অদ্ভুত ধর্মীয় রূপ এবং এইভাবে এরিয়ান, নন-এরিয়ান যুদ্ধের পর যারা পরাজিত হয়েছে এবং যারা বেঁচে আছে তারাই সারেণ্ডার করেছে, দাস হয়ে গেছে এবং এই যুদ্ধটাই আজকে দীর্ঘদিন যাবত চলছে। কাজেই যেখানে রামায়ণে আমরা দেখি, বেদ পড়ার জন্য সম্বুক মুনিবের গলা কাটা হয়েছে, ত্রেতা যুগে এতা গল্প কাহিনী বা কাব্যের কাহিনী, মহাভারতে যা দেখি অস্ত্র ধারন করার জন্য একলব্যের আঙ্গুল কেঁটে নেওয়া হয়েছে, একলব্য হল ট্রাইবেল, ঠিক এটাই দেখছি সেই ভি, পি, সিং সরকারে এসে ঘোষনা করলেন এইসব ইণ্ডিয়ান যে সমস্ত পশ্চাদপদ মানুষ তারা তৃতীয় গোষ্ঠী যারা, তাদের হাতে সম্পত্তি তুলে দাও, রিজারভেশান তুলে দাও, তখন দেখা যাচ্ছে দেশটাকে অচল করা হয়েছে, সংরক্ষন এর বিরুদ্ধে, চাকুরীর অধিকার তাকে দেওয়া যাবে না, জমির অধিকার তাকে দেওয়া যাবে না, প্রশাসনে তাকে রিজারভেশান করা যাবে না, যেটা শাস্ত্রের অধিকার থেকে গলাকেটে বঞ্চিত করেছেন সিমোল্যাইজ, হাতকেটে করেছিলেন রামায়ণ, মহাভারতে একই জিনিস ঘটছে, কাজেই দীর্ঘ দিনের যুদ্ধের যে আগুন ভারতবর্ষের শোষিত মানুষের বুকের ভেতরে জ্বলছিল তারা কারা? তারা ভারতীয় পশ্চাদপদ শ্রেণী, শিক্ষায় তাদের অধিকার নেই, নারীদের বেদ পড়ার অধিকার নেই আজও শঙ্করাচার্য্য বলেছেন, আজও বলছেন মহারাষ্ট্রের শীবসেনার বালথ্যাকারের, বি, আর, আম্বেদকর ডুমের ছেলে, তার নামে মারাঠাওয়ারা বিশ্ববিদ্যালয় এর নাম হলে আমরা ব্রাহ্মণরা কেন সেখানে পড়াশুনা করব, আমার গোটা জাতের জাত যাবে, এবং এই বালথ্যাকারে বলেছিলেন বাড়ির মসজিদ ভেঙ্গেছে আমার ভক্তেরা, শিব সেনারা তাতে আমি গর্বিত, আমি হিন্দু, তিনি আজকে বলছেন আমি গর্ভিত, আমি অভিজাত, আমি উচ্চবর্ণ, আমি হোয়াইট ব্লাড, আমরা সে বিশ্ববিদ্যালয়ে পড়তে পারব না, যে বিশ্ববিদ্যালয়ের নাম হবে ডোমের ছেলের নামে, অম্পিস ভ্রাতা জানের নামে এবং তারাই বি, আর, আম্বেদকারের কলেজ পুড়িয়ে দিয়েছে, সেখানে বি, আর, আম্বেদকর বই জ্বালিয়ে দিয়েছিলেন পড়াশুনা করার জন্য ৬০ লক্ষ টাকা দামের বই, সেই বইগুলি পুড়িয়ে দেওয়া হয়েছে, দলিত গ্রামগুলিকে আক্রমণ করেছে। কাজেই ত্রিশের দশকে বার্লিন আক্রমণ করে বার্লিন দখল করে হিটলার যে কাজটা করেছিলেন গ্রন্থাগার পুড়িয়ে দাও,। জার্মানীর যারা চতুর্থবর্ণ দাস শ্রেণী জাত ইত্যাদি আর কমিউনিস্ট এদেরকে ধ্বংস কর, কারণ ইহুদিরাই জার্মানীর শ্রমিক শ্রেণী, এই ইহুদিদের বিজয় এর কথা বলছে কালমার্কস্,। কাজেই হিটলার জার্মনীতে ত্রিশ এর দশকে বার্লিন দখল করে প্রথমে পুড়িয়ে দিলেন সেই সমস্ত গ্রন্থ,

আক্রমণ করলেন ইহুদিদের উপর, আক্রমণ করলেন কমিনিষ্টদের উপরে, আমার দেশেও আজকে যারা ইহুদি, ভারতবর্ষের অস্পৃশ্য শ্রেনী এস. সি, এস, টি, ইহুদি মানে নিম্ন বর্ণের. শ্রমজীবী মানুষ, বালথ্যাকারে হিন্দু ফেসিস্ট ওরা সেই কথাই বলছে, এই নিম্ন বর্ণের নামে মহারাষ্ট্র বিশ্ববিদ্যালয়ের নাম করা যাবে না, গ্রন্থ পুড়িয়ে দেওয়া হচ্ছে, আমরা কমিউনিস্টরা বার বার আক্রান্ত হচ্ছি. কারণ আমরা বিশ্বাস করি ভারতের ওয়ার্কিং ক্লাস এর জয় হোক, তারা ক্ষমতা দখল করবে. তাদের ভিক্টোরী এর জন্য আমরা লড়াই করছি এবং আমাদের কমিউনিষ্ট ম্যানুফেস্টু সেই-কথাই বলেছে, এই শ্রমিক শ্রেণীর বিজয়ে এর কথা. এটাকে ভিন্ন ফর্মে, ভিন্ন নামে আজকে উঠছে ট্রাইবেল-দেরকে অটোনোমাস দিতে হবে ডিস্টিক্ট কাউন্সিল দিতে হবে, সিডিউল কাস্ট তাদের প্রশাসনের মধ্যে রিজার্ভেশান ম্যান্টেন করতে হবে, ৮৫ ভাগ মানুষ তারা মোটামোটি, সাড়ে সাত ভাগ এস.টি, সাড়ে পনের ভাগ এস,সি ৫২ ভাগ তারা হল ও.বি,সি, এবং আদার্স মাইনোরিটি যারা তারা বেশীরভাগ হিন্দু ধর্মের আচারের বিরুদ্ধে বৌদ্ধ অন্যান্যরাও আছে। ৮৫ ভাগ মানুষ তার মোটামুটি সাড়ে সাত ভাগ এস/টি সাড়ে পনের ভাগ এস/সি ৫২ ভাগ ও বি সি এবং ভিন্ন ধরনের মাইনরিটি তারা দেড় ভাগ হিন্দু ধর্মের আচারের বিরোধিতা না অন্য। কাজেই এটনিক ক্লাশ হিসাবে পরে আছে একটি জায়গার মধ্যে এবং তারাই ওয়ার্কিং ক্লাশ। ডাঃ বি, আর, আম্বেদকর ভারতের সংবিধান রচনা করে এস, টি এবং এস, সি দের জন্য রিজার্ভ করে গেছেন। তারপরে যে বাকী রয়ে গেছে রাষ্ট্রপতি কমিশন তৈরী করে তাদেরকে রিজার্ভেশন দেবেন এবং এখানে মন্তব্য আছে তার জন্য এস সি এস টি স্টেটিউটরী রাইট বুক করছে। এইগুলি তারা পায়। মণ্ডল কমিশনেও সেই কথা বলেছেন। ২৫ ভাগ মানুষ ভারতের উৎপাদনে অংশ নিচ্ছেন। রেভিনিউ দিচ্ছেন। কিন্তু ৫২ ভাগ মানুষের জন্য চাকুরী আছে কিন্তু প্রশাসনে তারা কত জন? এস, সি এস, টি নিয়ে ৮৫ ভাগ কিছু জমি আছে, তাদের ৬ ভাগ ব্যবসা আছে তাদের ৮ ভাগ চাকুরী আছে তাদের ১৩ ভাগ এবং তাদের রাজনৈতিক অধিকার আছে ২৬ ভাগ ১৫ ভাগ মানুষ জমি দখল করছে, ১৫ ভাগ মানুষ ব্যবসা দখল করছে সেই ৯৬ ভাগের মধ্যে। ১০ ভাগ মানুষ চাকুরী দখল করে নিয়েছে ৮৭ ভাগের। আর. এটাই বলছে ভারতীয় সমাজ ব্যবস্থার মধ্যে রয়েছে হায়ারের কী, অর্থাৎ জমিদার, জোতদার ইত্যাদি, আর এ্যাডমিনি-ষ্ট্রেশনের মধ্যে রয়েছে আপার স্টেটাস তার জন্যই আজকে এই জায়গাতেই চলছে লড়াই। মানুষকে যোগ্য করে শিক্ষা দিয়ে, মানুষকে বিশ্বাসী করে. তাদের সামাজিক মর্যাদা দিয়ে। কাজেই এটা একটা যুদ্ধের মত। কিন্তু কেউ দেখছে এটাকে কাস্ট ওয়ার হিসাবে, আর আমরা দেখছি এটাকে ক্লাশ ওয়ার হিসাবে। ওরা তাদের শ্রেণীগত

মানুষ, ওরা ভারতের দুর্বল অংশের মানুষ, তাদের এডুকেশান চাই, ভারতীয় শাসন ব্যবস্থায় তাদের প্রতিনিধিত্ব চাই। কারণ, এই দেশটা চলছে এই দেশের জনগণ এবং এই দেশের প্রশাসনকে নিয়ে। কাজেই যদি ১ম, ২য়, ৩য় এবং ৪র্থ শ্রেণীতে তাদের জনসংখ্যার অনুসারে লোক নির্বাচিত না হয়, তাতেই প্রমাণ হয়ে যাচ্ছে যে তারা শিক্ষিত হয় নি। কাজেই শিক্ষা তাদের জন্মগত অধিকার, স্বাধীনতা তাদের জন্মগত অধিকার, স্বাধীনতার জন্মগত অধিকার বিকশিত হয় না, যদি তারা শিক্ষিত না হয় এবং সেই শিক্ষার যোগ্যতা অনুসারে যদি তারা তাদের স্থান দখল করে না নিতে পারে। আর, সেজন্যই তারা আজকে প্রশাসনে প্রবাসী, নিজ বাসভূমে তারা আজ পরবাসী। আজকে সেই যুদ্ধটাই শুরু হয়েছে, তারা এই দেশের মেহনতী মানুষ, তারা এই দেশের উদ্‌বৃত্ত মূল্য সৃষ্টি করে, মণ্ডল কমিশন এই কথাটাই বলে গিয়েছে। কিন্তু হাজার হাজার বছর ধরে সামান্য ঘটনায়, তারা তিরস্কৃত হয়, তারা নিন্দিত হয় এবং তারা নিগৃহীত হয় এবং দুঃখ ছাড়া তাদের কপালে অন্য কোন ভিন্ন লিপি নেই। আর, সেজন্যই মণ্ডল কমিশন বলেছে যে চাকুরী দিয়ে এই সমস্যার সমাধান হবে না, তার সঙ্গে সঙ্গে ভূমি ব্যবস্থারও পরিবর্তন করতে হবে। গ্রামে গঞ্জে মাশুল পাওয়ার, ল্যাণ্ড পাওয়ার কন্সেনট্রেটেড হয়ে গেছে মুষ্টিমেয় শোষক শ্রেণীর হাতে তারা ভারতীয় সমাজ ব্যবস্থার মধ্যে জমিদার, জোতদার এবং উচ্চ বর্ণের। কাজেই, সেখানে এই জমিদারী প্রথা যদি ভেঙ্গে না দেওয়া যায়, তাহলে একজন লোককে চাকুরী দিয়ে, সেই যে প্রশ্নটা এই দেশের প্রশাসনে ওরা অংশ গ্রহন করেছে, এই বোধ আনা যাবে না। কারণ ভারতে মাত্র এক ভাগ লোকের চাকুরী হয়, আর বাকী ৯৯ ভাগ কাজ করে বাঁচে। ভারতীয় প্রশাসনে আজকে কর্মচারীর সংখ্যা সারপ্লাস হয়ে গেছে, নতুন করে এ্যাপয়েন্টমেন্ট দেওয়ার কোন সুযোগ নেই, যদি সুযোগ থাকে তো তাহলে সেটা ১ পার্সেন্ট কিন্তু এটা একটা সীম্বল। তাই নিম্ন শ্রেণীর মানুষের একজন যদি দারোগা হয় বা একজন ডি, এম হয়, তাহলেও তারা বোধ করে যে আমাদের একজন লোক প্রশাসনে আছে, তারাও রুলিং সেকশন, এই দেশের শাসন ব্যবস্থায় তাদেরও অংশ আছে। কাজেই ভারতের যে বিরাট অংশ প্রায় ৫২ ভাগ মানুষকে শাসকের স্তরে উন্নত করায় আয়োজনে মার্ক্স বলেছেন 'এ ডাউন ট্রডেন পিপল, এ রুল পিওপল, রুলড উইল বি রুলারড্'। আর এই জন্যই বলছেন যে রাষ্ট্রীয় ক্ষমতা দখল, দুনিয়ার শ্রমিক শ্রেণীর শৃঙ্খল ছাড়া হারাবার আর কিছু নেই, গোটা পৃথিবীটাই তোমাদের জন্য। অর্থাৎ শোষিতকে শাসকের মর্যাদায় উন্নতি করাই কমিউনিষ্ট বিপ্লবের মুল লক্ষ্য এবং কমিউনিষ্ট আন্দোলনেরও লক্ষ্য। কাজেই একজন কমিউনিষ্ট কর্মী হিসাবে আমি মনে

করি, আমার দর্শন, আমার লড়াই যারা নিপীড়িত, যারা অত্যাচারিত এবং হাজার হাজার বছর ধরে যারা শাসক গোষ্ঠির হাতে অত্যাচারিত হয়ে আসছে, মুষ্টিমেয় অত্যাচারিতদের হাতে, তারা ল্যাণ্ড লর্ড, তারা ক্যাপিটেলিষ্ট ভিন্ন যুগে, ভিন্ন নামে যেটা শাস্ত্রে দেওয়া আছে, জাত পাত ব্যবস্থার কায়েমী স্বার্থের প্রয়োজনে। কাজেই সেই জায়গাতেই আমরা দেখছি যে সেই সংগ্রামটা আর একটা এ্যাঙ্গেল থেকে শুরু হয়েছে। আর, সেজন্যই আমরা বলি ভারতের স্বাধীনতার মূলে কথা হল সকলের জন্য ক্ষমতা, সকলের জন্য ভোট, সকলের জন্য অধিকার এবং সকলের জন্য সামাজিক ও শিক্ষাগত অধিকার। ১৯৪৯ সনে ভারতীয় সংবিধান রচনা করার পর ডঃ বি, আর, আম্বেদকর বলেছিলেন, আমরা মানুষকে রাজনৈতিক সাম্য দিলাম — সকলকে একটা করে ভোট দেওয়ার ক্ষমতা দিলাম। কিন্তু তাদের অর্থনৈতিক এবং সামাজিক সাম্য দিতে পারে নি। কারণ, এখনও এক কুঁয়া থেকে তারা জল খেতে পারে না, এখনও কারো গাছতলা, আবার কারো সাত তলা। যদি অবিলম্বে এটা শুরু করা না হয়, তাহলে ভারতীয় জনগণ এই সংবিধানকে উড়িয়ে দেবে, গুড়িয়ে দেবে। ১৯৫৫ সালে তিনি আবার বললেন যে ভারতীয় দেবতার জন্য এই সংবিধান তৈরী করা হয়েছে মন্দিরের মতো পবিত্র করে। কিন্তু দেখা যাচ্ছে তাতে দেবতা দর প্রবেশ করার আগেই শয়তানেরা এর মধ্যে প্রবেশ করেছে। কাজেই, ১৯৯১ কিম্বা ১৯৯২ তে যখন সাড়া ভারতে ঝড় বয়ে যাচ্ছে মণ্ডল কমিশন নিয়ে, তখনই আমরা দেখতে পারছি কোথায় কতটা শয়তান ভারতীয় গনতন্ত্রের মূল্যবোধের পবিত্র জায়গা দখল করে নিয়েছে, নামে এবং বে-নামে। এবং আজকে স্বাধীনতার পর সেটাকে বিক্রি করে দেওয়া হয়েছে ঐ বোফর্স কেলেংকারী এবং শেয়ার কেলেংকারীর শাসন ব্যবস্থায় যারা আছে — কোথাও মন্ত্রী, কোথাও তাদের স্তাবক আর কোথাও আর কোথাও প্রাক্তন আই, এস, অফিসার যার সংগে যুক্ত। আবার স্বাধীনতার পর আজকে এই দেশকে বিকিয়ে দেওয়া হচ্ছে সেই ডাংকেল প্রস্তাব অথবা গ্যাটের মাধ্যমে নতুন করে রাজনৈতিক এবং অর্থনৈনিক পরাধীনতার শৃংখলে। সেখানে শাসক শ্রেণী কে? কারা শোষণ করছে, কারা না ভারতের প্রথম শ্রেণীর পদগুলি দখল করে আছে? আর, কাদের চোখ দিয়ে আমাদের কেন্দ্রীয় মন্ত্রীরা বিশ্ব দর্শন করছেন এবং তার পরিনতি বা কি? মুষ্টিমেয় কিছু ভারতের রাজনীতিবিধ, ভারতীয় শাসন ব্যবস্থায় প্রিভিলেজ গ্রুপ, হোয়াইট ব্লাড, তারা আমাদের দেশটাকে বিক্রি করে দিয়েছে, ঐ বিদেশীদের কাছে, আজকে আমরা প্রায় একটা বিপন্ন অবস্থার মধ্যে আছি। এই অবস্থার মধ্য থেকে দেশকে আজ কে বাঁচাবে? কোটি কোটি দরিদ্র, মূর্খ, চণ্ডাল যা বিবেকানন্দের ভারতবাসী, আজকে

কি হালে আছি, আজকে আমরা এস.সি, এস.টি, ও.বি.সি, মাইনরিটি এ্যাণ্ড পুওরার সেকশান, আমাদের হাতে কোন ভেটো পাওয়ার নেই, আমাদের ডিক্টেট করার মত কোন ক্ষমতা নেই। আমাদের হাতে কোন ডিকটেক্ট করার ক্ষমতা নেই, অর্থনৈতিক শৃংখলার নামে মিলিটেনসির নামে আমাদের কোন স্বাধীনতা নেই। অর্থনীতির নামে বিদেশের হাতে আই, এম, এফের হাতে এবং সাম্রাজ্যবাদের হাতে আজ দেশটাকে বন্দক দিয়েছে। দেশ শাসনের নামে ওরা শোষকের ভূমিকায় উঠেছে। তার জন্য ইউ, পি, বিহার দিল্লী হাত ছাড়া হয়েছে। আমরা আবার ক্ষমতায় এসেছি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কিছুদিন আগে এখানে হিসাব দিয়েছিলেন যে এস. সি ১৬. এস,টি ৩১ এবং নন্ এস.সি এবং এস.টি ৯০ পার্সেন্ট। ও. বি. সি ৩৮ বা ৪০ এবং আদার্স ৮ পার্সেন্ট-এর মত। এই কম্পোজিশান বলে শ্রমিক শ্রেণীর মানুষের কি ভয়ঙ্কর অবস্থা ছিল। এই অবস্থার মোকাবিলা করে আমরা এসেছি। মনে আছে ১৯৮০ সালের ষড়যন্ত্রের কথা, মান্দাই-এর দাঙ্গা। কংগ্রেস ও টি. ইউ. জে, এসের আমলে বিজয় রাংখল চেয়ারম্যানগিরী করেছে। সুধীরবাবু বলেছেন "আমার মোটা চাকুরী চাই"। পাঁচ বছর তাঁদের সঙ্গে থেকে রাস্তা রোখ আন্দোলন করে নি। এখন রাস্তা রোখ আন্দোলনের প্রশ্ন এসেছে। আজ কংগ্রেস ও টি, ইউ, জে. এস বিধানসভা বয়কট করেছে। তাদের সংগে আছে টি, এন, ভি এবং কিছু কিছু সংবাদপত্রের মালিক। নূতন বোতলে পুরাতন মদ। লেবেল পালটিয়েছে মাত্র। আমরা নিশ্চয়ই দেখব। আমরা চেষ্টা করব। শ্রমিক শ্রেণীর মানুষের স্বার্থে আমরা কাজ করি। আমরা এ. ডি, সি ঘোষণা করেছি। মধ্যপ্রদেশে কেন্দ্রীয় সরকার ট্রাইবেলের জন্য কিছু করতে পারে নি। আমরা বামফ্রন্ট সরকার করেছি। আমরা সমালোচনাকে ভয় পাই না। এর থেকে শিখি। গ্রহন করি কাজ করার জন্য। আমাদের মধ্যে কোন প্রবণতা নেই। আমরা চেষ্টা করব যাতে অবিলম্বে সেই রিপোর্ট গ্রহন করা যায়। কাজেই মাননীয় সদস্য যে বেসরকারী প্রস্তাব এনেছেন, আমরা উনার কথা শুনেছি নিশ্চয়ই আমরা চেষ্টা করব ও, বি, সি কাজটা যাতে শীঘ্র হয়। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এখন আমি মাননীয় সদস্য শ্রীঅরুন ভৌমিক মহোদয় কর্তৃক উংথাপিত রিজিউলিশনটি ভোটে দিচ্ছি। রিজিউলিশনটি হলো—"এই বিধানসভা প্রস্তাব করিতেছে যে অবিলম্বে রাজ্যে মণ্ডল কমিশনের সুপারিশ সহসায় কার্যকরী করা হউক।"

তারপর রিজিলিউশনটি ধ্বনি ভোটে দিলে তাহা সভা কর্তৃক গৃহীত হয়।

এই সভা আগামী ৭ই মার্চ, সোমবার ১৯৯৪ ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতবী রইল।

ANNEXURE—"A"

Admitted Starred Question No. 19

Name of Member :— **Shri Khagendra Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal welfare Department be pleased to State :—

**প্রশ্ন**

১। আদিবাসী কল্যাণ দপ্তর থেকে এ পর্যন্ত নিউক্লিয়াস বাজেট থেকে উপজাতি উন্নয়ন খাতে ১৯৯২-৯৩ সালে কত টাকা দেওয়া হয়েছে (ব্লক ভিত্তিক হিসাব)?

**উত্তর**

১। আদিবাসী কল্যাণ দপ্তর থেকে উপজাতি উন্নয়ন খাতে নিউক্লিয়াস বাজেটে ১৯৯২-৯৩ সালে মোট ৬৬ লক্ষ ৪০ হাজার ৫শত টাকা দেওয়া হয়েছে। ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল।

১৯৯২-৯৩ সালে নিউক্লিয়াস বাজেটে উপজাতি উন্নয়ন বাবদ বরাদ্দকৃত অর্থের পরিমাণ :——

(লক্ষ টাকায়)

| ক্রমিক নং | পরিকল্পনা রূপায়ন আধিকারিকের | বরাদ্দ অর্থের পরিমাণ |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। | অধিকর্তা। অতিরিক্ত অধিকর্তা, উপজাতি উন্নয়ন দপ্তর। | ২৬ ৬৪৫ |
| ২। | জেলা শাসক। জেলা উপজাতি উন্নয়ন আধিকারিক, পশ্চিম ত্রিপুরা। | ১৫.৭২০ |
| ৩। | মহকুমা শাসক, সদর | ০.২৪০ |
| | | ৪২.৬০৫ |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ক্রমশঃ | | ৪২.৬০৫ |
| ৪। মহকুমা শাসক, সোনামুড়া | | ০.১৫০ |
| ৫। ঐ | খোয়াই | ২.৩০০ |
| ৬। সমষ্টি উন্নয়ন আধিকারিক, টাকারজলা | | ০.১৯২ |
| ৭। ঐ | মোহনপুর | ০.২২২ |
| ৮। ঐ | বিশালগড় | ০.২১৩ |
| ৯। ঐ | মেলাঘর | ০.১৩১ |
| ১০। ঐ | জিরানিয়া | ০.২৪১ |
| ১১। ঐ | খোয়াই | ০.৩১২ |
| ১২। ঐ | তেলিয়ামুড়া | ০.২৯৭ |
| ১৩। জেলা শাসক, জেলা উপজাতি উন্নয়ন আধিকারিক | দক্ষিণ ত্রিপুরা | ১.২৬৪ |
| ১৪। মহকুমা শাসক | উদয়পুর | ০.৯৬৪ |
| ১৫। ঐ | অমরপুর | ০.৮৯৬ |
| ১৬। ঐ | সাব্রুম | ০.৪৯৩ |
| ১৭। ঐ | বিলোনীয়া | ০.৬০১ |
| ১৮। ঐ | গণ্ডাছড়া | ০.৯৯৬ |
| | | ৫১.৮৭৭ |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ক্রমশঃ | | ৫১.৮৭৭ |
| ১৯। সমষ্টি উন্নয়ন আধিকারিক, | মাতাবাড়ী | ০.৫১০ |
| ২০। ঐ | বগাফা | ১.৫৬০ |
| ২১। ঐ | রাজনগর | ০.৩৭০ |
| ২২। ঐ | সাতচান্দ | ০.৯২২ |
| ২৩। ঐ | ডুম্বুরনগর | ০.৭০০ |
| ২৪। ঐ | অমরপুর | ৩.৬২০ |
| ২৫। জেলা শাসক। জেলা উপজাতি উন্নয়ন আধিকারিক, | উত্তর ত্রিপুরা | ৪.৫৬০ |
| ২৬। মহকুমা শাসক, | কৈলাশহর | ০.১৪০ |
| ২৭। ঐ | লংতরাই ভ্যালি | ০.১৪৭ |
| ২৮। ঐ | কমলপুর | ০.৩২৮ |
| ২৯। ঐ | কাঞ্চনপুর | ০.৩২৭ |
| ৩০। ঐ | ধর্মনগর | ০.২৫৯ |
| ৩১। সমষ্টি উন্নয়ন আধিকারিক, | কুমারঘাট | ০.২১০ |
| ৩২। ঐ | ছামনু | ০.২১০ |
| ৩৩। ঐ | কাঞ্চনপুর | ০.২০০ |
| ৩৪। ঐ | সালেমা | ০.১৯০ |
| ৩৫। ঐ | পানিসাগর | ০.১৮০ |
| | সর্বমোট :— | ৬৬.৪০৩ |

Admitted Starred Question No. 21.

Name of Member : **Shri Amal Mallik.**

Will the Hon'ble Minister-in-charge of Forest Department be pleased to state :

প্রশ্ন

১। ১৯৯৩-৯৪ ইং এ কত একর জমিতে নতুন বনায়ন করার কাজ সরকার হাতে নিয়েছিল ?

২। ৩১.১২.৯৩ ইং পর্যন্ত কত একর জমিতে নতুন বনায়ন করার কাজ সম্পন্ন হয়েছে ?

উত্তর

১। ১৯৯৩-৯৪ ইং সনে ৮৪৮০.০০ হেক্টর জায়গায় নতুন বনায়ন করার কাজ বন দপ্তর হাতে নিয়েছিল। এতদ ব্যতিত ২০০.০০ হেক্টর জায়গায় এইডেড নেচারেল রিজেনারেশনে (ANR) কাজও হাতে নিয়েছিল।

২। ৩১.১২.৯৩ ইং পর্যন্ত ৪৭৩২.৩২ হেক্টর জায়গায় নতুন বনায়ন করার কাজ সম্পন্ন হয়েছে। এতদ ব্যতিত ৫৮৭.০০ হেক্টর জায়গায় এইডেড নেচারেল রিজেনারেশন সৃষ্টি করা হয়েছে।

Admitted Starred Question No. 41.

Name of M.L.A. : **Shri Amal Mallik.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be peased to State :

Question

১। রাজ্যে বর্তমানে কয়টি মহাবিদ্যালয়ে Pure Science Course চালু আছে এবং

২। যে সকল মহাবিদ্যালয়ে Pure Science Course চালু নাই সেই সকল মহাবিদ্যালয়ে আগামী শিক্ষাবর্ষে উক্ত Course চালু করার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

Answer

১। বর্তমানে এই রাজ্যে ৪টি মহাবিদ্যালয়ে Pure Science Course চালু আছে।

২। এমন কোন সুনির্দ্দিষ্ট পরিকল্পনা আপাতত: নেই।

Admitted Starred Question No. 49.

Name of Member : **Shri Rati Mohan Jamatia.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleassed to state :

QUESTION

১) উদয়পুর মহকুমার বগাবাসা হাইস্কুল, জলেমা হাইস্কুল ও বারভাইয়া হাইস্কুলের গৃহগুলো পাকা করার পরিকল্পনা আছে কিনা,

২) থাকলে কবে নাগাদ পাকা করা হবে বলে আশা করা যায়, এবং

৩) না থাকিলে তার কারণ ?

ANSWER

১) না।

২) প্রশ্ন উঠে না।

৩) অর্থাভাব হেতু।

Admitted Starred Question No. 50.

Name of M.L.A. : **Sri Rati Mohan Jamatia.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :

Question

১। ত্রিপুরা রাজ্যে নিরাপত্তার অভাবে বর্তমানে কয়টি বিদ্যালয় বন্ধ আছে ?

২। নিরাপত্তার কারণে বিদ্যালয়ে যান না অথচ বেতন নিচ্ছেন, এমন কতজন শিক্ষক আছেন ।

৩। শিক্ষাক্ষেত্রে এই অচলাবস্থা রাজ্যের গ্রাম পাহাড়ে কোন সংকট ডেকে আনতে পারে কিনা রাজ্য সরকার ভেবে দেখেছেন কি ?

৪। ভেবে থাকলে কি সব ব্যবস্থা নিচ্ছেন ।

Answer

১। তথ্য সংগৃহীত হচ্ছে ।

২। তথ্য সংগৃহীত হচ্ছে ।

৩। তথ্য সংগৃহীত হচ্ছে ।

৪। তথ্য সংগৃহীত হচ্ছে ।

Admitted Starred Question No. 51

Name of Member :— **Shri Rati Mohan Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। এ, ডি, সি, সদস্য সর্বশ্রী অঘোর দেববর্মা এবং দেবব্রত কলই বিধানসভায় নির্বাচিত হওয়ার কারণে যে দুইটি আসন শূন্য হয়েছে, সেই শূন্য পদ পূরনের জন্য কবে নাগাদ এ, ডি, সি, র উপনির্বাচন অনুষ্ঠিত হবে ?

উত্তর

১। এ ডি, সি, কর্তৃপক্ষের কাছ থেকে এ; দুইটি উপনির্বাচনের কোন প্রস্তাব রাজ্য সরকার না পাওয়ায় এ ব্যাপারে কোন ব্যবস্থা নেওয়া হয় নাই।

প্রশ্ন

২। ইহা কি সত্য যে এ, ডি, সি, এর দুইটি মনোনীত সদস্যপদ পূরণ করার জন্য এ, ডি, সি, কর্তৃপক্ষ দীর্ঘদিন আগে দুইজনের নাম প্রস্তাব করা সত্বেও এখনও মনোনয়ন দেওয়া হয় নাই ?

উত্তর

২। সত্য।

প্রশ্ন

৩। সত্য হইলে তার কারণ,

উত্তর

৩। এ, ডি, সি, কর্তৃপক্ষ যে দুইজনের নাম মনোনয়নের জন্য প্রস্তাব করেছিলেন তা রাজ্য সরকারের অনুমোদন পায় নাই। তবে রাজ্য সরকার কর্তৃক প্রস্তাবিত দুইজন মনোনীত সদস্যের নাম মন্ত্রীসভার অনুমোদন পেয়েছে এবং তা মাননীয় রাজ্যপালের অনুমোদনের জন্য পেশ করা হয়েছে

ANNEXURE—"B"

Admitted Unstarred Question :— No. 1.
Name of Member :— **Shri Madhab Ch. Saha**

Will the Hon'ble Minister-in-Charge of Forest Department be pleased to state.

প্রশ্ন

১। সারা রাজ্যে বন দপ্তরের নির্মিত কত কিঃ মিটার পাকা রাস্তা আছে
( বিভাগ ভিত্তিক হিসাব )

২। এই রাস্তাগুলি মেরামত করার দায়িত্ব কার এবং কাদের দিয়ে করানো হয়।

৩। উদয়পুর বিলোনীয়া রাস্তা থেকে ছাতারাম বাজার রাস্তা ( উদয়পুর ) মেরামত করার পরিকল্পনা দপ্তরের আছে কি?

উত্তর

১। সারা রাজ্যে নির্মিত বন দপ্তরের ১২·৫ কি: মিটার পাকা রাস্তা আছে। তাহার বিবরণ নিম্নরূপ :—

অ) সিপাইজলা অভয়ারণ্যের প্রথম গেইট হইতে সিপাইজলা বনবিদ্যালয় পর্যান্ত — ৬·৫ কি: মিটার।

আ) সিপাইজলা বনবিদ্যালয় হইতে চড়িলামের নিকটবর্ত্তী সিপাইজলার দ্বিতীয় গেইট পর্যান্ত — ৬·০ কি: মিটার।

২। উপরোক্ত রাস্তা মেরামত করার দায়িত্ব বন দপ্তরের এবং পূর্ত বিভাগ মেরামতের কাজ করে থাকে।

৩। বনদপ্তরের এইরূপ কোন রাস্তা নেই। অতএব উহা মেরামত করার পরিকল্পনা আছে কি না তাহা এই দপ্তরের জানা নাই।

Admitted Uustarred Question :— No. 2
Name of Member :— **Shri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of Forest Department be pleased to state.

প্রশ্ন

১। ১৯৯৩-৯৪ ইং আর্থিক বছরে রাজ্য মোট কত পরিমান জমিকে সামাজিক বনায়নের আওতায় আনার পরিকল্পনা আছে, তারমধ্যে এখন পর্যান্ত কতটুকু বাস্তবায়িত হয়েছে, ( ব্লক ভিত্তিক হিসাব )

২। এই পরিকল্পনায় মোট কত টাকা ব্যয়িত হয়েছে এবং কত শ্রমদিবস সৃষ্টি করা হয়েছে ? ( ব্লক ভিত্তিক হিসাব )

উত্তর

১। ১৯৯৩-৯৪ ইং আর্থিক বছরে রাজ্যের বনদপ্তরে মোট ২৫০০ হেক্টর জমিতে সামাজিক বনায়নের আওতায় আনার পরিকল্পনা আছে। তারমধ্যে ১৯৯৩ ইং সনের ডিসেম্বর মাস পর্য্যন্ত ১৫৪০'১৫ হেক্টর জমিতে সামাজিক বনায়ন করা হয়েছে। ফরেষ্ট ডিভিশন ভিত্তিক হিসাব গ্রথিত তালিকায় দেওয়া হইল। ব্লকভিত্তিক হিসাব বনদপ্তরে রাখা হয় না।

২। এই পরিকল্পনায় ১৯৯৩ ইং সনের ডিসেম্বর মাস পর্যান্ত মোট ৭৯'০৮৮ লক্ষ টাকা ব্যয়িত হয়েছে এবং মোট ৪, ২৬,৬৪৫ শ্রমদিবস সৃষ্টি করা হয়েছে। বনবিভাগীয় ভিত্তিক তাহার হিসাব গ্রথিত তালিকায় দেওয়া আছে।

১৯৯৩-৯৪ ইং সনে সামাজিক বনায়নের লক্ষ্যমাত্রা ও বাস্তবায়ণ ইত্যাদির হিসাব।

| ক্রমিক নং | বনবিভাগের নাম | ১৯৯৩-৯৪ ইং সনে সামাজিক বনায়নের পরিকল্পনা | | ১৯৯৩-৯৪ ইং সনের সমাজিক বনায়ন বাস্তবায়িত | | ১৯৯৩-৯৪ ইং সনে শ্রমদিবস | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| | | জমির পরিমান লক্ষ্যমাত্রা (হেঃ হিসাব) | টাকার পরিমান লক্ষ্যমাত্রা (লক্ষ হিসাবে) | জমির পরিমাম (হেঃ হিসাব) | ব্যয়িত টাকার পরিমান (লক্ষ হিসাবে) | | |
| ১। | সদর, আগরতলা | ৬৪০ হেঃ | ৩১.২৫ লক্ষ | ৪৮৬.৪০ হেঃ | ২৪.০৬১ লক্ষ | ১,২৭,৮৬০ | |
| ২। | তেলিয়ামুড়া | ৩৮০ হেঃ | ২৩.০০ লক্ষ | ১৮৭.৭৫ হেঃ | ৯.৪৭৩ লক্ষ | ৫৩,০২৮ | |
| ৩। | গোমতি | ১০০ হেঃ | ১০.৮৫ লক্ষ | ৩৭.৭৫ হেঃ | ৬.১২৫ লক্ষ | ২৮,৭৩৭ | |
| ৪। | কাঞ্চনপুর | ৪৫০ হেঃ | ২১.৯৭ লক্ষ | ৩৩০.০০ হেঃ | ১২.৩৩২ লক্ষ | ৬৬ ৫১৩ | |
| ৫। | কৈলাসহর | ৩২৫ হেঃ | ১৮.০০ লক্ষ | ১১৫.০০ হেঃ | ৬.৭২৬ লক্ষ | ২৭,৭৬৯ | |
| ৬। | আমবাসা | ৪২৫ হেঃ | ১৪.১৫ লক্ষ | ২২৫.০০ হেঃ | ৮.৯৬৮ লক্ষ | ৫০,৩৮০ | |
| ৭। | মনু | ১০০ হেঃ | ১২.০০ লক্ষ | ১৭৬.২৫ হেঃ | ১১.৪০৩ লক্ষ | ৬২,৩৫৮ | |
| | | ২৫০০ হেঃ | ১৩১.২২ লক্ষ | ১৫৪০.১৫ হেঃ | ৭৯.০৮৮ লক্ষ | ৪,২৬,৬৪৫ | |

Admitted un-starred Question No. 11.

Name of Member : **Sri Samir Deb Sarkar.**

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বছরে বিজ্ঞান, প্রযুক্তি ও পরিবেশ দপ্তর আগরতলা মিউনিসিপ্যালিটি সহ বিভিন্ন নোটিফায়েড এরিয়া অথরিটিগুলিকে কি পরিমান অর্থ প্রদান করেছেন? (পৃথক পৃথক হিসাব)

২। ঐ সময়ে বিভিন্ন বিজ্ঞান ক্লাব এবং অন্যান্য সংগঠনকে কি পরিমাণ আর্থিক সহায়তা দিয়েছেন?

উত্তর

১। বর্তমান আর্থিক বছরের ২৬-২-৯৪ ইং পর্যন্ত বিজ্ঞান, প্রযুক্তি ও পরিবেশ দপ্তর আগরতলা মিউনিসিপ্যালিটি সহ বিভিন্ন নোটিফায়েড এরিয়া অথরিটিগুলি মধ্যে একমাত্র কৈলাশহর নোটিফায়েড এরিয়া অথরিটিকে ১০,৫০০'০২ টাকা প্রদান করেছেন।

২। ঐ সময়ে বিভিন্ন বিজ্ঞান ক্লাব অন্যান্য সংগঠনকে এই দপ্তর মোট ১,৬৪,৮৫৮'০২ টাকা আর্থিক সহায়তা করেছেন।

Admitted Un-Starred Question No. 16.
Name of M.L.A.: **Sri Amal Mallik.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:

## Question

১। ইহা কি সত্য যে রাজ্যের প্রত্যেক স্কুল ইনস্পেক্টরেট বর্তমানে গাড়ী নেই ?

২। যে যে আই এস অফিসে বর্তমানে গাড়ী আছে উহাদের নাম।

৩। যে গুলিতে গাড়ী নেই সেগুলির গাড়ী দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

## Answer

১। হ্যাঁ।

২। বর্তমানে খোয়াই তেলিয়ামুড়া ছুটো আই এস অফিস মিলে—১টা। কাঞ্চনপুর ধর্মনগর—১টা। বিশালগড় সোনামুড়া—১টা। বিলোনীয়া শান্তির বাজার—১টা। ছৈলেংটা কমলপুর—১টা।

৩। সব বিভালয় পরিদর্শকের অফিসে গাড়ী দেওয়ার জন্য সরকার পরীক্ষা নিরীক্ষা করে দেখছেন।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly House, Agartala on Monday, the 7th March, 1994 at 11 A. M.

## PRESENT

Shri Bimal Sinha, Speaker in the Chair, The Chief Minister The Deputy Speaker, Ten Ministers, Four Ministers of State and 27 Members.

## QUESTIONS & ANSWERS

**মিঃ স্পীকার :—** আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়-ক্রমে সদস্যদের নাম বলিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রীসমীর দেবসরকার** (খোয়াই) :— মিঃ স্পীকার, স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং—১১।

**মিঃ স্পীকার :—** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং—১১।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (মন্ত্রী) :— মিঃ স্পীকার, স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং—১১।

### প্রশ্ন

১। কৃষিকাজের সুবিধার্থে ১৯৯৩-৯৪ ইং আর্থিক বৎসরে মোট কতটি লিফট্ ইরিগেশান স্কীম চালু করার পরিকল্পনা ছিল,

২। আগামী আর্থিক বৎসরে মোট কতটি এল, আই, স্কীম চালু করার পরিকল্পনা আছে,

৩। খোয়াই মহকুমার জাম্বুরা পঞ্চায়েতের বারবিল গ্রামে লালছড়ার উপর এল, আই, স্কীমটির কাজ কবে নাগাদ শুরু করা যাবে বলে আশা করা যায়।

উত্তর

১। ১৯৯৩-৯৪ ইং আর্থিক বৎসরে মোট ৬০টি লিফট ইরিগেশান প্রকল্প চালু করার পরিকল্পনা ছিল।

২। আগামী আর্থিক বৎসরে মোট ৪৩টি লিফট ইরিগেশান প্রকল্প চালু করার পরিকল্পনা আছে।

৩। প্রস্তাবিত প্রকল্পটির তথ্যানুসন্ধানের কাজ চলিতেছে।

**শ্রীসমীর দেবসরকার :—** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এর উত্তরে জানতে পারলাম যে, ১৯৯৩-৯৪ সালে ৬০টি পরিকল্পনা ছিল। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছ থেকে জানতে চাই, এইগুলির মধ্যে কতগুলির কাজ এখন পর্যান্ত শেষ হয়েছে এবং সেগুলি কোথায় কোথায়?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, ১৯৯৩-৯৪ সালে ৬০টি লিফট ইরিগেশান প্রকল্প চালু করার পরিকল্পনা ছিল। কিন্তু নির্মান সামগ্রী যথা, পাইপ, পাম্প ও বৈদ্যুতিক লাইন ইত্যাদির কাজ সম্পর্ণ না হওয়ায় মোট ৪৬টি প্রকল্প চালু করা সম্ভব হইবে আশা করা যায়। ১৮টি প্রকল্প ইতিমধ্যে চালু করা হইয়াছে এবং বাকী ২৮টি ১৯৯৪ মার্চের মধ্যে চালু হইবে আশা করা যায়। যে ১৮টি চালু হয়েছে সেগুলি হল :— দক্ষিণ পদ্মবিল, পূর্ব বাচাইবাড়ী, তুইচিন্দ্রাই, মোহরছড়া, কমলনগর ৩, শুক্কাই-ঠাকুরপাড়া, ভাইলাঘাট, উঃ দেবেন্দ্রনগর, কামুকছড়া, চাকমাফিল্ড, ভেধাড়িয়া, ছেছরিঘাট (ক্যাচমেন্ট ফিল্ড), আমতলি ফিল্ড, পুটিয়া, ঘাটিপর, ইটকুপিলঙ, বীরগঞ্জ—২, রাধামাধবপুর এই ১৮টি চালু করা হয়েছে।

**শ্রীসমীর দেবসরকার :—** স্যার, আমার ৫নং প্রশ্নের উত্তর মাননীয় মন্ত্রী মহোদয়

জানিয়েছেন, তথ্যানুসন্ধানের কাজ চলছে। স্যার, এটা, ১৯৯১-৯২ সালের পরিকল্পনা। কিন্তু বারবিলের জায়গায় গারোবিল হওয়াতে এতদিন নামের গণ্ডগোলের জন্য দেরী হয়েছে, মাত্র গতবছরই গ্রামের নামের ফ্যাকড়া দূর হয়েছে। এখন আবার যদি তথ্যানুসন্ধানের জন্য আরো কয়েক বছর লেগে যায়, তবে এলাকার মানুষের খুবই অসুবিধা হবে। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, এই কাজটি ত্বরান্বিত করার জন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, আমি এর আগের অধিবেশনে বলেছি, লিফট ইরিগেশান স্কীমে আমাদের বরাদ্দ ছিল, ৮।কোটি ২০ লক্ষ টাকা। এই বছর সেটা কমে দাঁড়িয়েছে ৪।কোটি ৪১ লক্ষ টাকা। তারপরেও আমরা আসার পরে দেখেছি, ষ্টোরে কোন জিনিসপত্রই ছিল না। কাজেই যে স্কীমগুলি আগে নেওয়া হয়েছিল সেগুলিই প্রায়রিটি দেওয়া হবে। তারপরে অন্যগুলি হবে।

**শ্রীমাখনলাল চক্রবর্তী (কল্যানপুর) :—** সাপ্লিমেণ্টারী স্যার, তেলিয়ামুড়া ব্লকের অন্তর্গত ইচারবিলে একটা এল, আই, স্কীম এবং বেতাগায় একটা এল, আই, স্কীম করার জন্য টাকা ধরা আছে এবং এগুলির কাজও কিছু কিছু শুরু হয়েছে। একটা পাম্প হাউসও তৈরী করা হয়েছিল জোট সরকারের আমলে কিন্তু কাজটা নিম্ন মানের হওয়ায় আপত্তির জন্য কাজটা বন্ধ করে দেওয়া হয়। এই কাজগুলি চালু করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় উদ্যোগ নেবেন কিনা জানাবেন কি ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, আমার কাছে সবটা তথ্য এখন নাই। আমি এর আগেও বলেছি যে এজ অন ৩১শে মার্চ, ১৯৯৩ ইং আমাদের ৪১৯টা লিফট ইরিগেশান স্কীম চালু ছিল। তার মধ্যে ৬১টা স্কীম চলছিল না। আর বাকীগুলি চলছিল। আফটার ফ্লাড, ডেমেজ হল ২৯৮টা ৬১টা সহকারে যে টাকা পয়সা আমাদের হাতে আছে তাতে রেষ্টোরেশানের কাজই আমরা শেষ করতে পারিনি। পজিশান হচ্ছে পি, ডাবলিউ, ডি সাইডে এবং এম, আই, সাইডে আমরা ম্যাকসিমাম ওয়ান থার্ড রেষ্টোরেশান করতে পেরেছি। মাননীয় সদস্যরা জানেন, আমি এর আগেও উল্লেখ করেছি যে পি, ডাবলিউ, ডি খাতে আমরা ১২ কোটি টাকা লাইবেলিটি আমরা বছর শুরু করতে পেরেছিলাম। রোডস এ্যাণ্ড ব্রীজে আমাদের প্ল্যান ছিল সাড়ে ১৯কোটি টাকা। তার মধ্যে ২কোটি টাকা কাট হয়েছে। তারপর এ, ডি, সির খাতে প্রায় আড়াই কোটি টাকা। লায়েবিলিটি হচ্ছে এ্যাজ অন ৩১শে মার্চ, ১৯৯৩ইং ১২ কোটি

টাকা। কাজেই কাজের জন্য আমাদের হাতে খুব কম টাকাই থাকছে। আবার ফ্লাডডেমেজ পি, ডাবলিউ, ডি সাইডে ১৫ কোটি টাকা। এম, আই, সাইডে ৮কোটি টাকা লায়েবিলিটি নিয়ে স্টোরে মালপত্র ছাড়া কাজ শুরু করছি। এম, আই, সাইডে ফ্লাড ডেমেজ প্রায় ১০কোটি টাকা। কাজেই মাননীয় সদস্য মহোদয়দের এটা বিবেচনার মধ্যে রাখবার জন্য আমি অনুরোধ করছি। ৯কোটি ২০ লক্ষ টাকার মধ্যে আমাদের এম, আই ৪কোটি ৪১ লক্ষ টাকা এসেছে। তার মধ্যে আমাদের কাজ শুরু করতে হবে।

**মিঃ স্পীকার :—** শ্রীঅমল মল্লিক। (মাননীয় সদস্য মহোদয় হাউসে অনুপস্থিত ছিলেন)।

**মিঃ স্পীকার :—** শ্রীরতিমোহন জমাতিয়া (মাননীয় সদস্য মহোদয় হাউসে অনুপস্থিত ছিলেন)।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীউমেশচন্দ্র নাথ।

**শ্রীউমেশ চন্দ্র নাথ (কদমতলা) :—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৫৩ স্যার।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৫৩ স্যার।

প্রশ্ন

১) ইহা কি সত্য কদমতলা (ধর্মনগর) ভি. ডি. ও. হলের অর্ধেক অংশ এবং উহার উঠান সম্পূর্ণ পি, ডাবলি উ, ডি, রাস্তার ভূমিতে অবস্থিত,

২) যদি সত্য হয় তাহা হইলে হলটিকে কবে পর্যন্ত স্থানান্তরিত করা হবে?

উত্তর

১) হ্যাঁ।

২) ভি. ডি. ও হলটি পি, ডাবলিউ, ডির জমি থেকে সরানোর জন্য এস, ডি, ও, (সিভিল, ধর্মনগরকে) অনুরোধ করা হয়েছে।

**শ্রীউমেশ চন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, ভি, ডি, ও হলের লাইসেন্স দেবার জন্য কি কি সর্ত পালন করতে হয় এবং কদমতলার ভি, ডি, ও হলের মালিক লাইসেন্স পেয়েছিলেন কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয় এই প্রশ্নটা ইয়িলিভ্যান্ট। অন্য প্রশ্ন থাকলে করুন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরশিরাম দেববর্মা।

**শ্রীরশিরাম দেববর্মা (মান্দাইনগর) :—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৮৮ স্যার।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮৮।

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে পুরাতন মান্দাই হইতে পাটনী বাজার রাস্তায় পিচ দেওয়া সত্ত্বেও পুলের জন্য রাস্তাটি চালু করা হচ্ছে না,

২। যদি সত্য হয়, তবে কবে নাগাদ উক্ত পুলের কাজ সম্পূর্ণ করে গাড়ী চালু কার যাবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। উক্ত কাজটি আগামী আর্থিক বর্ষে করা যাবে বলে আশা করা যায়।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার।

**শ্রীবিধুভূষণ মালাকার (পানিছড়া) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৯১।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৯১।

**প্রশ্ন**

১। সারা রাজ্যে লেবার কন্ট্রাক্ট কো-অপারেটিভ গুলোকে বিনা টেণ্ডারে (পি, ডবলিউ, ডি, আর, ডি, এম, আই, এফ-সি) প্রভৃতি দপ্তরে কাজ দেওয়ার কোন ব্যবস্থা আছে কিনা,

২। থাকলে কবে নাগাদ তা চালু করা হবে ?

১। আর, ডি, এবং এস, আই, এফ-সি দপ্তরে বিনা টেণ্ডারে লেবার কণ্ট্রাক্ট কো-অপারেটিভ গুলোকে কাজ দেওয়ার ব্যবস্থা নেই। তবে পূর্ত্ত দপ্তরে এধরনের কাজ দেওয়ার ব্যবস্থা আছে।

২। এ ধরনের কাজ দেওয়ার ব্যবস্থা আছে এবং ভবিষ্যতেও অর্থের সংকুলান হইলে কাজ দেওয়া হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা।

শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা (আশারামবাড়ী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৯৫।

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৯৫।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে খোয়াই বিভাগের অন্তর্গত বেহালাবাড়ী ভূমিহীন কলোনী, লেংটাবাড়ী ভূমিহীন কলোনী, তকসাইয়া কলোনী এবং গঙ্গানগর গাঁও সভাগুলিতে পানীয় জলের কোন সুব্যবস্থা নাই, এবং

২। ইহাও সত্য যে ঐ সমস্ত কলোনীগুলিতে জলাভাবে মানুষ বসবাস করিতে পারিতেছে না,

৩। যদি সত্য হইয়া থাকে তাহলে উক্ত কলোনী ও গাঁও সভাগুলিতে টিউবওয়েলের মাধ্যমে পানীয় জল সরবরাহের সুব্যবস্থা করা হইবে কিনা ?

উত্তর

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ। তথ্য সংগ্রহাধীন।
(মাননীয় সদস্য অনুপস্থিত)।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রীসমীরদেব সরকার :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১২।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১২।

প্রশ্ন

১। পানীয় জল সরবরাহ প্রকল্পে আগামী আর্থিক বৎসরে (১৯৯৪-৯৫ইং) মোট কতটি ডিপ-টিউবওয়েল খনন করার পরিকল্পনা সরকারের আছে,

২। ১৯৯৩-৯৪ ইং আর্থিক বৎসরে কতটি ডিপ-টিউবওয়েল খনন করার কথা ছিল এবং তন্মধ্যে কতটি করা সম্ভব হয়েছে,

৩। ইহা কি সত্য যে খোয়াই শহরের অফিসটিলাস্থিত একটি ডিপ টিউবওয়েল পুনরায় খনন করা অপরিহার্য্য হয়ে পড়েছে ?

উত্তর

১। যে ৩৪টি নতুন ডিপ টিউবওয়েল বর্ত্তমান আর্থিক বৎসরে (১৯৯৩-৯৪) খনন করা সম্ভব হয় নাই সেইগুলিই আগামী আর্থিক বৎসরে খনন করার পরিকল্পনা আছে।

২। গ্রামীন জল সরবরাহ প্রকল্পের অধীনে ৫৮টি গভীর নলকূপ করার কথা ছিল। আর্থিক অপ্রতুলতা ও নির্মান সামগ্রীর অভাবহেতু মাত্র ৪টি খনন করা সম্ভব হয়েছে।

৩। হ্যাঁ।

**শ্রীসমীর দেব সরকার :—** সাপ্লিমেণ্টারী স্যার, খোয়াই শহর, শহর নোটিফায়েড এরিয়া এবং তার পাশ্ববর্তী এলাকা পানীয় জল সরবরাহের কাজে এখন পর্যান্ত যে স্কীম চালু আছে সেটা যথেষ্ট নয়, শহরের ৩ ভাগ এর ১ ভাগ পরিবারে মানুষও সেই সুযোগ পাচ্ছেনা। এই অবস্থায় যে ডিপ-টিউবওয়েল আছে সেটাও যেকোন সময় নষ্ট হয়ে যেতে পারে বা বন্ধ হয়ে যেতে পারে দপ্তরের অভিমত। সেই অবস্থায় এলাকায়

ডিপ-টিউবওয়েলটি পুর্ণগমন করে জলের ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহোদয় বিবেচনা করবেন কিনা জানতে চাইছি।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, আমাদের ৯টি রিগ রয়েছে। সব স্ট্যাণ্ড বাই রেখেছি এবং এসে যে পাইপ দিয়ে ডিপ-টিউবওয়েল করা হয় এ, আর, ডব্লিউ পাইপ সেই পাইপ খুবই কম ছিল। আমার যতটুকু মনে আছে, আমি স্টোরেও গিয়েছিলাম ৬টার মত ডিপ-টিউব ওয়েল করার মত পাইপ ছিল। তবে আমরা রাউর-কেল্লাতে টাকা পাঠিয়েছি, পাইপ সেখান থেকে আসছে। আমরা জরুরী ভিত্তিতে যেসব জায়গায় চালু স্কীম অচল হয়ে যাচ্ছে পানীয় জলের জন্য সে জয়গাগুলিতে আমরা আগে দেখব এবং সেক্ষেত্রে খোয়াই-এর বিষয়টা বিবেচনার মধ্যে রাখব।

**শ্রীসমীরদেব সরকারঃ—**সাপ্লিমেণ্টারী স্যার, পুরানো যে ডিপ-টিউব-ওয়েলগুলি আছে সেই খোয়াই শহরে এবং তার পার্শ্ববর্ত্তী এলাকায় রুরেল ওয়াটার স্কীমে চালু আছে। কোন কোন জায়গায় ১কিলোমিটারের মত/লাইন সম্প্রসারন হয়নি। সেক্ষেত্রে যথেষ্ট জল সেখানে আছে, জল সরবরাহ করার সুযোগ রয়েছে কিন্তু পাইপ লাইন সম্প্রসারনের অভাবে জল সেখানে গ্রামের মানুষ পাচ্ছেনা। সেটা নজরে রেখে সেখানে পাইপ লাইন সরবরাহ করার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী চিন্তা ভাবনা করবেন কিনা?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, আমরা এসে দেখলাম আমি আগেও উল্লেখ করেছি, মাননীয় সদস্যের মনে থাকবে। আমরা এসে দেখলাম ১১৫টি ডিপ-টিউব ওয়েল রুরেল এরিয়াতে ড্রিলিং করা হয়েছে গত ৫-৬ বৎসরে কিন্তু ১১০টি কমিশন করে যায়নি। আমরা এসে পাম্প, পাইপ, মোটর এই সব ব্যাপারে ভীষন অবস্থার মধ্যে পড়লাম। আমরা ফাস্ট প্রায়রিটি দেব জলের জন্য এই যে ডিপ-টিউবগুলি করে রাখা হয়েছে, ড্রপ পড়ে যাবে কোনদিন কাজে লাগবেনা, কিন্তু কোটি কোটি টাকা সেখানে ইনভলভ রয়েছে সেটা চালু করার জন্য আমরা আগে প্রায়রিটি দেব। আর মাননীয় সদস্য যেটা বললেন সেটা কনসিডারেশনে থাকবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস শ্রীউমেশ নাথ।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** অ্যাডমিটের কোয়েশ্চান নং— ৫৮ স্যার।

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং— ৫৮।

প্রশ্ন

১। ধর্মনগর মহকুমার কাকড়ী নদীর তীরবর্তী গ্রামগুলিকে বন্যার হাত থেকে রক্ষার জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহন করেছেন,

২। বর্তমানে উক্ত নদীর পূর্বপার ভাঙ্গার ফলে নদীর তীরবর্তী বাড়ীঘর নদীগর্ভে চলে যাওয়ার উপক্রম হয়েছে তাহা সরকারের দৃষ্টিতে আছে কিনা —

৩। যদি থাকে তবে তাহা প্রতিরোধের কি কি ব্যবস্থা করা হয়েছে তার বিবরণ ?

উত্তর

১। এরূপ কোন পরিকল্পনা নেই তবে স্থানীয় জনগনের দাবীর পরিপ্রেক্ষিতে

২। গত বন্যায় ক্ষতিগ্রস্ত কৃষি দপ্তরের নীচু বাঁধের (মারজিনাল এমবাকমেন্ট) উচ্চতা

৩। না. বাড়িলে না, শুধু ভাংগন মেরামতের কাজ হাতে নেওয়া হয়েছে। এবং আশা করা যায় যে আগামী বর্ষার আগেই কাজ শেষ হয়ে যাবে।

শ্রীউমেশ নাথ :— সাপ্লিমেন্টারী স্যার কাকড়ী নদীর পার বা নদীর উভয় পাড় প্রতি বৎসর বন্যায় দারুন ক্ষতি হয়। সরকার আগামীদিনে পারমানেন্ট বাঁধ দেওয়ার কথা চিন্তা করছেন কিনা ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :— স্যার, ২দিকে বাঁধ দেওয়ার টেকনিক্যাল ডিফিকাল্ট রয়েছে। কাকড়ী নদীর বাম পারে রেললাইন সহ বাঁধ রয়েছে, ডান পারে উচু বাঁধ করার টেকানিক্যাল ডিভিকাল্টিজ রয়েছে মারজিনাল বাঁধ আমরা দিচ্ছি দুই পারে যদি উচু বাঁধ দেওয়া যায় তাহলে ধর্মনগর শহরের এবং আশে পাশে ফলাফল কি হবে সন্দেহ আছে। তবু ও আমরা খতিয়ে দেখব। এক্ষুনি এই ব্যাপারে কমিটমেন্ট দেওয়া অসুবিধা রয়েছে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার।

**শ্রীবিধুভূষণ মালাকার :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৯৭।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৯৭।

**প্রশ্ন**

কুমারঘাট দেও নদীর উপর পাকা সেতুর উভয় পার্শ্বে জরুরী ভিত্তিতে বাঁধ নির্মানের কোন পরিকল্পনা আছে কি না ?

**উত্তর**

এমন কোন পরিকল্পনা নেই।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৯৩।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৯৩।

**প্রশ্ন**

১) খোয়াই বিভাগের বেহালাবাড়ী হইতে বি এস এফ ক্যাম্প পর্য্যন্ত এবং বেহালাবাড়ী হইতে খোয়াই আশারামবাড়ী রোড পর্য্যন্ত রাস্তার জন্য যে জমি এ্যাকোয়ার করা হইবে যার জন্য মালিকদের ক্ষতিপূরন দেওয়া হইবে কি না ?

২) যদি দেওয়া হয় তবে কবে নাগাদ তাহা মিটিয়ে দেওয়া হইবে বলে আশা করা যায় ?

৩) যদি না হয় তবে তাহার কারণ ?

**উত্তর**

১) জমি অধিগ্রহণের কাজ সম্পূর্ণ হইলে ক্ষতিপূরণ দেওয়া হইবে।

২) ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

৩) জমি অধিগ্রহণ জনিত কাজ শেষ না হাওয়ায় ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হয় নাই।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :—** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে রাস্তাটা এইটার ব্যাপার নিয়ে তিন চারটা ইলেকশান শেষ হয়ে গেছে সেখানে জমি অধিগ্রহণ করা হয়েছে, সেখানে বাস চালু হয়ে গেছে, পাকা পিচের রাস্তা হয়ে গেছে। কিন্তু এত দিন পরেও সেখানে সেই রাস্তার জমি গুলি অধিগ্রহণ করা হয়নি কেন এবং অধিগ্রহণ করা না হলে এই অধিগ্রহণটা সরকারী ভাবে করে তাদেরকে সেই জমির ক্ষতিপূরণ অবিলম্বে দেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, বেহালাবাড়ী হইতে খোয়াই-এর বি এস এফ ক্যাম্প পর্যন্ত যে রাস্তা তার জমি অধিগ্রহণের জন্য বিগত ৩.৪ ৯০ ইং সনে ঐ এলাকার কালেক্টারের কাছে প্রস্তাব পাঠানো হয়েছে প্রসেজ হলে পরে টাকা ওরা চাইলে আমরা দিয়ে দেব। আর বেহালাবাড়ী হইতে খোয়াই আশারামবাড়ী রাস্তাটার যে ল্যাণ্ড স্টেটমেন্ট এই গুলি সমস্ত তৈরী করা হচ্ছে, পরে একুইজিশান প্রসেজ কমপ্লিট হলে আমরা টাকা দিয়ে দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরসিরাম দেববর্মা।

**শ্রীরসিরাম দেববর্মা :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোশ্চোন নাম্বার—৮৬।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৮৬।

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে দ্বিতীয় বামফ্রন্ট সরকারের আমলে পাটনী পাড়া গাঁও পঞ্চায়েত এলাকায় মিত্তা দাস পাড়াতে বিশুদ্ধ পানীয় জলের জন্য গভীর নলকূপ বসানো হয়েছিল,

২) যদি হয়ে থাকে তবে ঐ নলকূপ থেকে পানীয় জল সরবরাহ হচ্ছে কি না,

৩) এবং না হয়ে থাকলে তার কারণ কি ?

উত্তর

১) হ্যাঁ, পাটনিতে একটি গভীর নলকূপ বসানো হয়েছিল।

২) না, হচ্ছে না।

৩) গভীর নলকূপটি অকেজো হয়ে গিয়েছে।

**শ্রীরসিরাম দেববর্ম্মা** (বিধায়ক) :— সাপ্লিমেন্টারী স্যার, এই গভীর নলকূপ বসানোর জন্য দ্বিতীয় বামফ্রন্ট সরকারের শেষের দিকে পাইপলাইন, পয়েন্ট, ঘর এবং ইলেকট্রিক ইত্যাদি সবকিছু বসানোর কাজ সম্পূর্ণ করা হয়েছিল। শুধু অপারেটরের অভাবে এই ডীপ টিউবওয়েলটি চালু করা হয়নি। কিন্তু গত জোট সরকারের পাঁচ বছরের মধ্যে এই পাইপলাইন-কারণ সেখানকার মানুষ অভাবী, কোন কাজকর্ম তাদের না থাকায় ফলে তারা এই পাইপলাইনগুলি তোলে নিয়ে বিক্রি করে দিয়েছে। স্যার, এই জায়গাটা অত্যন্ত হাই ফলে সেখানে জলের অভাব খুব বেশী রয়েছে। কাজেই এইটি আবার নতুন করে চালু করার জন্য চিন্তাভাবনা করা হবে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এইটার সবকিছু চুরি হয়ে গেছে। শুধু তাই নয় ডীপ টিউবওয়েলের ভিতরে ইট পাথর ইত্যাদি ফেলে এইটা সম্পুণ নষ্ট করে দিয়েছে। কাজেই এইটা চালু করার আর কোন সম্ভাবনা নাই।

**শ্রীরসিরাম দেববর্মা** :— সাপ্লিমেন্টারী স্যার, সেখানে নতুন করে আরেকটি ডিপ টিউবওয়েল বসানোর জন্য মাননীয় মন্ত্রী মহোদয় চিন্তা ভাবনা করবেন কি না ?

**শ্রীবৈদনাথ মজুমদার** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, সেটা পরীক্ষা করে দেখা হবে।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রীসমীরদেব সরকার** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—১০।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—১০।

প্রশ্ন

১) খোয়াই মহকুমার দুর্গানগর কালীবাড়ী রোড (প্রমোদ দেবের বাড়ীর নিকট) থেকে টি, কে, রোড, (খোয়াই গভার্ণমেন্ট বয়েজ ক্লাস-১২ স্কুল) অব্দি একটি নুতন রাস্তা নির্মাণ করার প্রস্তাব পূর্ত দপ্তর বিবেচনা করছেন কি না ?

১) হঁ্যা।

প্রশ্ন

২) চরগণকী তাঁত চৌমুহনী থেকে শেওড়াতলী হয়ে রামচন্দ্রঘাট রাস্তাটি সংস্কার করার কথা সরকারের বিবেচনাধীন আছে কি না ?

উত্তর

২) হঁ্যা।

**শ্রীসমীর দেবসরকার :—** সাপ্লিমেন্টারী স্যার, এই যে প্রথম রাস্তাটির কথা বলা হয়েছে খোয়াই মহকুমার দুর্গানগর কালীবাড়ী রোড (প্রমোদ দেবের বাড়ীর নিকট) থেকে টি, কে, রোড (খোয়াই গভার্ণমেন্ট বয়েজ ক্লাস-১২ স্কুল) পর্যন্ত রাস্তাটি নির্মানের জন্য ল্যাণ্ড অ্যাকুইজিসন বা রাস্তায় কাজ শুরু করার এষ্টিমেট, ইত্যাদি কি পরিস্থিতিতে রয়েছে এবং কবে নাগাদ এই রাস্তাটির কাজ শুরু করা হবে বলে আশা করা যায় তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই রাস্তাটি নির্মানের জন্য এষ্টিমেট তৈরী করা হয়েছে ২.২.৯৪। এখন জমি অধিগ্রহণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। কারণ ল্যাণ্ড অ্যাকুইজিসিন করে তার মালিকদের টাকা পয়সা দিয়ে তারপর এই রাস্তাটির কাজ শুরু করা হবে।

**শ্রীসমীর দেবসরকার :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যা বলেছেন যে

টাকা পয়সা ইত্যাদি দিয়ে তারপর কাজ আরম্ভ করা হয়ে। কিন্তু আমি যতটুকু জানি এলাকার মধ্যে যাদের জমি পড়েছে তাদের সঙ্গে আমি আলোচনা করেছি। তারা বলেছেন জমির জন্য তাদের টাকা পয়সা পরে এক বছর পরে দিলেও চলবে, শুধু তাদের একটা নোটিশ দিয়ে জানিয়ে দিলেই চলবে। তবু রাস্তার কাজ অতি সত্বর শুরু করা হোক। কারণ এই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ যে এই রাস্তাটির কাজ সম্পূর্ণ হলে খোয়াই শহরের সুভাষ পার্কের যানজট কমানো সম্ভব হবে। কাজেই শুধুমাত্র ল্যাণ্ড অ্যাকুইজিসন নোটিশ দিলেই জনসাধারন তাদের জমি ছাড়তে রাজী আছেন। কাজেই এই ব্যাপারে তাড়াতাড়ী ব্যবস্থা গ্রহন করা হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, ল্যাণ্ড অ্যাকুইজিসন নোটিশ সার্ভ করার পর মাননীয় সদস্য যদি সহযোগীতা করে অ্যাডভান্স ল্যাণ্ড পাওয়ার তাহলে এইটার কাজ তাড়াতাড়ী করা সম্ভব হবে। আমরা ল্যাণ্ড অ্যাকুইজিসন নোটিশ আগে সার্ভ করে দেব তারপরে মাননীয় সদস্যরা অ্যাডভান্স ল্যাণ্ড পাওয়ার জন্য নিশ্চয়ই সহযোগীতা করবেন।

**শ্রীসমীর দেবসরকার :—** সাপ্লিমেণ্টারী স্যার, দ্বিতীয় রাস্তাটি যেটা অত্যন্ত দুর্ভাগা-জনক হলেও বলতে হয় গত পাঁচ বছরে তৎকালীন মন্ত্রী বার বার মানুষের কাছে গিয়ে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন, তা সত্বেও নির্বাচনের আগে এই দুই নং প্রশ্নে উল্লেখিত রাস্তার ৫০-৬০ ফুট পর্যান্ত ইট সলিং করে রেখেছেন। সেটা নির্বাচনের আগে কোন উদ্দেশ্যে করা হয়েছিল কিনা জানি না, কিন্তু এরপর আর রাস্তাটির সংস্কার করা হয় নাই। কাজেই এখন এই রাস্তাটি অতি সত্বর করার জন্য ব্যবস্থা নেওয়া হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই রাস্তাটা চার কিলোমিটার দৈর্ঘ্য। তারমধ্যে ১,৫ কিলোমিটার রাস্তায় ইট সলিং করা হয়েছে। রাস্তাটার অনেক অংশের উন্নয়ন প্রয়োজন। বিগত বণ্যায় এই রাস্তাটা নিউ কৃষ্ণ স্কুলের নিকট ভাঙ্গা অংশের কাজের জন্য ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে। এবং কাজটা অগ্রগতির দিকে। এই কাজটা ১৯৯৩-৯৪ ইং আর্থিক বছরের সিডিউল অব ওয়ার্কসের অন্তর্ভুক্ত। খোয়াইয়ের মহকুমা শাসককে এই কাজের জন্য প্রয়োজনীয় জমির তালিকা তৈরী করতে অনুরোধ করা হয়েছে এই কাজের জন্য এস্টিমেট তৈরী করা হয়েছে।

**শ্রীসমীর দেবসরকার :—** সাপলিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন যে চার কিলোমিটারের মধ্যে মাত্র দেড় কিলোমিটারের ইট সলিং করা হয়েছে। এটা পি,ডব্লিউ, ডির তথ্য। কিন্তু আমি বলেছিলাম ব্লক থেকে জুনস্বরী কনট্রাকটর দিয়ে নির্বাচনের আগে কিছু হয়েছে। তারমধ্যে আরোও কিছু সলিং হয়। খুব বেশী হলে এক কিলোমিটারের মত রাস্তার সলিং, এবং ছোট একটি কালর্ভাট যাতে মেরামত করা হয়, যা বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে, সেই রাস্তায় অন্তত ছোট গাড়ী চলাচল করা সম্ভব হবে এবং মানুষ জনের চলা ফেরার সুবিধা হবে। সেই জন্য বিশেষ কোন ব্যবস্থা নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, আমি এটা এনকোয়ারী করে দেখব। কিছু করা সম্ভব কিনা সেটাও আমি দেখব। এই কাজটি পুর্ত্ত দপ্তরের অন্তভুক্ত এই বছরেই হওয়ার কথা। তা সত্বেও কিছু করা যায় কিনা দেখা যাবে।

**শ্রীআনন্দমোহন রোয়াজা :—** সাপলিমেণ্টারী স্যার, গণ্ডাছড়া থেকে রইস্যাবাড়ী পর্য্যন্ত রাস্তাটা বামফ্রন্ট আমলে কমপ্লিট হয়েছিল। রাইমা নদীর উপর একটা ব্রীজ নির্মান করলে গণ্ডাছড়া থেকে যতনবাড়ী পর্য্যন্ত বাস চলতে পারে। এই ব্যাপারে সরকারের কাছে কোন পরিকল্পনা আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, এটা এই প্রশ্নের সংগে সংশ্লিস্ট নয়। আলাদা প্রশ্ন করা হলে আমি জবাব দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীউমেশচন্দ্র নাথ মহোদয়।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় এডমিটেড্ কোয়েশ্চান নাম্বার—৫৬।

**মিঃ স্পীকার :—** এডমিটেড্ কোয়েশ্চান নাম্বার—৫৬।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড্ কোয়েশ্চান নাম্বার—৫৬।

প্রশ্ন

১, ধর্মনগর মহকুমার খেরেংজুড়ীরেল গেইট হইতে চুরাইবাড়ী বাজার পর্যান্ত পি, ডব্লিউ, ডি, রাস্তা নির্মাণ করার পরিকল্পনা আছে কিনা,

২, যদি থাকে তবে কবে নাগাদ রাস্তার কাজ আরম্ভ হবে ?

উত্তর

১, আপাতত এই রকম কোন পরিকল্পনা নেই।

২. প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

শ্রীউমেশচন্দ্র নাথ :— সাপলিমেন্টারী স্যার, এই খেরেংজুড়ী এবং লক্ষীনগর গ্রামের লোকজন বাজারে বা স্টেশানে আসা যাওয়া করার জন্য রেল লাইনের রাস্তা ধরেই চলাফেরা করেন। ফলে যে কোন সময় এর থেকে দুর্ঘটনা ঘটে যেতে পারে। মাননীয় সরকার আগামী দিনে এই রাস্তাটি নির্মান করার কোন পরিকল্পনা নেবেন কিনা?

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :— স্যার, এটা সিডিউল অব ওয়ার্কসের মধ্যে নেই। তবে (মিনিস্টার) অন্তর্ভুক্ত করে আগামী দিনে যাতে হাতে নেওয়া যায় সেই চেষ্টা করা হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরসিরাম দেববর্মা।

শ্রীরসিরাম দেববর্ম্মা :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৯০।

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৯০।

প্রশ্ন

১, ইহা কি সত্য যে ধলাই নদীর মোহন্ত শিকারী ডাইভারশান স্কীমের বাঁধ হইতে সুষ্ঠভাবে কৃষকদের জল সরবরাহ করার জন্য পাকা খাল করার কাজ টেণ্ডার ডেকে কণ্ট্রাকটারকে দেওয়া হয়েছিল ?

২, যদি দেওয়া হয়ে থাকে তবে উক্ত কাজ এখনও আরম্ভ না হওয়ার কারণ কি ?

উত্তর

১, হ্যাঁ সত্য।

২, ওর্য়াক অর্ডার অনুযায়ী ২,১৬,২০৫ টাকা ব্যায়ে ৭৫০ মিটার পাকা খাল নির্মান করার কথা। কাজ সম্পন্ন করার কথা ছিল ১৮,১,৯২ইং এর মধ্যে। বারংবার বলা সত্বেও কন্ট্রাকটার কাজ শুরু না করার জন্য আইনানুগ পদ্ধতিতে চুড়ান্ত নোটিশ দেওয়া হয়েছে। চুড়ান্ত নোটিশ অনুসারে কন্ট্রাকটার কাজ শুরু না করলে টেণ্ডার অর্ডার বাতিল করে নতুনভাবে পুনরায় টেণ্ডার আহবান করে কাজ সম্পন্ন করার ব্যবস্থা নেওয়া হইবে।

**মিঃ স্পীকারঃ—** মাননীয় সদস্য শ্রীবিধুভূষন মালাকার।

**শ্রীবিধুভুষণ মালাকারঃ—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১০২।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী):—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১০২।

প্রশ্ন

১, কুমারঘাট নোটিফায়েড এলাকায় পানীয় জল সরবরাহের কি কি ব্যবস্থা আছে তার বিবরণ ?

উত্তর

১, ৩ (তিন)টি গভীর নলকূপ হইতে পাইপ লাইনের মাধ্যমে কুমারঘাট নোটিফায়েড এলাকায় পাব্লিক হাইড্রেন্ট থেকে পানীয় জল সরবরাহ করা হয়।

**শ্রীবিধুভূষন মালাকারঃ—** সাপ্লিমেন্টারী স্যার, এই তিনটার মধ্যে আমার জানামতে দুটা অকেজো। আর কিসারী দপ্তরের একটা চালু আছে এর দ্বারা যথা সময়ে জল পাওয়া

যায় না। ঘটনাটা হলো বিভিন্ন দপ্তরে শুধু যোগাযোগ করলে বা পাবলিক হেলথে যোগাযোগ করলে তারা একটা অভিমত দেন যে নোটিফায়েড এরিয়ার মধ্যে যদি জলের ব্যবস্থা হতে হয় তাহলে নোটিফায়েড এরিয়া টাকা দিতে হবে। এই যে অবস্থা এটা মাননীয় মন্ত্রী মহোদয় চিন্তা করে দেখবেন কিনা এবং নোটিফায়েড এরিয়ার এমন কোন টেকনিক্যাল ম্যান বা তার মূলধন এমন কিছু নেই, এখন কি করে এই অঞ্চলে মানুষকে জল দেওয়া সম্ভব হবে ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** স্যার, আগে আমরা আরবান ওয়াটার সাপ্লাই এর জন্য কিছু টাকা পেতাম। কিন্তু এখন সেটা পাওয়া যায় না। সামনের বছর হয়ত কিছু পেতে পারি। তবে এটা ঠিক যেগুলি চালু ছিল তারমধ্যে যদি কোনটা অচল হয়ে যায় তাহলে আমরা নিশ্চয় মেরামতি করব।

**মিঃ স্পীকার :—** সমস্ত প্রশ্ন শেষ। যেসমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি, সেগুলির উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

(ANNEXURE— "A" "&" "B")

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আজ একটি রেফারেন্স পিরিয়ড-এর নোটিশ মাননীয় সদস্য শ্রীআনন্দ মোহন রোয়াজা মহাশয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হচ্ছে "গত ফেব্রুয়ারী মাসে গণ্ডাছড়া এস, ডি, ও অফিসের সামনে রাণীর পুকুর গ্রাম নিবাসীর কিছু পরিবার রীলে অনশন করা সম্পর্কে"।

এই সম্পর্কে মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিষয়টির উপর বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি এখন বিবৃতি দিতে না পারেন তাহলে কবে বিবৃতি দিতে পারবেন সেটা যেন জানান। নতুবা সময় চাইতে পারেন।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** স্যার, এই বিষয়ের উপর আমি ১১ তারিখ শুক্রবার বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয় এই বিষয়ের উপর ২১ তারিখ বিবৃতি দেবেন।

**মিঃ স্পীকার :—** অন্য একটি রেফারেন্স এনেছেন মাননীয় সদস্য সুনীল কুমার চৌধুরী মহাশয়।

**শ্রীসুনীল কুমার চৌধুরী (সাব্রুম) :—** মিঃ স্পীকার, সাব্রুম মহকুমার অন্তর্গত মাগ্রুম অঞ্চলে সম্প্রতি আন্ত্রিকে তিনজনের মৃত্যু সম্পর্কে।

**মিঃ স্পীকার :—** এই সম্পর্কে মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিষয়ের উপর বিবৃতি দেওয়ার জন্য, যদি দিতে পারেন তো দেন, নয়তো সময় চেয়ে নিতে পারেন।

**শ্রীকেশব মজমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, আমি ১৫,৩,৯৪ ইং তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** ১৫ তারিখে এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দেবেন।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :—** মাননীয় সুবল রুদ্র মহোদয়ের নিকট থেকে একটি নোটিশ আমি পেয়েছি, মাননীয় সুবল রুদ্র মহোদয় আছেন, নোটিসটির বিষয়বস্তু হচ্ছে সম্প্রতি রেশনে চাউল এর দাম বৃদ্ধি সম্পর্কে খাদ্য ও সরবরাহ দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই সম্পর্কে যদি বিবৃতি দিতে পারেন তো আজকে দেন, নয়তো বা সময় চেয়ে নিতে পারেন।

**শ্রীব্রজগোপাল রায় (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, আমি ১১,৩,৯৪ইং তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয় ১১ তারিখে বিবৃতি দেবেন।

## LAYING OF PAPERS ON THE TABLE.

**Mr. Speaker :—** Paper to be laid on the table of the house,

**Laying of Reports & Accounts.**

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্যাসূচী হলো Laying of a copy of—

a). "The Reports of the Comptroller and Auditor General of India relating to the Accounts of the State of Tripura for the years 1989-90, 1990-91 and 1991-92 ;

b). The Appropriation Accounts for the years 1989-90, 1990-91, and 1991-92 ;

c). The Finance Accounts for the years 1989-90, 1990-91 and 1991-92, as required under Clause (2) of Article 151 of the Constitution of India"

এখন আমি মাননীয় মূখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত রিপোর্টস এবং এ্যাকাউন্টস্ সভার টেবিলে পেশ করার জন্য।

**Sri Dasaratha Deb** (Chief Minister) :— Mr. Speaker Sir. I beg to lay on table of the House a copy each of—

a). "The Reports of the Comptroller and Autlitor General of India relating to the Accounts of the State of Tripura for the years 1989-90, 1990-91 and 1991-92 ;

b). The Appropriation Accounts for the years 1989-90, 1990-91 and 1991-92 ; and

c]. The Finance Accounts for the years 1989-90, 1990-91 and 1991-92, as required under Clause (2) of Article 151 of the Constitution of India"

**Mr. Speaker :—** "Laying of a copy of the Ninth Annual Report and Accounts for the year 1984-85 of the Tripura Forest

Development & Plantation Corporation Ltd. as required under Section 619 A. of the Companies Aot. 1956. "

এখন আমি বন বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রিপোর্ট এ্যাণ্ড এ্যাকাউন্টস্ সভার টেবিলে পেশ করার জন্য।

**Sri Fayzur Rahaman** (Minister) :— Mr. Speaker Sir, I beg to lay a copy of the Ninth Annual Report and Accounts for the year 1984 85 in the respect of the Tripura Forest Developmet and plantation Corporation Ltd., as required under Section 619 A of the Companies Act, 1956. "

## LAYING OF RULES.

**Mr. Speaker :**— laying of a copy of—

a). The Tripura Panchayats (Preparation of Electoral (Rolls) (Amendment) Rules, 1993 ; and

b). The Tripura panchayats (Conduct of Election) Rules, 1993, as required under Sub-Section (2) of section 228 of the Tripura panchayats Aot, 1993. "

**Sri Subodh Das (MINISTER) :—** Hon'ble Speaker Sir, as required under Sub-section 228 of the Tripura panchayats Act, 1993, I beg to lay a oopy of the Tripura panohayats (Preparation of Electoral Rolls) (Amendment) Rules, 1993,

Hon'ble Speaker Sir, as required under Sub-section 228 (2) of Section 228 of the Tripura Panchayats Act, 1993, I beg to lay a copy of the Tripura Panchayats (Conduct of Election) Rules 1993.

**Mr. Speaker :—Laying of a copy of** "The Tripura Land Revenue

and Land Reformes (Fifteenth Amendment) Rules, 1993 as required under Section 198 of the Tripura Land Revenue and Land Reforms Act, 1960.

এখন আমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলস্‌ টি সভায় পেশ করার জন্য।

**Sri Samar Chowchury** (Minister) :— Mr. Speaker Sir, I beg to lay on the table of the House a copy of "The Tripura Land Revenue and Land Reforms (Fifteenth Amendment) Rules, 1993 as required under Section 198 of the Tripura Land Revenue and Land Reforms Act. 1960."

**Mr. Speaker :—** Laying of a copy of "The Audit Report on the Accounts of the Tripura Road Transport Corpotation for the year ended 31st Narch, 1986 as requird under Section 33 of the Road Transport Corporation Act, 1950."

এখন আমি পরিবহন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি অডিট রিপোর্টটি সভায় পেশ করার জন্য।

**Sri Samar Chowdhury** (MINISTER) :— Mr. Speaker Sir, I beg to lay on the table of the House a copy of "The Audit Report on the Accounts of the Tripura Road Transport Corporation for the year ended 31st March, 1986 as required under Section 33 of the Road Transport Corporation Act, 1950."

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আজকের সভায় যে সকল রিপোর্ট, এ্যাকাউন্টস্‌, রুলস্‌ ইত্যাদি পেশ করা হয়েছে সেগুলোর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য।

## CONCENSUS OF THE HOUSE

**Mr. Speaker :—** একটি বিশেষ ঘোষণা— Introduction of the Tripura Contingency Fund (Second Amendment) Bill, 1994 (Tripura Bill No. 1 of 1994).

বিলটি উৎথাপনের তারিখ নির্ধারিত ছিল ১৮-৩-৯৪ইং তারিখ। এবং বিবেচনা ও পাশ করানোর তারিখ ছিল ২১-৩-৯৪ইং তারিখ।

কিন্তু অত্র গভর্ণমেন্ট থেকে একটি রিভাইজ প্রোপোজেল পেয়েছি উক্ত বিলটি সংশ্লিষ্ট ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় পূর্ব নির্ধারিত ১৮ই মার্চের পরিবর্তে আগামীকাল ৮ই মার্চ সভায় উৎথাপন করতে চায়। ৯ই মার্চ উহা সভা কর্তৃক বিবেচনা ও পাশ প্রস্তাব উৎথাপন করতে চান।

আমি এই বিষয়ে সভার অনুমতি চাইছি। সভা সম্মতি হলে আগামী ৮ই মার্চ সভায় উৎথাপন হবে। উহা ৯ই মার্চ সভা কর্তৃক বিবেচনাও পাশ করার জন্য উৎথাপন করা হবে। মাননীয়, লীডার অফ দ্যা হাউস থেকে অনুমোদন চাইছি।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** এই সভা সম্মতি আছে।

## SUPPLEMENTARY DEMANDS FOR GRANTS FOR 1993-94

**মিঃ স্পীকার :—** পরবর্তী কার্যসূচী হল :— ১৯৯৩-৯৪ইং আথিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন। "এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী (অর্থমন্ত্রী) মহোদয়কে অনুরোধ করছি ১৯৯৩-৯৪ইং আথিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী হাউসে পেশ করার জন্য।

**Shri Dasharath Deb** (Chief Minister) **:—** Mr. Speaker Sir, I beg to persent to the House the demand for suplimentary Demands for Grants for the year 1993-1994.

**মিঃ স্পীকার :—** সদস্য মহোদয়দের অনুরোধ করছি, "নোটিশ অফিস" থেকে ১৯৯৩-৯৪ইং আথিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ

করে নেবার জন্য। যে সকল সদস্য মহোদয়গণ অতিরিক্ত ব্যয় বরাদ্দ দাবীর উপর (ডিমাণ্ডস ফর সাপ্লিমেন্টারী গ্রাণ্ডস ফর দি ইয়ার ১৯৯৩-৯৪ইং) ছাটাই প্রস্তাব (কাট মোশান) নোটিশ দিতে চান তারা আগামী ৮ই মার্চ, মঙ্গলবার ১৯৯৪ইং তারিখে বেলা ৪ ঘটিকায় মধ্যে তাদের নোটিশ বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

## BUDGET ESTIMATES FOR THE YBAR 1994-95

**মিঃ স্পীকার :—** সভার কর্মসূচী হলো :— ১৯৯৪-৯৫ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করা। আমি মাননীয় মুখ্যমন্ত্রী (অর্থমন্ত্রী) মহোদয়কে অনুরোধ করছি ১৯৯৪-৯৫ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করার জন্য।

**Shri Dasharath Deb (Chief Minister) :—** Mr. Speaker Sir, I beg to present to the House the budget estimates for the pear 1994-95

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যদের অনুরোধ করছি নোটিশ অফিস থেকে ১৯৯৪-৯৫ ইং আর্থিক ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য এবং যে সকল সদস্য মহোদয়গণ ব্যয় বরাদ্দের (ডিমাণ্ডস ফর গ্র্যাণ্ডস ফর দি ইয়ার ১৯৯৪-৯৫ইং) উপর ছাটাই প্রস্তাব (কাট মোশানের) এর নোটিশ দিতে চান তাঁরা আগামী ১১ই মার্চ, শুক্রবার, ১৯৯৪ইং তারিখে বেলা ২ ঘটিকায় মধ্যে তাঁদের নোটিশ বিধান সভার সচিবালয়ে জমা দিতে পারবেন।

এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে ১৯৯৪-৯৫ইং সালের অর্থ বরাদ্দের উপর ভাষণ রাখার জন্য অনুরোধ করছি।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৯৯৪-৯৫ ইং অর্থ বছরের বাজেট প্রস্তাব পেশ করছি।

সম্মানিত সদস্যবৃন্দের স্মরণে থাকতে পারে যে ১৯৮৮ ৮৯ অর্থ বছর থেকে অত্যন্ত বিশৃঙ্খলভাবে রাজ্যের অর্থ ব্যবস্থা পরিচালনার জন্য ১৯৮৮-৮৯ অর্থ বছর শেষ হয় ৩৪.৯৪ কোটি টাকার ঘাটতি নিয়ে। একইভাবে ১৯৮৯-৯০ অর্থ বছরে ৩৬.৫৯ কোটি টাকা, ১৯৯০-৯১ অর্থ বছরে ৩৫.১২ কোটি টাকা, ১৯৯১-৯২ অর্থ বছরে ৩৫.৪৩ কোটি টাকা এবং ১৯৯২-৯৩ অর্থ বছরের বাজেটে ১৪.৯২ কোটি টাকা ঘাটতি থেকে যায়।

৫৯.২০ কোটি টাকার মতো একটা বিপুল অঙ্কের অর্থ রেখে দেওয়া হয়েছিল পি, এল, একাউন্টে ; যার মধ্যে স্বশাসিত জেলা পরিষদেরই প্রাপ্য ছিল ২৯.৯৪ কোটি টাকা। শূন্য কোষাগার ও বকেয়া ঋণের বোঝা কাঁধে নিয়ে কাজ শুরু করেও রিজার্ভ ব্যাঙ্ক থেকে আজ অব্দি কোনও ওভার ড্রাফট না নিয়ে আমরা দেখিয়ে দিয়েছি যে রাজ্যের অর্থ ব্যবস্থার সুষ্ঠু পরিচালনায় আমরা সক্ষম। শুধু তাই নয়, রাজ্য সরকারের কাছে বকেয়া প্রাপ্য অর্থের একটা উল্লেখযোগ্য অংশও আমরা এর মধ্যে পরিশোধ করেছি। বর্তমানে রাজ্যের অর্থ ব্যবস্থার সুষ্ঠু পরিচালন বিষয়ে পরিকল্পনা কমিশনও সন্তোষ প্রকাশ করেছেন।

আমরা আশা করি কেন্দ্রীয় সরকার বিশেষ সহায়তা প্রদানের মাধ্যমে আমাদের এসব প্রশংসনীয় কাজের প্রাপ্য স্বীকৃতি দেবেন যা আমাদের বাজেটের অসাম্য দূর করতে ও সুষ্ঠু অর্থ ব্যবস্থা পরিচালনায় সাহায্য করবে।

২) দুর্ভাগ্যের বিষয় কেন্দ্রীয় সরকার এখন পর্যন্ত এ বিষয়ে খুব একটা সহায়ক মনোভাব দেখাননি। ৫০ কোটি টাকার অনুদান ও ১০০ কোটি টাকার সুদ-হীন ঋণের জন্য রাজ্য সরকারের প্রস্তাব এখনও বিবেচিত হয়নি। অধিকন্তু বিভিন্ন কেন্দ্রীয় প্রকল্পে রাজ্য সরকার কর্তৃক ব্যয়িত অর্থ প্রদানেও বিলম্ব করা হচ্ছে। পূর্ববর্তী অর্থ কমিশনগুলো বিশেষ করে নবম অর্থ কমিশন বিশেষ শ্রেণীর রাজ্যগুলোর চাহিদার বিষয়ে বিশেষতঃ ত্রিপুরার চাহিদার ক্ষেত্রে যে অবিচার করেছিল আশা করি সে সম্পর্কে মাননীয় সদস্যগণ অবগত আছেন। আমরা দশম অর্থ কমিশনের কাছে আমাদের বিশেষ সমস্যা ও আর্থিক চাহিদার উল্লেখ করেছি এবং আশা করছি এ ব্যাপারে দশম অর্থ কমিশনের কাছ থেকে আমরা সুবিচার পাবো যাতে ত্রিপুরা দেশের মধ্যে তার যোগ্য স্থান খুঁজে নিতে পারে। কেন্দ্রীয় সরকার নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম ধাপে ধাপে বাড়িয়ে চলেছেন। বিশেষ করে সাম্প্রতিক কালের অত্যুচ্চ মূল্য বৃদ্ধি রাজ্যের অর্থনীতিকে চরমভাবে বিপন্ন করছে ও সাধারণ মানুষের মেরুদণ্ড ভেঙ্গে দিচ্ছে। একইভাবে এমন কিছু কিছু আন্তর্জাতিক চুক্তি আমাদের আঘাত করছে যা উন্নত দেশগুলোর জন্য অনুকূল হলেও ত্রিপুরার মতো অনুন্নত এলাকার ক্ষেত্রে অত্যন্ত ক্ষতিকর। আমি এখানে বিশেষভাবে ডাংকেল চুক্তির উল্লেখ করতে পারি যা ভারতীয় কৃষি ও শিল্প ক্ষেত্রে প্রচণ্ড আঘাত হানবে এবং ঔষধপত্রের মতো অত্যাবশ্যকীয় পণ্যের মূল্যবৃদ্ধি ঘটিয়ে সাধারণ মানুষের জন্য বঞ্চনা ডেকে আনবে।

৩) বিশেষ শ্রেণীর রাজ্যগুলো সহ অন্যান্য রাজ্যের তুলনায় ত্রিপুরার সমস্যা আলাদা।

ত্রিপুরা উত্তর-পূর্বাঞ্চলের অন্যান্য রাজ্যগুলোর মতো নয়—এ রাজ্যের জনগণের একটা বড় অংশ অ উপজাতি যার মধ্যে অধিকাংশই উদ্বাস্তু। ত্রিপুরার জন সংখ্যার অধিকাংশই ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং ভূমিহীন শ্রমিক। দ্বিতীয় জনসংখ্যা নিয়ে এটি হচ্ছে উত্তর-পূর্বাঞ্চলের ক্ষুদ্রতম রাজ্য। জন সংখ্যার ঘনত্ব প্রায় জাতীয় গড়ের সমান। ত্রিপুরা একটি প্রতিবন্ধ রাজ্য যার মোট ১০০১ কিলোমিটার সীমান্তের মধ্যে ৮৪ শতাংশ হচ্ছে বাংলাদেশ সংলগ্ন। এখানে বাস্তব পরিস্থিতির তুলনায় সীমান্ত রক্ষী বাহিনীর সংখ্যা খুবই অপ্রতুল। এর ফলে প্রচুর সংখ্যায় অনুপ্রবেশ ঘটছে এবং পণ্য পাচার হয়ে যাচ্ছে। রাজ্যে নাম মাত্রই রেল পরিষেবার সুযোগ রয়েছে, আর যে একটি মাত্র জাতীয় সড়ক দেশের অন্যান্য অংশের সঙ্গে রাজ্যের যোগাযোগ রক্ষা করছে তাও শুধুমাত্র রাজ্যের রাজধানী পর্যন্ত যুক্ত। এবং এই জাতীয় সড়কটির অবস্থাও খুবই শোচনীয়। বেকার উপজাতি যুবকদের মধ্যে উগ্রপন্থী প্রবণতার সমস্যায় রাজ্য গত প্রায় দেড় দশক ধরে ভুগছে। যারা প্রচণ্ড অর্থনৈতিক বঞ্চনার ফলে অস্ত্র হাতে তুলে নিয়েছে। ত্রিপুরা পূর্ণরাজ্যে পরিণত হবার আগে অথবা পরেও কোন রকমের কেন্দ্রীয় বিনিয়োগ নেই। মাত্র তিনটি রিগ নিয়ে রাজ্যে বর্তমানে যে গ্যাস অনুসন্ধানের কাজ চলছে তা মোটেই সন্তোষজনক নয়।

৪) তবুও, সমস্ত অসুবিধা থাকা সত্বেও আর্থিক পুনরুজ্জীবন এবং গত কয়েক বছরের কাজ কর্মের ফলশ্রুতিতে উদ্ভুত চরম অসাম্য দূরীকরণের জন্য আমরা যে পন্থাপদ্ধতি হাতে নিয়েছি তা কার্যকরী করতে আমরা দৃঢ় সংকল্প। আমরা ইতিমধ্যেই কিছু কিছু সফলতা অর্জন করেছি এবং চলতি অর্থ বছরকে ঘাটতি শূন্য রাখতে পারবো বলে আশা করছি। ১৯৯৪-৯৫ অর্থ বছরের বাজেটও ঘাটতি শূন্য রেখে তৈরী করা হয়েছে। আমরা আশা করি সুষ্ঠু আর্থিক ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে সারা দেশের মধ্যে আমরা একটা আদর্শ স্থাপন করতে পারবো।

৫) অনিবার্যভাবেই এজন্য ব্যয় সংকোচের কিছু ব্যবস্থা নিতে হয়েছিল। যাই হোক, অগ্রাধিকারের ক্ষেত্রগুলোতে ব্যয় সংকোচের কোন প্রয়াস আমরা নেইনি। সমাজের সর্ব শ্রেণীর জনগণকে মূল স্রোতে সামিল করায় আমাদের বিরামহীন প্রচেষ্টা অব্যাহত রয়েছে। বিগত বছরগুলোতে ত্রিপুরা সহ দেশের বিভিন্ন জায়গায় অসন্তোষ ও সন্ত্রাসবাদের প্রকাশ ঘটেছিল। রাজনৈতিকভাবে এসব সমস্যার সমাধানের জন্য আমরা বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছি। সরকারের আহ্বানে সাড়া দিয়ে ১৬৮১ জন এ টি টি এফ সদস্য ও ১১১ জন এন এল এফ টি সদস্য সরকারের কাছে তাদের অস্ত্র সমর্পন করেছেন। জনজীবনের মূল স্রোতে ফিরে আসা এইসব যুবকদের পুনর্বাসনের জন্য

বিভিন্ন সহায়তা মঞ্জুর করা হচ্ছে। ১৯৯৪-৯৫ সালের প্রস্তাবিত বাজেটে এইসব আত্ম-সমর্পণকারী উগ্রপন্থীদের জন্য ১০·৬০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে।

৬। বিভিন্ন গ্রামীণ কর্ম সংস্থান প্রকল্প যেমন রাজ্য গ্রামীণ কর্ম সংস্থান প্রকল্প, জওহর রোজগার যোজনা, সুনিশ্চিত কর্ম সংস্থান প্রকল্প ইত্যাদির উপর আমরা সর্বাধিক গুরুত্ব আরোপ করেছি। ১৯৯২-৯৩ অর্থ বছরে এ ব্যাপারে প্রকৃত ব্যয় ছিল ১০·৫৬ কোটি টাকা এবং ১৯৯৩-৯৪ অর্থ বছরে এ বিষয়ে সংশোধিত ব্যয় বরাদ্দ দাঁড়ায় ১৮·২০ কোটি টাকায়; আর এর ফলে সৃষ্টি হয় ৬৫,৯৫ লক্ষ শ্রম দিবস। আগামী অর্থ বছরে ৮৮,৬৭ লক্ষ শ্রম দিবস সৃষ্টির লক্ষ্যে অর্থ সংস্থান বাড়িয়ে করা হয়েছে ৩৪·৩৫, কোটি টাকা। বিভিন্ন দপ্তরের শ্রম ভিত্তিক কর্ম প্রকল্পগুলোর মাধ্যমে কর্ম সংস্থানের সুযোগ আরও বৃদ্ধি পাবে। বিশুদ্ধ পানীয় জল সরবরাহের লক্ষ্যে গ্রামীণ এলাকায় ৮১১টি মার্ক টু টিউব-ওয়েল ও ২৫০০টি সাধারণ টিউব ওয়েল সংস্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে ; এ লক্ষ্যে গ্রামোন্নয়ন দপ্তরের অধীনে ৫·৯১ কোটি টাকা ও জনস্বাস্থ্য ও কারিগরী দপ্তরের অধীনে ১১,৮১ কোটি টাকা রাখার জন্য প্রস্তাব করা হয়েছে। সীমান্ত-অঞ্চলের উন্নতির জন্য ১৯৯৪-৯৫ সালের প্রস্তাবিত বাজেট ১০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। এই অর্থ ব্যয়ের ফলে সীমান্তে রাস্তা নির্মাণ, গরীব জনগণের জন্য গৃহ নির্মাণ এবং বিশুদ্ধ পানীয় জল সরবরাহ ব্যবস্থার মাধ্যমে সীমান্ত এলাকায় বসবাসকারী জনগণের জীবন যাত্রার মানোন্নয়ন ঘটবে। ১৯৯৪-৯৫ অর্থ বছরে ১০ হাজার ব্যক্তিকে আই, আর, ডি, পি প্রকল্পের আওতায় আনার লক্ষ্যে ৯.৮৪ কোটি টাকার প্রস্তাব করা হয়েছে।

৭। মাননীয় সদস্যরা অবগত আছেন যে গত বর্ষায় পর পর ৪টি বিধ্বংসী বন্যার ফলে কৃষি কাজ ও কৃষকদের আর্থিক অবস্থার মারাত্মক ক্ষতি হয়েছে। দুর্ভাগ্যের বিষয় এই প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্তদের ত্রাণ ও প্রয়োজনীয় সহায়তার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কোন সাহায্য পাওয়া যায়নি। যাই হোক, আমাদের সীমিত সংগতি নিয়েই বন্যার ক্ষয়ক্ষতি যতটুকু সম্ভব পূরণ করার লক্ষ্যে কৃষি দপ্তর বন্যা পীড়িত এলাকায় বিশেষ পুনরুজ্জীবন প্রকল্প হাতে নেয়। খাদ্যে স্বয়ম্ভর হওয়ার লক্ষ্যে খাদ্যোৎপাদন বাড়ানোর জন্য পরিকল্পনা খাত ছাড়াও পরিকল্পনার বহির্ভূত খাতে অর্থ সংস্থান বাড়ানো হয়েছে। ১৯৯২-৯৩ অর্থ বছরে যেখানে কৃষি খাতে প্রকৃত ব্যয় ছিল ২৭ কোটি টাকা সেখানে বর্তমান অর্থ বছরে ( ১৯৯৪-৯৫ ) এই খাতে বরাদ্দ ধরা হয়েছে ৩৫·৬৭ কোটি টাকা। পর্যাপ্ত বীজ সার ও রাসায়নিক প্রতিষেধক সরবরাহ নিশ্চিত করতে এই বাড়তি অর্থের প্রস্তাব করা

হয়েছে। গত বছর খাদ্য শস্যের মোট উৎপাদন ছিল ৫·২৯ লক্ষ মেট্রিক টন। বর্তমান অর্থ বছরে ৬·১৫ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

৮। মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনি আমার সঙ্গে আশা করি একমত হবেন যে বিজ্ঞানসম্মত উপায়ে টিলাভূমির ব্যবহার ত্রিপুরার অর্থনৈতিক উন্নয়নে এক সুদূরপ্রসারী ভূমিকা নিতে পারে। উর্বর মাটিও অনুকূল জলবায়ুর জন্য ত্রিপুরায় বাগিচা শিল্প গড়ে উঠার বিপুল সম্ভাবনা রয়েছে। বিভিন্ন ফল যেমন আনারস, কমলালেবু, কলা বাগিচাজাত ফল যেমন নারকেল, সুপারী, কাজুবাদাম এবং মসলা যেমন গোলমরিচ, হলুদ, আদা, ইত্যাদির উৎপাদন বৃদ্ধির লক্ষ্যে সরকার বিশেষ জোর দিয়েছেন। এ সব ফসল উৎপাদনকারীদের উপযুক্ত প্রশিক্ষণ নেওয়া হচ্ছে। ভূমি সংরক্ষণের জন্য জৈব ব্যবস্থা হিসেবে এবং অধিক উৎপাদনের লক্ষ্যে পতিত ও টিলাভূমি এবং টিলার ঢালুতে ফলের বাগান গড়ে তোলার জন্য কৃষকদের উৎসাহিত করা হচ্ছে।

৯। পশুপালনের ক্ষেত্রেও এক উজ্জ্বল সম্ভাবনা রয়েছে। আমরা এ বিষয়ে যথেষ্ট গুরুত্ব দিচ্ছি। উন্নতমানের পশু প্রজনন এবং চিকিৎসা ব্যবস্থা সম্প্রসারিত করে এদের সুষ্ঠু রক্ষণাবেক্ষণের লক্ষ্যে পদক্ষেপ নেওয়া হয়েছে। মৃতপ্রায় সরকারী খামারগুলোকে পুনরুজ্জীবিত করা হয়েছে। উন্নত মানের হাঁস, মুরগী ও শূকর ছানা সরবরাহের ক্রমবর্ধমান চাহিদা মেটানোর জন্য বিভিন্ন প্রকল্পের অধীনে প্রতিটি সরকারী খামার আরো সম্প্রসারিত হবে; প্রতিটি খামারেই বিরাট পরিমাণ ভূমি আধুনিক পদ্ধতিতে পশুখাদ্য চাষের আওতায় আনা হচ্ছে।

১০। আমি মাননীয় সদস্যদের জানাতে পেরে অত্যন্ত খুশী যে রাজ্যে উৎপাদিত মৎস্যপোনা রাজ্যের চাহিদা মিটিয়েও উদ্বৃত্ত থাকছে এবং আমাদের প্রতিবেশী রাজ্য সমূহে এ উদ্বৃত্ত মৎস্য পোনার বিপণনের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। ৮ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষে উৎপাদনে স্বয়ম্ভর হয়ে উঠার লক্ষ্যে মৎস্য দপ্তর একটি কর্ম পরিকল্পনা শুরু করেছে। আরও বেশী জলাশয় মৎস্য চাষের আওতায় এনে এবং বর্তমানে প্রতি হেক্টরে ২০০০ কে, জি, উৎপাদনের হারের স্থলে আধুনিক পদ্ধতি প্রয়োগ করে তা ৩০০০ কে. জি, পর্যন্ত বাড়িয়ে লক্ষ্য পূরণ করা হবে। ভারতীয় কৃষি গবেষণা পর্ষদ ইম্ফলে একটি কেন্দ্রীয় কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপন করেছে যার অধীনে ত্রিপুরায় একটি ফিসারী কলেজ স্থাপিত হবে। আগামী জুলাই '৯৪-এ লেম্বুছড়ার বর্তমান আই, সি এ, আর কমপ্লেক্স-এ এর প্রথম স্নাতক পর্যায়ে শিক্ষকতা শুরু হবে।

১১। বনজ সম্পদ বরাবরই ত্রিপুরার অন্যতম শক্তি। মৃত্তিকা সংরক্ষণ ও নতুন বনসৃজনের মাধ্যমে বনভূমি সংরক্ষণ ও উন্নয়নের ব্যাপারে যথেষ্ট গুরুত্ব দেওয়া হচ্ছে। বনভূমির বৃক্ষচ্ছেদন বন্ধ করা হয়েছে। সংগঠিত উপায়ে অবৈধভাবে গাছ কাটা বন্ধ করতে বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। এসব কাজে ত্রিপুরা ফরেষ্ট পুলিশ ফোর্সকে সাফল্যের সাথে মোতায়েন করা হচ্ছে। এছাড়া বন সুরক্ষা ব্যবস্থায় অধিকতর সাফল্য অর্জন ও সমন্বয় সাধনের জন্য বেতার সংযোগ ব্যবস্থা গড়ে তোলা হয়েছে। বন সুরক্ষার কাজে জনগণের অংশ গ্রহণকে উৎসাহিত করতে লভ্যাংশ বণ্টনের মাধ্যম "জনগণের অংশ গ্রহণে বন সুরক্ষা প্রকল্প" রূপায়িত হচ্ছে।

১২) রবার উৎপাদনকারী রাজ্য হিসেবে চিহ্নিত নয়, ভারতের এমন রাজ্যগুলোর মধ্যে বর্তমানে ত্রিপুরা রবার উৎপাদনে প্রথম স্থানে রয়েছে। আর এটা সম্ভব হয়েছে ত্রিপুরা ফরেষ্ট ডেভেলপমেন্ট এণ্ড প্ল্যানটেশন কর্পোরেশন ও পি, জি, পি, দপ্তর কর্তৃক গৃহীত বিভিন্ন প্রচেষ্টার ফলে। টি, এফ, ডি, পি, সি এযাবৎ ১৯৯৩-৯৪ পর্যন্ত ৭,০৮০ হেক্টর ভূমিতে রবার বাগান গড়ে তুলেছে। ১৯৯৩-৯৪ অর্থ বছরে এ সংস্থা ৭৫৬ মেট্রিক টন রবার উৎপন্ন করেছে যার ফলে আয় হয়েছে ১.৬৬ কোটি টাকা। কর্পোরেশন ভূমিহীন উপজাতি জুমিয়া ও তফসিলী জাতিভুক্ত লোকদের রবার বাগানে পুনর্বাসনের ব্যবস্থাও করছে। কর্পোরেশন বাজারজাতকরণের উপযোগী রবার উৎপাদন ব্যবস্থার আধুনিকীকরণ ঘটিয়েছে; এছাড়া এন, ই, সি-র সহায়তায় আন্তর্জাতিক বাজারে চাহিদাসম্পন্ন এক ধরনের ঔষধ "ডায়োস জেনিন" উৎপাদনও শুরু করেছে।

১৩) গ্রামীণ এলাকায় বসবাসকারী মানুষের আর্থ, সামাজিক অবস্থার উন্নয়নের জন্য সমবায় দপ্তরের কাজকর্মকে গতিশীল করা হচ্ছে। কৃষকদের জন্য পাওয়ার টিলারের ব্যবস্থা করে দেওয়ার লক্ষ্যে ল্যাম্পস্/প্যাক্সের মাধ্যমে সারা রাজ্যে অচিরেই কৃষি যন্ত্রাদির ভাড়াকেন্দ্র খোলা হবে। সমবায় সমিতিগুলোর সার্বিক উন্নয়নের লক্ষ্যে পশ্চিম ত্রিপুরা জেলায় "সুসংহত সমবায় উন্নয়ন প্রকল্প" রূপায়িত হচ্ছে। সমস্ত শীর্ষস্থানীয় সমবায় সংস্থাগুলির স্থান সংকুলানের উদ্দেশ্যে "কো-অপারেটিভ কম্প্লেক্স বিল্ডিং" গড়ে তোলার একটি পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে।

১৪) সেচ ও বন্যা নিয়ন্ত্রণের উপরও যথাযথ অগ্রাধিকার দেওয়া হয়েছে। আরও বেশী বেশী এলাকা সেচের আওতায় আনতে এবং বাঁধ নির্মাণ করে আরো বেশী এলাকাকে বন্যার কবল থেকে মুক্ত করতে উদ্যোগ নেওয়া হচ্ছে। ১৯৯৪-৯৫ অর্থ

বছরে মাটির উপরের ও নীচের জল ব্যবহারের মাধ্যমে মোট ১৫০০ হেক্টর ভূমিকে নিশ্চিত সেচ প্রকল্পের আওতায় আনার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে; আর এজন্য পরিকল্পনা খাতে মোট ব্যয়বরাদ্দ ধরা হয়েছে ৪ ৪১ কোটি টাকা। বর্তমানে নির্মীয়মাণ মাঝারী সেচ প্রকল্পগুলোর কাজ শেষ হলে ১৩০০০ হেক্টর জমি নিশ্চিত সেচের আওতায় আসবে।

১৫) রাজ্যে গ্যাসভিত্তিক ও রবারভিত্তিক শিল্প গড়ে তোলাই হচ্ছে সরকারের লক্ষ্য। কিছু প্রতিষ্ঠিত শিল্পপতি ত্রিপুরায় লাভজনক শিল্প স্থাপনে আগ্রহ প্রকাশ করেছেন। রাজ্য সরকারও তা কাজে লাগানোর চেষ্টা করছেন। রাজ্যের আর্থিক উন্নয়নে গুরুত্বপূর্ণ ভূমিকা পালনের লক্ষ্যে ত্রিপুরা শিল্প উন্নয়ন নিগম, ত্রিপুরা ক্ষুদ্র শিল্প নিগম ও এই জাতীয় সব সংস্থার কাজকর্মকে স্বাভাবিক ও সুচারুভাবে করার প্রচেষ্টা চলছে। হস্ততাঁত, হস্তশিল্প ও রেশমশিল্পের মাধ্যমে গ্রামীণ এলাকায় প্রচুর লোকের কর্ম সংস্থান হয়। এ সবের সঙ্গে যুক্ত শিল্পীদের দক্ষতা বাড়ানো ও তাদের প্রয়োজনীয় কাঁচামাল সংগ্রহ ও উৎপাদিত দ্রব্য বাজারজাত করার ব্যাপারে সহায়ক ব্যবস্থাদি নেওয়া হচ্ছে।

১৬) ত্রিপুরা চা উন্নয়ন নিগমের কাজকর্মের মানোন্নয়নের মাধ্যমে ত্রিপুরায় চা শিল্পকে শক্তিশালী করার প্রস্তাবও সরকারের রয়েছে। সমবায়ভিত্তিক মালিকানা ও পরিচালনার মাধ্যমে ত্রিপুরার চা বাগানগুলোর দৈন্যদশা কাটিয়ে ওঠার প্রচেষ্টা চলছে। ত্রিপুরায় চা শ্রমিকদের দ্বারা পরিচালিত দশটি সমবায়ভিত্তিক চা বাগান রয়েছে এবং এর কয়েকটির কাজকর্ম খুবই ভাল। অন্যান্য সমবায় বাগানগুলিও যাতে সমানভাবে অগ্রসর হয়, তারজন্য প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

১৭. দীর্ঘদিন ধরে বন্ধ থাকা জুটমিলটি পুনরায় চালু করার জন্য সম্ভাব্য সকল রকমের প্রচেষ্টা নেওয়া হচ্ছে। আশা করা হচ্ছে যে এই মিলটি পুনরায় চালু হবে এবং উৎপাদন ও রাজ্যের কর্ম সংস্থানের উদ্দেশ্য সাধন করবে। যে ২৬০ জন কর্মীর চাকুরীতে ছেদ পড়েছিলো তাদের আবার ফিরিয়ে নেওয়া হয়েছে।

১৮. শিল্পোন্নয়ন ও জনগণের জীবনযাত্রার মানোন্নয়নে অব্যাহত বিদ্যুৎ সরবরাহের প্রয়োজনীয়তা বাড়িয়ে বলার অপেক্ষা রাখে না। ১৯৯৪-৯৫ অর্থ বছরে কুথিয়াতে এবং ফেটক্ষ-এ ৮ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন দুটি ইউনিট চালু করার বিষয়ে সর্বোচ্চ অগ্রাধিকার

দেয়া হবে। ১৯৯৪-৯৫ অর্থ বছরে উক্ত দুটি ইউনিট চালু করার জন্য ১৭৫০ কোটি টাকার সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে। এ ছাড়া উত্তর-পূর্বাঞ্চল পরিষদের সহায়তায় সম ক্ষমতাসম্পন্ন আরও দুটি ইউনিট স্থাপনের কাজও ১৯৯৪-৯৫ অর্থ বছরে শুরু হবে। স্বরাষ্ট্র মন্ত্রক ও বন দপ্তরের কাছ থেকে প্রয়োজনীয় ছাড়পত্রের অপেক্ষায় এ প্রকল্পটি শুরু করতে প্রচণ্ড দেরি হয়েছে। সম্প্রসারণ ও সংস্কারের কাজ শেষ হলে ১৯৯৪-৯৫ অর্থ বছরে গোমতী থেকে আরও বাড়তি ৩.৫ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাবে। পরিবহন ও সরবরাহকালীন বিদ্যুৎ অপচয় রোধ করতে এই সময়ে কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে এবং এক্ষেত্রে সাফল্যও পরিলক্ষিত হয়েছে। বিদ্যুৎ চুরি উল্লেখযোগ্য হারে নিয়ন্ত্রণ করা গেছে এবং এইসব পদক্ষেপ ১৯৯৪-৯৫ অর্থ বছরেও অব্যাহত থাকবে।

১৯) উন্নয়নের লক্ষ্যে গ্রামীণ এলাকায় সৌর শক্তি প্রকল্প স্থাপনেও উপযুক্ত গুরুত্ব দেওয়া হবে। বায়োগ্যাস প্ল্যান্ট, হট ওয়াটার প্লান্ট ও উন্নত ধরনের চুল্লী বসানোর কাজও বর্তমান আর্থিক বছরে অব্যাহত থাকবে। বিজ্ঞান প্রযুক্তি দপ্তরের দ্বারা কমলপুরের শাইকারবাড়িতে ১০০ কিলোওয়াট বিশিষ্ট ক্ষুদ্র জলবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কাজও ১৯৯৪-৯৫ অর্থ বছরে চলতে থাকবে।

২০) রাজ্য সরকার শিক্ষার উপর অগ্রাধিকার দিচ্ছেন। সার্বজনীন প্রাথমিক শিক্ষার উপর দিচ্ছেন বিশেষ গুরুত্ব। রাজ্যের প্রত্যন্ত এলাকায় অবস্থিত ১১৪০টি প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষার প্রয়োজনীয় সরঞ্জাম সরবরাহ করা হয়েছে। ১৯৯৪-৯৫ অর্থ বছরে আরও অধিক সংখ্যক স্কুলকে "অপারেশন ব্ল্যাকবোর্ড" প্রকল্পের আওতায় আনা হবে। পরবর্তী বছর থেকে দুটি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে বৃত্তি মূলক শিক্ষার পাঠক্রম চালুর প্রস্তাব করা হয়েছে। এছাড়া ১০০টি বৃত্তিমূলক শিক্ষাকেন্দ্র খোলা হবে। উচ্চশিক্ষার ক্ষেত্রে আমরা প্রচলিত সুযোগ সুবিধা সুসংগঠিত করার উপর জোর দিয়েছি। আরো বেশী বই ও বিজ্ঞানের যন্ত্রপাতি সরবরাহ এবং ইতিমধ্যে চালু হওয়া কয়েকটি মহাবিদ্যালয়ের জন্য জমি অধিগ্রহণের বিষয়েও সংস্থান রাখা হয়েছে। বয়স্ক শিক্ষা কার্য ক্রমের প্রসারে নির্দিষ্ট অঞ্চল ভিত্তিক, সময় ভিত্তিক ও ফলপ্রসু প্রকল্প গৃহীত হচ্ছে। ক্রীড়া ও যুব কল্যাণ শাখা একটি যোগ শিক্ষা কেন্দ্র স্থাপনের পদক্ষেপ গ্রহণ করেছে; এটি স্থাপিত হলে শরীর ও মনের সুসংহত উন্নয়নের জন্য প্রশিক্ষণ দেওয়া যাবে। কয়েকটি স্টেডিয়াম নির্মাণের ইচ্ছাও সরকারের রয়েছে। এ ছাড়া প্রতিভাসম্পন্ন শিশুদের খুঁজে বার করে উপযুক্ত প্রশিক্ষণ দিয়ে জাতীয় স্তরের খেলাধুলার মানোপযোগী করে গড়ে তুলতে একটি

পরিকল্পনাও রচনা করা হয়েছে। রাজ্য সরকারের প্রচেষ্টা হবে ১৯৯৬ সালের মধ্যে পূর্ণ সাক্ষরতার লক্ষ্য অর্জন করা। এ উদ্দেশ্যে তিন জেলার জন্য তিনটি প্রকল্প প্রস্তাব তৈরী করা হয়েছে, যার মধ্যে উত্তর ত্রিপুরার জন্য তৈরী করা প্রস্তাবটি ইতিমধ্যেই ভারত সরকারের অনুমোদন লাভ করেছে। ১৯৯৪ এর ২৮শে ফেব্রুয়ারী থেকে এই কর্মসূচী রূপায়ণের কাজ শুরু হয়ে গেছে। মহিলাদের স্বার্থ রক্ষা ও কল্যাণের জন্য রাজ্য সরকার বিধিবদ্ধ সংস্থা হিসেবে রাজ্য মহিলা কমিশন গঠন করেছেন।

২১) স্বাস্থ্য সেবার ক্ষেত্রেও আমাদের অনেক সমস্যারই মোকাবেলা করতে হবে। প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, ডিস্‌পেন্‌সারী ও অন্যান্য চিকিৎসা কেন্দ্রের সুষ্ঠু পরিচালন ও উন্নয়নের উপরও জোর দেয়া হবে। আধুনিক যন্ত্রপাতি কেনার জন্য বাড়তি অর্থও বরাদ্দ করা হয়েছে। ১৯৯৩-৯৪ এর মূল বাজেট বরাদ্দ যেখানে ৩২ কোটি টাকার সংস্থান ছিলো সেখানে সংশোধিত বাজেটে তা বাড়িয়ে ৩৪ কোটি টাকা করা হয় আর ১৯৯৪-৯৫ এর বাজেট প্রস্তাবে এই অংক আরো বৃদ্ধি করে প্রায় ৪০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। গ্রামাঞ্চলে ম্যালেরিয়া ও জলবাহিত রোগের মোকাবেলায় স্বাস্থ্য শিবির পরিচালনার কাজ চালু থাকবে।

২২) ত্রিপুরায় পর্যটন শিল্পের রয়েছে বিপুল সম্ভাবনা এবং পর্যটনের বিকাশ ঘটলে কর্ম সংস্থানের বিপুল সুযোগ সৃষ্টি হবে। বিভিন্ন পর্যটন কেন্দ্রগুলোর উন্নয়নে বিশেষ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। প্যাকেজ ট্যুরের সংখ্যা বৃদ্ধির জন্যও সক্রিয় পদক্ষেপ নেওয়া হচ্ছে। ভারত সরকার খুব শীঘ্রই "রেষ্ট্রিক্‌টেড্‌ এরিয়া পারমিট" প্রথা তুলে নেবেন বলে আশা করা হচ্ছে যা এ রাজ্যের পর্যটন শিল্পকে উৎসাহিত করবে।

২৩) নিজেদের ভাগ্য নির্ধারণে জনগণের অংশ গ্রহণের সুযোগ করে দেয়া হচ্ছে আমাদের অন্যতম প্রতিশ্রুতি। সংবিধানের ৭৩ তম সংশোধনী অনুসারে রাজ্য সরকার "ত্রিপুরা পঞ্চায়েত আইন, ১৯৯৩" প্রণয়ন করেছেন। গ্রাম পঞ্চায়েত সমিতি ও জিলা পরিষদ স্তরে অর্থাৎ ত্রিস্তরীয় পঞ্চায়েত নির্বাচন আইন ও বিধান অনুসারে অনুষ্ঠিত হবে। নির্বাচন ক্ষেত্রের পুনবিন্যাস ও রাজ্য পঞ্চায়েত নির্বাচন কমিশনার নিযুক্তির মধ্য দিয়ে এই নির্বাচন প্রক্রিয়ার প্রস্তুতি শুরু হয়ে গেছে।

২৪) আগরতলা পুরসভা ও ১২টি নোটিফায়েড এরিয়া মিলিয়ে রাজ্যের শহরাঞ্চলে বর্তমানে যে উন্নয়নমূলক কর্মকাণ্ড চলছে রাজ্য সরকার তা অব্যাহত রাখবেন।

আগরতলা শহরের পরিচ্ছন্নতা, পয়ঃপ্রণালী, জল সরবরাহ ও রাস্তার উন্নয়নের জন্য এক বিশেষ কর্মসূচী শুরু হয়েছে এবং তা ১৯৯৪-৯৫ অর্থ বছরেও অব্যাহত থাকবে। শহরাঞ্চলে বসবাসকারী অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর জন্য উন্নত আবাসন ব্যবস্থা গড়ে তোলার লক্ষ্যেও সরকার এক কর্মসূচী হাতে নিয়েছেন। ত্রিপুরার জন্য একটি পুর আইনের খসড়া খুব শীঘ্রই চূড়ান্ত হতে চলেছে।

২৫) তফসিলী জাতি, তফসিলী উপজাতি ও অন্যান্য পশ্চাদপদ শ্রেণীর জনগণের সার্বিক উন্নয়নের উপর সরকার বিশেষ জোর দিয়েছেন। অন্যান্য পশ্চাদপদ শ্রেণীর সম্প্রদায়গুলিকে চিহ্নিত করার জন্য সরকার একটি কমিশন নিয়োগ করেছিলেন। কমিশনের প্রতিবেদন অতি সম্প্রতি হাতে এসেছে এবং পরীক্ষা করে দেখা হচ্ছে। বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্পগুলোকে রূপায়ণের জন্য আমরা এমন সব বাস্তব পদক্ষেপ নিচ্ছি যাতে এর সুফল সব চাইতে গরীব লোকেদের দোর গোড়ায় নিরবচ্ছিন্নভাবে পৌঁছতে পারে। এই ব্যাপারে তফসিলী জাতি ও উপজাতি উন্নয়ন নিগম ত্রিপুরা ফরেষ্ট ডেভেলপমেন্ট এণ্ড প্ল্যান্টেশন কর্পোরেশন এবং ত্রিপুরা রিহ্যাবিলিটেশান প্ল্যান্টেশান কর্পোরেশন গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে যাচ্ছে। বিশ্ব ব্যাংক কর্তৃক সাহায্যপ্রাপ্ত রবার বাগিচা প্রকল্প রূপায়ণের সঙ্গে কিছু পুনর্বাসন সংক্রান্ত কর্মসূচী অঙ্গাঙ্গিভাবে যুক্ত। আগামী বছরগুলোতে জনগণের অবস্থার এক উল্লেখযোগ্য উন্নতি ঘটবে বলে আশা করা যায়। উন্নয়নের অধিকতর সুফল লাভের লক্ষ্যে, আদিম জনজাতি সমূহের আর্থিক পুনর্বাসন সংক্রান্ত কর্মসূচী ১৯৯৪-৯৫ অর্থ বছরে আরও জোরদার করা হবে। উল্লিখিত অর্থবছরে আরও ৫০০ রিয়াং পরিবারকে এই কর্মসূচীর আওতায় আনা হবে এবং এদের জন্য আরও ১২৫ হেক্টর পরিমিত ভূমিতে বাগিচা গড়ে তোলা হবে। হালাম সম্প্রদায় সহ আরও কিছু ক্ষুদ্র জনজাতি সমূহকে আদিম জাতিভুক্ত হিসেবে অন্তর্ভুক্ত করার আমাদের প্রস্তাব কেন্দ্রীয় সরকার দুর্ভাগ্যবশতঃ এখনও গ্রহণ করেনি।

২৬) উপজাতিদের স্বার্থ রক্ষাকল্পে হস্তান্তরিত জমি প্রত্যার্পণের উপর অগ্রাধিকার দেওয়া হয়েছে। হস্তান্তরিত জমি পুনরুদ্ধার বিষয়ে বর্তমানের পুনরুদ্ধার সংক্রান্ত বিধিতে কিছু আইনী বাধা পরিলক্ষিত হওয়ায় ত্রিপুরা ভূমি রাজস্ব ও ভূমি সংস্কার আইন সংশোধন করার প্রস্তাব করা হয়েছে যাতে জমি পুনরুদ্ধার বিষয়ক বিধিটি ফলপ্রসূভাবে প্রয়োগ করা যায়। স্বশাসিত জেলা পরিষদের অন্তর্গত মৌজাগুলোকে পুনর্জরিপের আওতায় আনা হচ্ছে। পুনর্জরিপের কাজে কোন বিতর্ক দেখা দিলে ত্রুটিহীন নথি তৈরীর স্বার্থে তা

পরীক্ষা-নিরীক্ষা করে দেখা হবে। পুরনো নিয়ন্ত্রিত বনাঞ্চলগুলোর সামঞ্জস্যহীন গঠন এবং এর ব্যবহারের উপর আরোপিত অযৌক্তিক নিয়ন্ত্রণ বিধির ফলে এবং ভূমি ভিত্তিক যেসব প্রকল্প রূপায়ণে সরকার উদ্যোগ নিয়েছিলেন তা দারুনভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। বিশেষ করে উপজাতিদের জন্য ভূমি সংক্রান্ত সুযোগ সুবিধা প্রদানে অসুবিধা হচ্ছে।

২৭) উপজাতিদের অর্থনৈতিক উন্নয়নে এক কার্যকরী ব্যবস্থা হিসেবে আমরা স্বশাসিত জেলা পরিষদ গঠন করেছিলাম। জেলা পরিষদকে ষষ্ঠ তপশীল অনুযায়ী মর্যাদা দেওয়ার লক্ষ্যে আমরা সংবিধান সংশোধনের জন্য যথাসাধ্য প্রচেষ্টা নিয়েছিলাম। আমরা এখনও মুখ্যত: জেলা পরিষদের মাধ্যমেই উপজাতিদের উন্নয়নে প্রতিশ্রুতিবদ্ধ এবং এ উদ্দেশ্যে যথেষ্ট পরিমাণ অর্থও বরাদ্দ করা হয়েছে। প্রচণ্ড আর্থিক সংকট সত্বেও জেলা পরিষদকে যে অর্থ বরাদ্দ করা হয়েছে, উপজাতিদের আর্থিক অবস্থার উন্নয়নে জেলা পরিষদ সে অর্থের পূর্ণ সদ্ব্যবহার করবে বলে আমি বিশ্বাস করি। ১৯৯২-৯৩ অর্থ বছরের স্বশাসিত জেলা পরিষদের বরাদ্দ অধিকাংশ অর্থ দেয়াই হয়েছিল ১৯৯৩ সালের মার্চ মাসে এবং তাও ট্রেজারীর পি, এল একাউন্টে আটকে রাখা হয়েছিল প্রকৃত অর্থে জেলা পরিষদের হাতে ব্যয় করার জন্য কোন অর্থই দেখা হয়নি। বর্তমান মন্ত্রিসভা ক্ষমতাসীন হয়েই দেখতে পান যে ২৯.৮৪ কোটি টাকা পি এল, একাউন্টে পড়ে আছে। ১৯৯৩-৯৪ অর্থ বছরে এই রক্ষিত টাকা থেকে ১৪.৮৪ কোটি টাকা তোলার জন্য জেলা পরিষদকে অনুমতি দেওয়া হয়। এ ছাড়াও ১৯৯৩-৯৪ অর্থ বছরের জেলা পরিষদের বরাদ্দ অর্থ দিয়ে দেওয়ার ব্যাপারেও অগ্রাধিকার দেওয়া হয়। অর্থ সংকটের ফলে উক্ত অর্থ বছরে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের বরাদ্দ ছাঁটাই করা হলেও জেলা পরিষদের বরাদ্দ প্রায় পুরোপুরি অক্ষুন্ন রাখা হয়। ১৯৯৪-৯৫ অর্থ বছরেও জেলা পরিষদকে গ্রান্ট-ইন-এইড খাতে ১৯.৮০ কোটি টাকা, করের অংশ হিসেবে ৫.০২ কোটি টাকা ও অন্যান্য দপ্তর থেকে সরিয়ে আনা অর্থ থেকে ১৮.১৫ কোটি টাকা বরাদ্দের জন্য প্রস্তাব রাখা হয়েছে। জেলা পরিষদ যেসব সমস্যার সম্মুখীন হতে পারে তার সমাধানে এবং উপজাতি এলাকার উন্নয়নে পারস্পরিক সহযোগিতার মনোভাব নিয়ে কাজ করার উদ্দেশ্যে আমার নেতৃত্বে আমার মন্ত্রিসভার কয়েক জন সদস্য এবং স্বশাসিত জেলা পরিষদের উচ্চ পর্যায়ের প্রতিনিধিদের নিয়ে একটি স্থায়ী কমিটি গঠন করা হয়েছে। আমি বিশ্বাস করি জেলা পরিষদ এলাকায় পুনর্বিন্যাসের জন্য সরকার একটি দুই সদস্য কমিশন গঠন করেছেন।

২৮) মাননীয় সদস্যরা অবগত আছেন যে বাংলাদেশ থেকে আগত ৫৬,০০০ উপজাতি

শরণার্থী বিগত কয়েক বছর ধরে ত্রিপুরায় রয়েছেন। উপযুক্ত সুরক্ষা ও নিরাপদ পরিবেশের মধ্যে তাদের প্রত্যাবর্তন সুনিশ্চিত করতে আমরা বদ্ধপরিকর। বাংলাদেশ থেকে আগত উপজাতি শরণার্থীদের সঙ্গে আলোচনার পর বাংলাদেশ সরকার যে গুচ্ছ প্রস্তাব দিয়েছেন তার ভিত্তিতে প্রত্যাবর্তনের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে।

২৯) শ্রমজীবি মানুষের কল্যাণ ও উন্নয়ন একটি গুরুত্বপূর্ণ বিবেচ্য বিষয় এবং এই লক্ষ্যে সকল প্রকার শ্রম আইন অত্যন্ত জোরদারভাবে প্রয়োগ করা হচ্ছে। কৃষি শ্রমিক, ইটভাট্টা শ্রমিক, নির্মাণ শ্রমিক ও রবার বাগিচা শ্রমিকদের ন্যূনতম মজুরী ইতিমধ্যে বৃদ্ধি করা হয়েছে। বিড়ি শ্রমিক, চা শ্রমিক, দোকান ও প্রতিষ্ঠান কর্মী এবং মোটর শ্রমিকদের ন্যূনতম মজুরী বৃদ্ধির বিষয়টিও বিবেচনাধীন রয়েছে। শিশু শ্রমিক, প্রথা বিলুপ্তি বিষয়ক কেন্দ্রীয় সরকার অনুমোদিত একটি কর্মসূচীও রাজ্য সরকার গ্রহণ করেছেন। এর ফলে রাজ্যে ১.৫০০ শিশু শ্রমিক উপকৃত হবে। ত্রিপুরা হচ্ছে দেশের দ্বিতীয় রাজ্য যেখানে জুমিয়া মহিলা সহ ভূমিহীন মহিলা কৃষি শ্রমিকদের জন্য প্রসবকালীন সহায়ক প্রকল্প রূপায়িত হচ্ছে।

৩০) সীমান্ত রক্ষীবাহিনী ৪২৯ জন বর্ডার উইং হোমগার্ডকে প্রয়োজনহীন ঘোষণা করায় তারা বেকার হয়ে পড়েন। তাদের সমস্যাকে সহানুভূতির সাথে বিবেচনা করে ত্রিপুরা পুলিশের একটি পৃথক শাখা হিসেবে তাদের নিয়োগ করা হয়। ত্রিপুরা পুলিশের প্রশিক্ষণ এবং আধুনিকীকরণের বিষয়টির প্রতিও যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে। এটা অত্যন্ত দুঃখজনক যে এর আধুনিকীকরণের জন্য ৩.৫৫ কোটি টাকার যে বিশেষ অনুদান আমরা চেয়েছিলাম, দ্রুত অনুমোদনের প্রতিশ্রুতি সত্ত্বেও কেন্দ্রীয় সরকার তা এখনও মঞ্জুর করেন নি। মহিলা বন্দীদের জন্য একটি পৃথক কারাগার নির্মাণ করা হয়েছে এবং শীঘ্রই এটি চালু করা হবে। উত্তর পূর্বাঞ্চলে এটিই হবে প্রথম মহিলা কারাগার। মাননীয় সদস্যরা একথা জেনে খুশী হবেন যে ত্রিপুরাই হচ্ছে দেশের মধ্যে প্রথম রাজ্য যেখানে নিরপরাধী উন্মাদ বন্দীদের জেল থেকে ছেড়ে দেওয়া হয়েছে।

৩১) অধ্যক্ষ মহোদয়, আমাদের অনেক সমস্যাই অনুন্নত পরিবহন ও যোগাযোগ ব্যবস্থা সহ ভৌগলিক অবস্থানের কারণেই উদ্ভূত। রেললাইন সম্প্রসারণ এবং বাংলাদেশের ভেতর দিয়ে যোগাযোগ ব্যবস্থা চালু করার জন্য আমরা বার বার অনুরোধ জানিয়েও কোন ফল পাচ্ছিনা। সড়ক যোগাযোগ ব্যবস্থার উপর আমাদের বাধ্য হয়েই নির্ভর

করতে হচ্ছে। তাই, এমতাবস্থায় সড়ক ও সেতুগুলোর বিশেষভাবে সংস্কারের প্রযোজনীয়তা কোনভাবেই উপেক্ষা করা যায়না। পূর্ত দপ্তরকে ৫,৬০০ কিলোমিটার সড়ক এবং প্রায় ২০০ টি এস, পি টি সেতু রক্ষণাবেক্ষণ করতে হয়। বন্যায় ক্ষয়ক্ষতি এবং অন্যান্য কারণে সংস্কারে ব্যয় অনেক বেশী হয়ে যাচ্ছে। সমস্ত কাঠের সেতুগুলোকে স্থায়ী সেতুতে পরিবর্তিত করার জন্য একটি প্রকল্পের কথা ভাবা হচ্ছে। এরফলে মূল্যবান কাঠ বাঁচানো ছাড়াও সংস্কারের ব্যয় কমাতে অনেকটা সাহায্য করবে। ধর্মনগরের জুরি নদী এবং যোগেন্দ্রনগরের হাওড়া নদীর উপরে আর, সি, সি ব্রীজ তৈরীর কাজ খুব শীঘ্রই শুরু হবে।

৩২) গৃহ নির্মাণের পাশাপাশি পূর্ত দপ্তরের অধীনে আরো সরকারী আবাস নির্মাণ ছাড়াও ব্যাপকভাবে পুলিশের নিজস্ব অফিস গৃহ নির্মাণ এবং বিচার বিভাগের জন্য আবাস গৃহ নির্মাণের উপর বিশেষভাবে গুরুত্ব আরোপ করা হচ্ছে। ত্রিপুরা আবাসন পর্ষদের কাজকর্ম আরো সম্প্রসারিত করা হচ্ছে এবং অর্থ লগ্নীকারী প্রতিষ্ঠান থেকে সরাসরি অর্থ যোগানের ব্যবস্থা করতেও উদ্যোগ নেওয়া হচ্ছে। সরকারী কর্মচারীদের গৃহ নির্মাণ ঋণ দেওয়ার জন্য বাজেট বরাদ্দও উল্লেখযোগ্যভাবে বাড়ানো হয়েছে।

৩৩) অর্থের সংকট থাকা সত্ত্বেও রাজ্যে খাদ্য সামগ্রীর একটি পর্যাপ্ত মজুদ ভাণ্ডার গড়ে তুলতে আমরা চেষ্টা করছি। মজুদ ব্যবস্থারও সম্প্রসারণ ও উন্নতি সাধন করা হয়েছে। ক্রেতাস্বার্থ সংরক্ষণ আইন অনুযায়ী ক্রেতাদের স্বার্থ সুরক্ষায় রাজ্য সরকার প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করেছেন। রাজ্য সড়ক পরিবহন নিগমের কাজকর্মে কিছুটা উন্নতি ঘটেছে। দুর্বল যানবাহনের শক্তি বৃদ্ধির জন্য কিছু বাস কেনা হয়েছে এবং আরো কিছু বাস কেনা হবে।

৩৪) রাজ্য সরকারের উচ্চাশাপূর্ণ পরিকল্পনা এবং কর্মসূচী বাস্তবায়নের জন্য অর্থের প্রয়োজন। যেহেতু খুব বেশী অতিরিক্ত অর্থ কেন্দ্রের কাছ থেকে আশা করা যাচ্ছেনা, এবং রাজ্যের এক্তিয়ারে সম্পদ সংগ্রহের সম্ভাবনাও খুবই সীমিত তাই আমরা বাধ্য হয়েই কঠোর মিতব্যয়িতার মাধ্যমে ব্যয় হ্রাস করতে বাধ্য হয়েছি, যাতে করে উন্নয়নের কাজের জন্য পরিকল্পনা বহির্ভূত খাত থেকে কিছু অর্থের সাশ্রয় করা যায়। উন্নয়নের অর্থ সংস্থানের জন্য এতো সব বাধাবিপত্তির সম্মুখীন হওয়া সত্ত্বেও বাজেটে নতুন কোন কর আরোপ বা নির্ধারিত করের হারেও বৃদ্ধি করা হচ্ছে না।

৩৫) ১৯৯৪-এর ২২শে ও ২৩শে ফেব্রুয়ারী দশম অর্থ কমিশন ত্রিপুরা সফর করে গেছেন। কর ও অনুদানের অংশীদারত্ব নির্ধারণের সময় তারা যাতে ত্রিপুরার বিশেষ সমস্যাগুলো বিবেচনা করে দেখেন তার জন্য তাদের অনুরোধ জানানো হয়েছে। রাজস্ব খাতে আয় এবং ব্যয়ের ভারসাম্যহীনতা দূর করতে আমরা দশম অর্থ কমিশনের জন্য নির্ধারিত ৫ বছর সময় কালের মধ্যে ৪,৭৬১'২২ কোটি টাকা বরাদ্দ করার জন্য কমিশনের কাছে দাবী জানিয়েছি। প্রাকৃতিক দুর্যোগ সংক্রান্ত ত্রাণ তহবিলে বর্তমান বরাদ্দ তিন কোটি টাকা থেকে বাড়িয়ে বছরে ৫০ কোটি টাকা করার জন্য আমরা কমিশনের কাছে অনুরোধ জানিয়েছি। যেহেতু ত্রিপুরার মতো একটি অনুন্নত ও সম্পদহীন রাজ্যের পক্ষে বিরাট ঋণের বোঝা, যা '৯৪ সালের ৩১শে মার্চ এ ৭৮৭'৩০ কোটি টাকায় দাঁড়াবে, তা বহন করা সম্ভব নয়। তাই ১৯৯৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের প্রাপ্য সমস্ত বকেয়া ঋণ মকুব করে দেয়ার জন্য আমরা কমিশনের কাছে অনুরোধ রেখেছি। উপজাতি স্বশাসিত এলাকা যেখানে প্রশাসনিক পরিকাঠামো, স্বাস্থ্য-সেবা এবং শিক্ষার মতো আরো অনেক প্রাথমিক সুযোগ সুবিধাও নেই সেই অঞ্চলের সাথে রাজ্যের দুর্বল প্রশাসনিক ব্যবস্থার মানোন্নয়নের জন্য আমরা ৬৯০ কোটি টাকার দাবী পেশ করেছি। কর এবং অনুদানের অংশীদারীত্ব নির্ধারণের ক্ষেত্রে কমিশন নিয়োগের সময় রাষ্ট্রপতির নির্দেশে উল্লিখিত ১৯৭১ এর জনসংখ্যাকে ভিত্তি না ধরে ১৯৯১ সালের জন সংখ্যাকে ভিত্তি করার জন্য আমরা কমিশনকে অনুরোধ জানিয়েছি। আমি আশা করছি রাজ্যের বিশেষ সমস্যাগুলোর কথা চিন্তা করে কমিশন এমন একটা উৎসাহজনক বরাদ্দ করবেন যা উন্নত এবং অনুন্নত রাজ্যগুলির মধ্যে ব্যবধান কমিয়ে আনার ক্ষেত্রে পর্যাপ্ত হবে।

৩৬) আমরা আশা করছি কোন ঘাটতি ছাড়াই চলতি অর্থ বছরটা (১৯৯৩-৯৪) শেষ করা যাবে। ১৯৯৪-৯৫ অর্থ বছরের জন্য সর্বমোট ১১১২.৯১ কোটি টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। নীট আয় এবং নীট ব্যয়ের পরিমাণ ধরা হয়েছে যথাক্রমে ৯২৪,৮৮ কোটি এবং ৯৬৩,৪১ কোটি টাকা। আয় এবং ব্যয়ের মধ্যে যে ৩৮'৫৩ কোটি টাকার ফারাক রয়েছে তা পাব্লিক একাউন্টের উদ্বৃত্ত থেকে মেটানো হবে।

৩৭) এই সংকটের সময়ে পূর্ণ সমর্থন এবং সহযোগিতা করার জন্য আমি রাজ্য-বাসীর প্রতি আমার কৃতজ্ঞতা জানাচ্ছি। আমরা অনেকাংশে বাজেটের ভারসাম্যহীনতা দূর করেছি এবং আগামী দিনে রাজ্যের উন্নয়নে আমাদের ঐকান্তিক প্রচেষ্টার প্রতিশ্রুতি দিচ্ছি।

৩৮) অধ্যক্ষ মহোদয়, আমি ১৯৯৩-৯৪ অর্থ বছরের এই বাজেট প্রস্তাব সভার আলোচনা এবং অনুমোদনের জন্য পেশ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করছি নোটিশ অফিস থেকে ১৯৯৪-৯৫ ইং আর্থিক ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য এবং যে সকল সদস্য মহোদয়গণ ব্যয় বরাদ্দের ( ডিমাণ্ডস ফর্ গ্রাণ্টস্ ফর্ দি ইয়ার ১৯৯৪-৯৫ উপর ছাটাই প্রস্তাব ( কাট মোশানস্ ) এর নোটিশ দিতে চান, তাঁরা আগামী ১১ই মার্চ, শুক্রবার, ১৯৯৪ ইং তারিখ বেলা ২ ( দুই ) ঘটিকার মধ্যে তাঁদের নোটিশ বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

## MOTION OF THANKS ON THE GOVERNOR ADDRESS

**মিঃ ডেপুটি স্পীকার :—** সভার পরবর্তী কার্যসূচী হলো "মাননীয় রাজ্যপাল মহোদয় এর ভাষণের উপর আলোচনা এবং ঐ ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব গত ৪ঠা মার্চ, শুক্রবার, ১৯৯৪ ইং তারিখে এসেছে তার উপর আলোচনা।
প্রস্তাবটি দিয়েছেন মাননীয় মুখ্য সচেতক তথা স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় এবং উহা সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্তী মহোদয়।

**প্রস্তাবটি হলো :—** নিম্নলিখিত মর্মে ত্রিপুরার রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে—

গত ৪টা মার্চ, ১৯৯৪ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।"
এখন মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার উপর আলোচনা শুরু হবে। আলোচনা শুরু হওয়ার পূর্বে আমি সরকারী মুখ্য সচেতক এবং বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব এই আলোচনায় তাঁদের দলের যে সকল সদস্য অংশ গ্রহন করবেন তাঁদের নামের একটি তালিকা আমায় দেওয়ার জন্য। এখন আমি মাননীয় মুখ্য সচেতক তথা স্বাস্থ্যমন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয়কে অনুরোধ করছি ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আলোচনা আরম্ভ করতে।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ৪ঠা মার্চ, ১৯৯৪ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ দিয়েছিলেন আমি তার উপর একটি ধন্যবাদসূচক প্রস্তাব উৎথাপন করছি।

স্যার, আমরা জানি যে, আমাদের ভারতবর্ষ বিভিন্ন সমস্যায় জর্জরিত। একদিকে যেমন গোটা ভারতবর্ষকে গিনিপিগ বানিয়ে স্বাধীনতার পর থেকে এই দেশের উপর এই পর্যান্ত শুধু পরীক্ষা নীরিক্ষা চলছে—বিভিন্ন সময়ে নানা নামে তথ্য উপস্থিত করে কি অর্থনীতি, কি শিল্পনীতি, কি শিল্পক্ষেত্র বা অন্যান্য ক্ষেত্রে—সাধারণ মানুষের জীবন জীবিকার ক্ষেত্রে কোন সুষ্ঠু নীতি আজ পর্যান্ত গৃহীত হয় নি যা ক্রমশঃ ক্রমশঃ করে বিদেশী যেসব সাম্রাজ্যবাদী শক্তি আছে তাদের দিকে ঢলে পড়ছে। তাদের চিন্তা—চেতনাকে ভারতবর্ষে প্রতিফলিত করার জন্য, এর উপর চাপিয়ে দেবার জন্য, এই দেশের জাতিসত্তাকে বিনষ্ট করার জন্য, দেশের মানুষের মধ্যে জাতিতে জাতিতে যে ঐক্য সৃষ্টি হয়েছে সেই ঐক্যকে বিনষ্ট করার জন্য যে পরিস্থিতি চলছে—এইসব অপচেষ্টার ফলে উদ্ভূত পরিস্থিতি গোটা ভারতবর্ষে একটা অস্থির অবস্থার সৃষ্টি করেছে।

ত্রিপুরা রাজ্য তো এই ভারতবর্ষেরই একটি ছোট অঙ্গরাজ্য, অনেক দূরে পড়ে আছি আমরা। সুতরাং এমন একটা রাজ্যের মধ্যে যেসব সমস্যায় ভারতবর্ষে প্রতিনিয়ত ভরাক্রান্ত হচ্ছে, সেগুলি ত্রিপুরার ক্ষেত্রে আরোও বেশী-বেশী করে খারাপ প্রতিক্রিয়া এখানে পড়ছে। যার কুফল ত্রিপুরার ২৮ লক্ষ মানুষকে ভুগতে হচ্ছে।
গত পাঁচ বছরে ত্রিপুরা রাজ্যে যা হয়েছে, যেভাবে মানুষের জীবন জীবিকা বিঘ্নিত হয়েছে, মানুষের গণতান্ত্রিক অধিকার যেভাবে বিপন্ন হয়েছে, বেঁচে থাকার অধিকার প্রায় কেড়ে নেওয়া হয়েছিল। অর্থনৈতিক ভীতটাকে একেবারে নড়বরে করে দেওয়া হয়েছে। দুর্নীতিতে গোটা রাজ্যটাকে জয়লাভ করা হয়েছে। শাসন ক্ষমতায় যারা ছিলেন সরকারের প্রশাসনে তাদেরকে তোল্লা আদাতে ব্যবহার করা হয়েছে। যার ফলে প্রশাসনের দপ্তরগুলিতে ওয়ার্ক কালচার সমূলে বিনষ্ট করা হয়েছে। এই রকম পরিস্থিতিতে রাজ্যপাল যে দৃষ্টিভঙ্গি থেকে তাঁর বক্তব্যের মধ্যে উপস্থিত করেছেন এই বক্তব্যে এই বিষয়গুলি প্রতিফলন ঘটেছে। এটা আমরা দেখি এটা সঠিকভাবে প্রতিফলিত হয়েছে। যদিও খুব ডিটেইলস্ এখানে আসেনি বা আসারও কথা নয়, যে বাস্তব পরিস্থিতি, যে বাস্তব ক্ষেত্র, যেসব সমস্যা রয়েছে সেগুলি উপস্থাপন করে এবং সমাধানের ক্ষেত্রে কি দৃষ্টিভঙ্গি নেওয়া হবে সেটাকে উপস্থিত করাই আমাদের ভারতীয়দের পার্লামেন্টারী ডেমক্রিসি যে পদ্ধতিতে

মানা হয়, যে নিয়ম আছে সেই অনুসারে তিনি এই হাউসে উনার বক্তব্য উপস্থাপন করেছেন। তারজন্য আমি মাননীয় রাজ্যপাল মহোদয়-এর এই বক্তব্যকে অভিনন্দন জানাচ্ছি এবং প্রস্তাব এনেছি—যাতে হাউসে অন্যান্য সদস্য যারা আছেন তাঁরা যাতে আমাদের হাউসের কৃতজ্ঞতা মাননীয় রাজ্যপালের কাছে প্রকাশ করি, রাজ্যপালের এই সময়োপযোগী বক্তব্য রাখার জন্য এই অনুরোধ আমি রাখছি।

স্যার, আমাদের দুর্ভাগ্য হচ্ছে, ত্রিপুরা রাজ্যের যে বিশেষ পরিস্থিতির কথা আমি আগে যা বলেছি, গোটা ভারতবর্ষের গণতান্ত্রিক ব্যবস্থার একটি অংগ এই ছোট ত্রিপুরা রাজ্য। যে কোন রাজ্য সরকার কিভাবে চলছে, কিভাকে কর্মসূচী রূপায়িত হচ্ছে, মানুষের সমস্যা কি ? এইগুলি প্রতিফলিত হওয়ার জায়গা এই বিধানসভায়। তারমধ্যে যারা বিরোধী দলে থাকেন, বিভিন্ন কাজ-কর্মে সরকারের ভুল-ত্রুটিগুলি উল্লেখ করেন—এটা একটা দায়িত্বশীল রাজনৈতিক দলের দায়িত্ব। দুঃখের ব্যাপার হলো ত্রিপুরা রাজ্যে তৃতীয় বারের মত বামফ্রন্ট সরকার আসার পর আমরা অন্তত দায়িত্বশীল কোন বিরোধী দলকে দেখতে পাচ্ছি না। এই ধরনের কোন ভূমিকা দেখতে পাচ্ছি না। মাননীয় রাজ্যপালের ভাষণে যে সমস্যাটিকে এখানে উল্লেখ করেছেন, যে সমস্যার ব্যাপারে উদ্বেগ প্রকাশ করেছেন—উন্নতি বিধানের জন্য এই সরকার কতটা সচেষ্ট কর্মসূচী কিভাবে নিচ্ছেন তার উল্লেখ করেছেন।

আমরা দেখতে পাচ্ছি, যখন তিনি এই বিধানসভায় ভাষণ দিচ্ছেন। যখন তিনি এখানে বলেছেন যে, কোন রাজ্যের উন্নতি, মানুষের জীবন জীবিকার প্রশ্নে কোন স্থিরতা আসবে কিনা? অর্থনৈতিক সংকটকে সমাধানের জন্য যে সার্বিক প্রচেষ্টা, এই প্রচেষ্টায় বাস্তবে ফলবে কিনা ? তা নির্ভর করে যেকোন রাজ্যের পরিস্থিতিতে একটা শান্তিপূর্ণ বাতাবরন সৃষ্টি হয়েছে কিনা, শান্তিপূর্ণ পরিবেশের মধ্যে সরকারের কর্মসূচীগুলিকে রূপায়িত করা যাচ্ছে কিনা ? এবং তার অভিজ্ঞতার নিরীখে তিনি যখন বলেছেন অতীতের যে দিনগুলি ছিল তারমধ্যে যে ভয়াবহ অবস্থা ত্রিপুরায় চলছিল, ৩৫০ জন-এর উপর মানুষ খুন হয়েছে। খুন কি এখনও বন্ধ হয়েছে ? না। এটা বন্ধ হওয়ার কোন বিষয় না। ভারতবর্ষের যে ধরনের অর্থনীতি, যে ধরনের সমাজ কায়েম হতে চলছে, স্বাধীনতার পর থেকে জাতি ক্রমশঃ ক্রমশঃ বাড়িয়ে আনা হয়েছে, যা চাপিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে। যে ধনতান্ত্রিক ব্যবস্থা, যে ধনতান্ত্রিক পথ, এই পথের মূল বিষয় হচ্ছে মানুষকে মানুষের অধিকার থেকে বঞ্চিত করা। এবং শান্তিকে বিঘ্নিত করবার জন্য, নিজেদের শাসন বজায় রাখবার জন্য শাসক গোষ্ঠী কখনও গণতান্ত্রিক ব্যবস্থাকে দৃঢ় ভিত্তির উপর প্রত

করবার কোন প্রচেষ্টা ওরা করে নি, তাকে বিঘ্নিত করবার জন্য বার বার চেষ্টা হয়েছে। এটা শুধু আমাদের দেশে না। আমরা দেখেছি পৃথিবীর বিভিন্ন দেশে এই ব্যবস্থাই চলছে। সুতরাং গত ৫ বছর মানুষের অধিকারকে মানা হয় নি। আমি কোন ফিরিস্তি দিতে চাই না। তাহলে অনেক বড় হবে। কাজেই মানুষ যখন জীবন যন্ত্রনায় ভুগছে, সেই খুন হচ্ছে। এখন প্রশ্ন হচ্ছে আগে যেমনটা হয়েছে। আগে যেমন খুন খরাপি চলছিল এখনও মাঝে মাঝে সেই ঘটনা ঘটছে। এর মধ্যে কোন পার্থক্য আছে কিনা সেটা দেখার বিষয়। আমরা দেখি না, শুধু ত্রিপুরায় না। ভারতবর্ষের কোন জায়গাতে কোন রাজ্যে গেল ৫টা বছর ত্রিপুরায় যেভাবে রাজনৈতিক হত্যাকাণ্ড সংঘটিত হয়েছে, সরকারে যারা ছিলেন মন্ত্রী তাদের প্রত্যক্ষ ও পরোক্ষ মদতে এই ধরনের রাজনৈতিক হত্যাকাণ্ড ত্রিপুরার নয়, ভারতবর্ষের কোন রাজ্যে কোন দিন সংঘটিত হয় নি।

এই অবস্থা করেও এই বিধানসভায় তখন যারা ছিলেন বার বার আমরা শুনেছি তাদের দম্ভ। যারা গনতন্ত্র মানে, যারা নির্বাচন চায় তাদের দূরবীন দিয়ে দেখতে হবে কখনও ওদের খোঁজ পাওয়া যাবে না, ৫০ বছরেও ওদের খোঁজ ত্রিপুরায় পাওয়া যাবে না, এই ধরনের বহু কথা আমরা শুনেছি। তৎকালীন মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমরা শুনেছি যে, গণতন্ত্রের কথা বললে দুরোজ করা হবে, ধোলাই করা হবে এই সব আমরা শুনেছি এই বিধানসভার মধ্যে। ত্রিপুরার মানুষ বার বার এই সমস্ত কথা তাদের শুনেছেন। এই যে ভয়াবহ পরিস্থিতি চলছিল, এই ভয়াবহ পরিস্থিতি থেকে মানুষ নিজেদের উদ্যোগে, নিজেদের রেহাই পাওয়ার জন্য বামফ্রন্টকে আবার ক্ষমতায় এনেছেন। এখানে রাজ্যপাল সঠিকভাবে উল্লেখ করেছেন যে অনাচার এখানে চলছিল সেই অনাচার এখন বন্ধ হয়েছে। এবং রাজ্যের মধ্যে আইনশৃংখলার উল্লেখযোগ্য উন্নতি হয়েছে। রাজ্যপাল যখন ভাষণ এখানে দিয়েছেন, আমি শুধু বলেছিলাম এই জন্য যে কোন দায়িত্বশীল বিরোধী দল এখানে ছিলেন না। যদিও ভারতবর্ষ স্বাধীনতার পর থেকে ভারতবর্ষকে শাসন করছে। প্রায় নিরবচ্ছিন্নভাবে একটানা মাঝে মাঝে কিছুটা সময় বাদ দিলে, ত্রিপুরা রাজ্যে মাঝখানে মাত্র ১০টি বৎসর বাদ দিলে টানা তারা শাসন করেছে, গেল ৫ বৎসর ও তারা শাসন করেছে, এমন একটা দলকে কেন দায়িত্বহীন বলছি? দায়িত্বশীল বিরোধী দলের ভূমিকায় কেন দেখছি না, তা বলছিল রাজ্যপাল যখন বিগত বৎসরগুলির এই অবস্থার পরিপ্রেক্ষিতে জানিয়ে রাখছে যে এখন আইন শৃংখলার উন্নতি ঘটেছে এবং এই উন্নতির মূলে দাড়িয়ে একটা দুর্নীতি মুক্ত প্রশাসন তৈরী করে আজকে আস্তে আস্তে মানুষের সমস্যা সমাধানের কর্মসূচী রূপায়ণের যখন ব্যস্ত, যখন রাজ্যপাল এই হাউসে

দাঁড়িয়ে বলেছেন যে আইন শৃংখলার যথেষ্ট উন্নতি ঘটেছে তখন আমরা দেখছি আজকে যারা বিরোধী দল এখানে আজকে নিজেদের অস্তিত্ব ঘোষণা করছেন, ত্রিপুরায় তখন তারা এই রাজ্যপালের বক্তব্যকে চেলেঞ্জ জানিয়ে যেন রাজ্যের আইন শৃঙ্খলাকে বিপন্ন করার জন্য একদিকে হাউস বয়কট করছেন অন্যদিকে রাস্তারোখ করছেন। বিভিন্নভাবে একই আবেগে তো অনেক রূপ সুতরাং সেইজন্য কেউ খোলামেলা কেউ অন্ধকারে গোপনে লুকিয়ে আমরা দেখতে পাচ্ছি যে অশুভ ঘাট বন্ধন সৃষ্টি হয়েছে, তারই ফলশ্রুতিতে রাজ্যের অর্থনীতিকে স্তব্ধ করার জন্য, রাজ্যের যাতে জাতি উপজাতির মধ্যে আরেকটা গোলমাল সৃষ্টি করা যায় তার জন্য রাজ্যের মধ্যে যাতে উপজাতি অ-উপজাতির বিরুদ্ধে লড়িয়ে দেওয়া যায় তার জন্য অনবরত একটা প্রচেষ্টা চলছে এবং মাননীয় রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন তখন তাকে চেলেঞ্জ জানিয়ে সেই অবস্থাটা বলছিল রাজ্যের মধ্যে। সেই জন্যই আমি বলছি যে একটা দায়িত্বশীল বিরোধীদল এখানে আমরা দেখছিনা এবং দেখতে পাচ্ছি না। তার অস্তিত্ব খুজে পাচ্ছি না, যাও পেলাম আপনাদের সেটা জানা আছে। ১ বৎসর হতে চলল, আর মাত্র কয়েকটা দিন বাকী আছে, এখন পর্যন্ত নিজেদের মধ্যে ঐক্য প্রতিষ্ঠাতা করতে পারেনি, অথচ প্রতিদিন খবরের কাগজে দেখছি, কিছু কিছু খবরের কাগজ আছে তাদের কি গলদঘর্ম হচ্ছে, ওদের ঐক্য প্রতিষ্ঠা করার জন্য ওরা দায়িত্বশীল একথা প্রমাণ করার জন্য অনবরত একটা প্রচেষ্টা ইত্যাদি চলছে। এ থেকে মনে হচ্ছে মায়ের থেকে মাসীর দরদ বেশী। নিজেরা নিজেরা মারামারী করছে, এখনো ওরা নেতা নির্বাচন করতে পারছে না। মাননীয় অধ্যক্ষের বিরুদ্ধে পত্র-পত্রিকায় ইত্যাদিতে বক্তব্য রাখছে। আর কোন কোন সংবাদপত্রে মালিক পাণ্ডিত্য জাহির করার জন্য বিভিন্নভাবে কলাকৌশল ইত্যাদি কায়দা উপস্থিত করছেন, এসব কাণ্ড কারখানা ইত্যাদি চলছে আমাদের রাজ্যে, যার বিরুদ্ধে মাননীয় রাজ্যপাল আমাদের রাজ্যের ক্ষেত্রে যে পরিবেশ, পরিস্থিতি ইত্যাদি সৃষ্টি হয়েছে এই পরিবেশ পরিস্থিতি বজায় রাখবার জন্য মানুষের কাছেও আবেদন জানিয়েছেন, সুতরাং সেজন্য আমি তার সঙ্গে সুর মিলিয়ে বলব রাজ্যের উন্নতির, রাজ্যের অর্থনৈতিক যে সমস্ত সমস্যা হয় তার আংশিক সমাধান করতে গেলেও যে শান্তিপুর্ণ পরিবেশ বজায় রাখা দরকার সেটি রাখার জন্য রাজ্যপালের সঙ্গে কণ্ঠ মিলিয়ে আমি বলছি শুধু এই হাউসের কাছে নয়, এই হাউসের মাধ্যমে গোটা ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে আবেদন জানাব. সঙ্গে সঙ্গে যারা বিরোধী দলের ভূমিকায় আছেন তাদের কাছেও আবেদন জানাব তারাও বুঝতে শিখুন তারাও ভাবতে শিখুন ত্রিপুরার কথা, ত্রিপুরার উন্নতির কথা ভেবে তারাও এই রাস্তায় ফিরে আসবেন, এই আশা রাখছি স্যার।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার আপনি জানেন এই হাউসের সদস্যরা জানেন সারা ত্রিপুরা রাজ্যের মানুষরা জানে যে আমরা কি দুরাবস্থার মধ্যে আছি। কেন্দ্রীয় সরকার কি ভাবে আমাদেরকে বঞ্চনা করছেন, এই কথা এই হাউসে মাননীয় রাজ্যপাল তার ভাষণে এই প্রসঙ্গটি উল্লেখ করেছেন তার বাস্তব অভিজ্ঞতার মধ্যে তিনি দেখেছেন যে ত্রিপুরা রাজ্য কি ধরনের প্রত্যন্ত অঞ্চলে পড়ে আছে এই রকম একটা অনুন্নত রাজ্যকে উন্নত করার জন্য কেন্দ্রীয় সরকার যে নজর দেওয়া দরকার, দৃষ্টি দেওয়ার দরকার যে ধরনের আর্থিক বরাদ্দ নিয়ে যে ধরনের সহায়তা নিয়ে এগিয়ে আসার দরকার, তারা সেই ব্যবস্থা করছেন না। বরংচ কিভাবে এই রাজ্যকে বঞ্চিত করা যায়, এই রাজ্যের সমস্তগুলির মধ্যে আজ কি করে নতুন করে সমস্যা সৃষ্টি করা যায় তার জন্য নতুন নতুন কাজ উপস্থিত করে মানুষকে বঞ্চিত করার জন্য চেষ্টা চালাচ্ছে। এই সমস্তগুলি মাননীয় রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন। আমি অন্য কোন বিষয়ে অবতারনা করতে চাই না কোথায় প্রতিদিন প্রতি মুহূর্তে কি রকম ভাবে আমাদের বঞ্চনা করেছেন স্যার আমি আপনার মাধ্যমে সারা রাজ্যের মানুষের কাছে এই কথা বলতে চাই। একটা পার্লামেন্টারী ডেমক্রেসি যে দেশে চলছে, পৃথিবীর কোন আছে কি একটি রাজ্যের একটি নিয়ম চলবে, এক রাজ্যের জন্য এক নিয়ম অন্য রাজ্যের জন্য অন্য নিয়ম আমরা রাজ্যের বঞ্চনার কথা বলছি কিছু কিছু সংবাদপত্র আছে কিছু রাজনৈতিক নেতা আছে এ যেন ত্রিপুরা রাজ্য গার্জিয়া হয়ে কেন্দ্রীয় সরকারের গার্জিয়ান। কিন্তু তাদের কথা কেউ শুনেন না। যদি তা হত তাহলে কি এই বঞ্চনার কথা আমরা বলি? আপনারা জানেন অর্থ কমিশন যে রাজ্যে রাজ্যে অর্থ বরাদ্দ করেন তারও একটি ভিত্তি আছে, জন সংখ্যা হলো তার ভিত্তি। ভারতবর্ষ একমাত্র দেশ যে বিভিন্ন সনকে ভিত্তি বৎসর ধরে অর্থ বরাদ্দ হয়ে থাকে। এর মধ্যে প্রতি ১০ বছর পর পর জনগণনা হয়। ৭১ সালে জন গণনা হয়েছে, ৮১ সালে জন গণনা হয়েছে ৯১ সালে জনগণনা হয়েছে এই বছরগুলিতে পেরিয়ে গেছে এখন ৯৪ সাল। দশম অর্থ কমিশন যখন আছে সেখানে অর্থ বরাদ্দের নিরিক হয়েছে মাপকাঠি ৯১ সালের জন গণনা কেন্দ্র করে বিভিন্ন রাজ্যের জন্য তারা অর্থ বরাদ্দ করবেন। কিন্তু ত্রিপুরার ক্ষেত্রে তার অর্থ বরাদ্দ করবেন ৭১ সালের লোক গণনাকে ভিত্তি করে। কারণটা কি, ত্রিপুরা কি ভারতের দুই নম্বার নাগরিক, ত্রিপুরা কি ভারতের অঙ্গরাজ্য নয়, ত্রিপুরা রাজ্যে ভারতের সংবিধান চলে না, ভারতের সংবিধানে গণতন্ত্র বলতে কিছু আছে, ত্রিপুরা রাজ্যের মানুষ ভারতের মানুষের সঙ্গে অঙ্গীভূত না, তারা কি, কেন এই রকম হবে? এটাই হচ্ছে বঞ্চনা, এই বঞ্চনার কথাই এখানে উল্লেখ করেছেন। এই হল সব চাইতে আশ্চর্য্যের বিষয়। এখন পর্য্যন্ত

নবম অর্থ কমিশন পেরিয়ে গেছেন, দশম অর্থ কমিশনের কাছে আমাদের বক্তব্য পেশ করতে হচ্ছে, ৯১ সালের লোক গণনাকে কেন্দ্র করে অর্থ বরাদ্দ করা হউক। এর আগের বছরগুলিতে ৭১ সালের লোক গণনাকে ভিত্তি করে অর্থ বরাদ্দ করা হয়েছে। এর আগের বছরগুলিতেও ত্রিপুরাকে ১৯৭১ সালের সেন্সাস অনুসারে অর্থ কমিশনগুলি টাকা দিতো, এর থেকে বড় অভিশাপ ত্রিপুরা রাজ্যের জন্য আর কি হতে পারে? ১৯৭১ সালের সেন্সাসে ত্রিপুরা রাজ্যের লোক সংখ্যা ছিল ১৭ থেকে সাড়ে ১৭ লক্ষ, আর, ১৯৮১ সালে ত্রিপুরার লোক সংখ্যা ছিল ২০ লক্ষ ৫০ হাজারের উপর, আর ১৯৯১ সালে ত্রিপুরার লোক সংখ্যা এসে দাঁড়িয়েছে প্রায় ২৮ লক্ষের মতো। কিন্তু এমন অনেক রাজ্যের লোক সংখ্যা ত্রিপুরার চাইতে কম হলেও তাদের অধিক অর্থ বরাদ্দ করা হয়েছে। কোন রাজ্যকে অর্থ বরাদ্দ করতে হলে সেই রাজ্য লোক গননার ভিত্তি বছর ধরা হলেও ত্রিপুরা রাজ্যের বেলায় সেটা ধরা হয় না, তার কারণ নাকি রিফিউজি ইনফ্লাক্স। ত্রিপুরা রাজ্যের সংগে বাংলাদেশের এক হাজার এক শত কিলোমিটার দীর্ঘ সীমান্ত রয়েছে। এই আন্তর্জাতিক সীমান্ত রক্ষার দায়িত্বটা কার? এটা কি ত্রিপুরা রাজ্যের নিজের, না কি কেন্দ্রীয় সরকারের? নিশ্চয় কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রীয় সরকার তার নিজের দায়িত্ব রক্ষা করতে পারছেন না, ফলে এই রাজ্যে ক্রমাগত অনুপ্রবেশ ঘটছে এবং সেই সংগে এই রাজ্য থেকে মালামাল পাচার হয়ে বাংলাদেশে চলে যাচ্ছে। আমার জিজ্ঞাস্য কেন ত্রিপুরা রাজ্যকে এই ভার বহন করতে হবে? আজকে যারা বিরোধী দলের ভূমিকায় রয়েছেন, তাদেরকেও আমরা এই কথাটা বার বার বলেছি যে ১৯৭১ সালের জন গণনার ভিত্তিতে ত্রিপুরাকে কেন্দ্রীয় সরকার যে অর্থ বরাদ্দ করছেন, তা অতিশয় অন্যায়. কাজেই কেন্দ্রীয় সরকারের এই মনোভাবের বিরুদ্ধে আপনারা গর্জে উঠুন, কিন্তু তারা তা না করে আজকে এখানে অনুপস্থিত রয়েছেন। এই যে গত বারে ত্রিপুরা রাজ্যের বুকে যে ভয়াবহ বন্যা হয়ে গেল, সাধারণ মানুষের অনেক বাড়ী ঘর, রাজ্যের অনেক রাস্তা নষ্ট হয়ে গেছে, তার জন্যও আমরা কেন্দ্রীয় সরকারের কাছে কিছু সাহায্য চেয়েছিলাম, কিন্তু কেন্দ্রীয় সরকার আজ অবধি তাতে কোন সাড়াই দেয় নি। আজকে ত্রিপুরা রাজ্যে একটা সরকার আছে, এবং সরকারটা আমাদের বামফ্রন্ট চালাচ্ছে, কিন্তু এটা তো শুধু যে সরকার রাজ্য চালায়, তার একার দায়িত্ব নয়, এই রাজ্যে আরও যে সব রাজনৈতিক দল রয়েছে, তাদেরও দায়িত্ব এবং প্রয়োজনে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে সবাইকে এক যোগে লড়াই করতে হবে। এই সমস্যাকেও রাজ্যপাল, তাঁর ভাষণের মধ্যে উপস্থাপিত করেছেন এবং আমরা ১০ম অর্থ কমিশনের কাছে এই দাবীগুলি উত্থাপন করেছি এবং আশা করছি যে ১০ম অর্থ কমিশন আমাদের দাবীগুলি বিবেচনা করে প্রয়োজনীয় বরাদ্দ করবেন। স্যার, মাননীয়

রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে এটাও উল্লেখ করেছেন যে গত ৫ বছরে এই রাজ্যে কোন গণতান্ত্রিক ব্যবস্থা ছিল না এবং সেই গণতান্ত্রিক ব্যবস্থাকে পুনঃরায় প্রতিষ্ঠিত করার জন্য এই সরকার ব্যবস্থা গ্রহণ করছেন, আর, এই কথাটা ইতিমধ্যে কেন্দ্রীয় পার্লামেন্টেও বিভিন্ন সময়ে বিভিন্ন সদস্যদের বক্তব্যের মধ্যে প্রতিফলিত হয়েছে। সরকারের নানা বিধ সুযোগ সুবিধা যাতে জনগণের মধ্যে সঠিকভাবে পৌছুতে পারে, সেজন্য যে একটা সংগঠনের দরকার আছে, সেটা হল আমাদের পঞ্চায়েত ব্যবস্থা। দেরী হলেও কেন্দ্রীয় সরকার স্বাধীনতার ৪৬ বছর পর এই পঞ্চায়েত ব্যবস্থাকে সুদৃঢ় করার কথাটা উপলব্ধি করেছেন এবং তার জন্য ৭৩ তম প্রয়োজনীয় সংবিধান সংশোধন করেছেন। আর, সেই সংবিধান সংশোধনের পর ত্রিপুরা রাজ্যই প্রথম রাজ্য যে এই রাজ্যের জন্য পঞ্চায়েত আইন তৈরী করেছে এবং আমাদের সরকার আগামী এপ্রিল মাসের মধ্যে পঞ্চায়েত নির্বাচন করে নির্বাচিত প্রতিনিধিদের মাধ্যমে পঞ্চায়েতের মানুষের জন্য টাকা পয়সা যাতে সঠিকভাবে খরচ করা যায়, তার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নিয়েছি। কিন্তু অবস্থাটা এখন কি দাঁড়িয়েছে? না বিরোধী পক্ষ এই রাজ্যে পঞ্চায়েত নির্বাচন করতে দেবে না, সেজন্য তারা আজকে রাস্তা রোকো, বিধান সভা অভিযান ইত্যাদি করছে, তাদের বক্তব্য হল, তারা এই রাজ্যে পঞ্চায়েত নির্বাচন করতে দেবে না, সেজন্য আজকে তারা কোর্টেরও আশ্রয় নিয়েছে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি আপনার বক্তব্য রিসেসের পর রাখতে পারবেন। কাজেই, এই সভা বেলা ২ ঘটিকা পর্যান্ত মুলতুবী রইল।

After recess at 2 p.m.

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয়কে অনুরোধ করছি যে উনার অসমাপ্ত বক্তৃতা শুরু করার জন্য।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি যে কথা বলছিলাম যে রাজ্যের মানুষের গণতান্ত্রিক অধিকার সুরক্ষিত করতে এবং গণতন্ত্রকে সম্প্রসারিত করার জন্য। যে পঞ্চায়েত নির্বাচন করার জন্য প্রস্তুতি চলছে, ভারতীয় সংসদীয় বিধান অনুযায়ী ভারতবর্ষের মধ্যে আমরা প্রথম আইন করেছি সেই সময়ে গণতান্ত্রিক কিছু শত্রু যাতে এই নির্বাচন অনুষ্ঠিত না হয় তার জন্য প্রচেষ্টা চালাচ্ছে।

কেউ কেউ কোর্টে যাচ্ছে, কেউ রাস্তা অবরোধ করছে, এই সমস্ত বিষয় এই ভাষণে উল্লেখ আছে। নির্বাচন এপ্রিল মাসেই অনুষ্ঠিত হবে। দুই চার দিন এদিক সেদিক হতে পারে। এর মধ্যে ত্রিপুরা রাজ্যে যে সমস্যা রয়েছে সেই সমস্যার সমাধানের জন্য যে বিষয়টি বুঝতে হবে সেটা হলো ত্রিপুরার উপজাতির বিভিন্ন সমস্যা এবং এই সমস্যার সমাধান ছাড়া ত্রিপুরার জাতি উপজাতির ঐক্য ছাড়া ত্রিপুরার উন্নয়ন সম্ভব নয়। এই বিষয়টি এই ভাষণে উল্লেখ করা হয়েছে। এইজন্য আমি এই ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব এনেছি এবং আরও যে সব বিষয় আছে সেগুলি আলোচনা করতে গেলে অনেক সময় লাগবে। আমি মাননীয় সদস্যদেরকে অনুরোধ করছি এই ধন্যবাদসূচক প্রস্তাব গ্রহন করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রীতপন চক্রবর্তী।

**শ্রীতপন চক্রবর্তী (কৈলাশহর) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ৪ তারিখ ত্রিপুরার মাননীয় রাজ্যপাল এই বিধানসভাতে যে ভাষণ দিয়েছেন আমি তাকে সমর্থন করছি এবং স্বাগত জানাচ্ছি। সঙ্গে সঙ্গে ধন্যবাদ জানাচ্ছি মাননীয় রাজ্যপাল মহোদয়কে কারণ ভাষণের মধ্যে ত্রিপুরা রাজ্যের একটা প্রকৃত চিত্র তুলে ধরার চেষ্টা করেছেন। আমরা লক্ষ্য করেছি গত বিধানসভা নির্বাচনের পরবর্তী সময়ে এই রাজ্যে যে সরকার প্রতিষ্ঠিত হয়েছে এই সরকার রাজ্যের প্রায় ৫১ ভাগ মানুষের ভোটারের সমর্থন পেয়ে এই সরকার প্রতিষ্ঠিত করেছে এবং লেফট ফ্রন্ট, জনতা, টি, এইচ, পি, মিলিত হয়ে জনসাধারনকে যে প্রতিশ্রুতিকে সামনে রেখে বর্তমান সরকার কাজ করছেন এবং মাননীয় রাজ্যপালের মধ্যে দিয়ে এই সরকারের যে দৃষ্টিভংগী সেটা প্রতিফলিত হয়েছে। এখানে প্রসঙ্গগুলি মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার উল্লেখ করেছেন সেই আলোচনায় যাচ্ছি না। ত্রিপুরাকে আমরা আলাদাভাবে ভাবছি না।

তিনি বলার চেষ্টা করেছেন, ত্রিপুরা রাজ্যকে আলাদা করে ভাবতে পারি না। ত্রিপুরা রাজ্য কোন দিক নয়। আমাদের রাজনৈতিক এবং অর্থনৈতিক বিষয়গুলো প্রবাহমান তার উপর ভিত্তি করে আমাদের জাতীয় এবং আন্তর্জাতিক ক্ষেত্রে শাসক গোষ্ঠিগুলো, শাসক দলগুলো আমাদের দেশকে এবং গোটা বিশ্বকে নিয়ন্ত্রিত করছে। সেদিক থেকে আমরা আলাদা বাসিন্দা নই। ভাবতেও পারি না। সরকার তাঁর সীমাবদ্ধতার মধ্যে কাজ শুরু করেছে। ১৯৯৩ এর ৩রা এপ্রিলের আগে যে সিচুয়েশান ছিল তা কল্পনা

করা যায় না। এই রাজ্যের মানুষের সিভিল লিভার্টিস, ডেমোক্রেটিক রাইটস সব সীজ করে নেওয়া হয়েছিল। স্যার, এখানকার লেফট্‌ ফ্রন্টের আমলে গত ১০ বছরে রাজ্যে শিল্পের জন্য যে সব ইনফ্রাষ্ট্রাকচার তৈরী হয়েছিল, সেগুলো নষ্ট করে দেওয়া হয়েছিল। একদিকে মানুষের দুরাবস্থা এবং তার থেকে উত্তরণের জন্য চেষ্টার মনোভাব সমস্ত কিছু সীজ করে নেওয়া হয়েছিল। মানুষ কথা বলতে পারবে না, মত প্রকাশ করতে পারবে না, সংগঠন করতে পারবে না, মিছিল করতে পারবে না, মিটিং করতে পারবে না এগুলি দেখে আমাদের সে সময় মনে হয়েছিল, তখনকার শাসক জোট সরকার সমর্থিত দলগুলি ছাড়া অন্য দলগুলি সংবিধান বহির্ভূত। ওরা বুঝি সংবিধান মানে না। এই প্রশ্ন আমাদের মধ্যে সৃষ্টি হয়েছিল। তখনকার শাসক জোট মানুষের কণ্ঠ রোধ করে কী করতে চাইছিলেন তা কিছুদিন যাবার পর মানুষ বুঝতে পেরেছিল। ১৯৮৮ সালে বিধানসভা নির্বাচন হয়েছিল। কি ভাবে নির্ব্বাচন হয়েছে, কিভাবে জবরদস্তি করে একটি সরকারকে হঠানো হল। এই রাজ্যের কংগ্রেসের বিজয় রাংখল থেকে শুরু করে দিল্লীর রাজীব গান্ধী পর্যান্ত একটি চেইন তৈরী হয়েছিল। ১৯৮৮ সালের বিধানসভা নির্ব্বাচনের প্রাক কালে বুঝতে পারেনি। যদি পারতেন, তাহলে জোট সরকার ৫ বছরের ক্ষমতায় আসতে পারতেন না। পাঁচ বছর এই রাজ্যের মানুষ দেখেছে, এই সমস্ত অংশের মানুষের ধৈর্য্য-চ্যুতি ঘটে গিয়েছিল। মাননীয় সদস্য বলেছেন, ৩৫০ এর উপর বামফ্রন্টের সমর্থক কর্মী শহীদ হয়েছে। মা-বোনদের ইজ্জত লুট হয়েছে। উজানময়দান থেকে আরম্ভ করে উপজাতি পল্লীগুলো, উপজাতি জনপথগুলো যেখানে সেখানে মা-বোনদের ইজ্জত রক্ষা করা কঠিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছিল। সে সঙ্গে অর্থনৈতিক দুরাবস্থা মানুষ দেখেছে।

১৯৯২ ইং সালে একটা মাত্র ব্লকের কথাই আমি এখানে বলছি, সেটা হচ্ছে ছামনু ব্লক যে ব্লকে প্রায় ১৪০০ মত লোক অনাহারে, আন্ত্রিক এবং কলেরার কবলে পড়ে মারা গেছেন। এখানে জোর সরকার ছিল না। এখানে যারা সরকার পরিচালনা করতেন ১৯৯১ ইং সালে এ, ডি, সির নির্বাচন তাদের হাতে প্রহসনে পরিনত হয়েছিল। এ, ডি, সির পর্য্যন্ত অস্তিত্ব সেদিন ছিল না। যাই হোক এরকম একটা পরিস্থিতিতে ত্রিপুরা রাজ্যের মানুষ সংকল্পবদ্ধ হয়েছিলেন যে এ রাজ্যের মানুষ দল বোঝেন না, এমন কি কংগ্রেস এবং টি, ইউ, জে, এস এর সমর্থকরা পর্যান্ত একটা বিরাট সংকট কাটিয়ে উঠেছিলেন। তারা কংগ্রেস এবং টি, ইউ, জে, এস-এর পেছন থেকে সমর্থন প্রত্যাহার করে বামফ্রন্ট, টি, এইচ, পি, পি এবং জনতা দলের পক্ষে সমর্থন ব্যক্ত করেছেন ভোটের বাক্সে। আমরা দেখেছি সেদিন ক্ষমতায় আকড়ে থাকার জন্য সমীর বাবুরা কি প্রচণ্ড চেষ্টা করে-

ছিলেন। যাই হোক শেষ পর্যান্ত এ রাজ্যের সংগ্রামী মানুষেরই জয় হয়েছে। সেদিন অনিচ্ছা সত্ত্বেও বলতে হয়েছিল যে কনষ্টিটিউশনে ক্রাইসিস পর্যান্ত তৈরী হয়ে গিয়েছিল, আওয়াজ উঠে ছিল এ রাজ্যে রাষ্ট্রপতির শাসন চালু করতে হবে। সেদিন সংগ্রামী মানুষের জয় হয়েছিল এবং সেদিন রাষ্ট্রপতির শাসন থাকায় এখানকার মানুষ তাদের পবিত্র ভোটাধিকার প্রয়োগ করতে পেরেছিল। কিছু এলাকা বিশালগড় এবং দক্ষিণ ত্রিপুরার কিছু এলাকা বাদ দিলে এ রাজ্যের মানুষ মোটামোটিভাবে নিজের ভোট নিজের হাতে দিতে সক্ষম হয়েছিল। ত্রিপুরা রাজ্যের মানুষ বাঁচার যে লড়াই গত পাঁচ বৎসর ধরে তৈরী হয়েছিল তার একটা প্রতিফলন দেখেছি ভোটের বাক্সে। এবং অংকের হিসাবে এলে দাঁড়িয়েছিল শতকরা ৫১ পার্সেন্ট বামফ্রন্ট, টি, এইচ, পি, পি এবং জনতা দলের পক্ষে। বামফ্রন্ট সরকার যে নির্বাচনী প্রতিশ্রুতি ত্রিপুরা বাসীর সামনে রেখেছিলেন তার একটা রূপরেখা মাননীয় রাজ্যপালের অভিভাষণে ফুটে উঠেছে। তার জন্য আমি মাননীয় রাজ্যপাল মহোদয়কে ধন্যবাদ জানাই। খুবই সঠিকভাবে মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর অভিভাষণে উল্লেখ করেছেন যে এ রাজ্যের প্রধান সমস্যা হচ্ছে উপজাতিদের সমস্যা এবং এ রাজ্যের গণতন্ত্রকে যদি টিকিয়ে রাখতে হয় তাহলে যারা সবচেয়ে পিছিয়ে পড়া কি শিক্ষায়, কি সংস্কৃতিতে, কি অর্থনীতিতে, কি মাতৃভাষায়, যারা এখনও উপজাতি হিসাবেই রয়ে গেছে তাদেরকেই আগে উন্নত করতে হবে। যারা এককালে এ রাজ্যের সংখ্যা গরিষ্ঠ ছিল, আজকে তাদের অবস্থা কি ? আজকে তাদের ব্যবস্থা হচ্ছে সবচেয়ে দুর্বিসহ। তারা এখনও সবচেয়ে পিছিয়ে পড়া হিসাবে চিহ্নিত। গত পাঁচ বছর ধরে সেখানে ক্রমাগত খাদ্য সংকট তৈরী হয়েছিল। যার ফলে তারা অনাহারে, আম্লিকে এবং কলেরায় প্রচুর উপজাতি অংশের লোক মারা যান। এ রাজ্যে গত পাঁচ বছর ধরে কোন সরকার ছিল বলে মনে হয় নি। এ রাজ্যের হাজার হাজার উপজাতি রাজ্য ছেড়ে চলে গিয়েছে। রাজনৈতিক খুন এবং সন্ত্রাসের বলি হয়ে শত শত লোক বাংলাদেশের জঙ্গলে গিয়ে আশ্রয় নিয়েছিল। মিথ্যা মামলায় জড়িত হয়ে শত শত লোক রাজ্যান্তরীত হয়েছিল। এবং তার একটা বিরাট অংশের মানুষ ছিল উপজাতি জনগণ। উপজাতিদের রক্ষা কবজকে কিভাবে পরিকল্পিত ভাবে ধ্বংস করা হয়েছে। যারা উপজাতিদের স্বার্থের জন্য চীৎকার করছিল, তাদের সেই চীৎকারটা ভেগ্ ছিল সেটা তারা ক্ষমতায় না আসলে বুঝা যেত না। টি, ইউ, জে, এস-কে মানুষ চিনত না যদি না তাঁরা ক্ষমতায় আসত।

ক্ষমতায় যাওয়ার পর এ, ডি, সি তাদের হাতের মধ্যে যায় ১৯৯১ সাল থেকে।

কি করবেন তাঁরা ? রাজ্যের জোট সরকার এ. ডি, সিতে টি. ইউ, জি. এস এবং কংগ্রেস (আই) একই মতাদর্শের লোক। এ, ডি, সি এবং রাজ্য সরকারের মধ্যে বিতর্ক হয়েছিল এবং তখন আমরা চেয়েছিলাম এই রাজ্যের মধ্যে ইনার লাইন পারমিটের কোন দরকার নেই। কিন্তু পরিস্থিতির পরিবর্তন হয়েছে, বদলে গেছে অনেক কিছু তাই ইনার লাইন পারমিটের প্রয়োজন। কেন বলছি কারণ বাংলাদেশের সীমান্ত ছিন্নমুক্ত করে দেওয়া হলো সীমান্ত সুরক্ষার যে ব্যবস্থা ছিল তা করা হলো না। যেটুকু করা হয়েছিল সেগুলিও প্রয়োজনের তুলনায় কম ছিল। আমরা সীমান্তের চৌকিগুলি বাড়ানোর কথা বলেছিলাম সেগুলিও বাড়ানো হয় নি, আমরা বলেছিলাম 'ইন্দিরা এবং মুজীব চুক্তি" ১৯৭১ সালের পর যারা বাংলাদেশ থেকে এসেছে তাদের বিদেশী বলে চিহ্নিত করা হোক এবং তাদেব ফেরৎ পাঠানোর ব্যবস্থা করা হোক, যে সমস্ত উপজাতিদের জমি বে-আইনী ভাবে হস্তান্তর করা হয়েছে সেগুলি ফেরৎ দেওয়া হোক কিন্তু কিছুই করা হয় নি, আমরা চেয়েছিলাম কক্-বরক্ ভাষার মাধ্যমে উপজাতিদের শিক্ষা দিয়ে তাদের অস্তিত্বকে বজায় রাখবার জন্য কিন্তু সেই অস্তিত্বকে বাঁচিয়ে রাখার ব্যবস্থা হলো না। যে কাজ বামফ্রন্ট সরকার করতে চেয়েছিলেন সেটা আর হলো না। তাদের সংস্কৃতি বিকাশের জন্য আমরা কিছু কিছু পদক্ষেপ নেওয়া শুরু করেছিলাম কিন্তু জোট সরকারের হাতে ক্ষমতা যাওয়ার পর সেই পদক্ষেপগুলি তাঁরা বন্ধ করে রেখেছেন। এই রাজ্যের গণতান্ত্রিক আন্দোলন যদি শক্তিশালী না হতো, এই রাজ্যের জাতি উপজাতির আন্দোলন যদি ঐক্যবদ্ধ না হতো তাহলে এই রাজ্যে ৬ষ্ঠ তপশীল হতে পারত না। আজকে আমরা লক্ষ্য করছি গত ৫ বছরে এ, ডি, সির সমস্ত উন্নয়ন মূলক কাজকর্ম বন্ধ রাখা হয়েছে। এই রাজ্যে প্রায় তিন লক্ষ বা সাড়ে তিন লক্ষ বিদেশী অনুপ্রবেশকারী সেই সমস্ত এ, ডি, সি এলাকায় ঢুকবার চেষ্টা করছে এবং অনেকে গিয়ে এ, ডি. সি এলাকায় গিয়ে আশ্রয় নিয়েছে কিন্তু সেই সমস্ত জায়গায় শতকরা ৭৫ জন উপজাতি আছেন তাই সেখানকার ভারসাম্য নষ্ট করে এ, ডি. সি, এলাকায় বিদেশী ঢুকানো হচ্ছে এবং বিদেশী সংখ্যা বাড়ানোর চেষ্টা হচ্ছে। সেই সব জায়গায় এম.টি এফ ছিল সেই এম, টি, এফকে পঙ্গু করে রাখা হয়. অনেক ক্ষেত্রে পিছিয়ে নেওয়া হয়. থানায় পাঠিয়ে দেওয়া হয়। এই সমস্ত দেখে বুঝতে অসুবিধা হয় না ঐ সরকারের দৃষ্টিভঙ্গী কি ছিল। যার ফলশ্রুতি হিসাবে আমরা দেখি বঞ্চনা যারা পেয়েছেন, অত্যাচার, নিপীড়ন, শোষণ, বঞ্চনা যারা ভাবতে পারেননি এই রাজ্যের মধ্যে আমাদের এখানে কোন সরকার আছে কিনা ? আমাদের কল্যাণ করার জন্য কোন সরকার আছে কিনা ? না খেয়ে মরে গেলেও যারা তাকায় না সেখানেই উগ্রপন্থার জন্ম নেয়। যদিও আমরা এই পথ সমর্থন করি

না। কিন্তু এইটার নিয়ন্ত্রন ক্ষমতা আমাদের হাতে নেই। আমরা সেদিনও উপজাতি ভাইদের বলেছিলাম, যারা বিভ্রান্ত হয়েছিলেন যে এই পথ ঠিক নয়। স্বাভাবিক জীবনে ফিরে আসতে হবে, গণতান্ত্রিক পদ্ধতিতে লড়াই করতে হবে এবং সকলের মিলিত আন্দোলনের কাছেই জোট রাজত্ব নতি স্বীকার করতে হবে এবং অবসান ঘটাতে হবে। সমস্ত উগ্রপন্থী সংগঠনের জন্ম হয়েছিল জোট আমলে যেমন এ, টি, পি, এফ, পি, আর, আর, এফ, টি. এইচ, বি, এন, এল, এফ, টি সমস্ত উগ্রপন্থার দল জন্ম নিয়েছে জোট আমলেই। তাদের প্রশ্রয়ে অথবা তাদের কাছ থেকে আঘাত পেয়ে। আমরা সমস্ত উগ্রপন্থী ভাইদের কাছে আহ্বান করছি এবং আমাদের নির্বাচনী প্রতিশ্রুতির মধ্যে ছিল যে লেফট ফ্রন্ট ক্ষমতায় এসে আপনাদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার জন্য উপযুক্ত পরিবেশ বামফ্রন্ট সৃষ্টি করবে এবং আপনারা যে পথে গেছেন সেই পথ ঠিক নয়. গণতান্ত্রিক পথে ফিরে আসুন, স্বাভাবিক জীবনে এসে কাজকর্ম করুন। আমরা দেখেছি মাননীয় রাজ্যপালের ভাষনে এই কথা উল্লেখ করা হয়েছে। রাজ্যে যদি শান্তির পরিবেশ না থাকে, রাজ্যে যদি গণতান্ত্রিক পরিবেশ না থাকে, এই রাজ্যের উন্নতি সম্ভব নয়। উপজাতি জনগণকে বাদ দিয়ে ত এই রাজ্যকে কল্পনা করা যায়না। যে রাজ্যের উপজাতি যুবকদের বিরাট একটা অংশ জঙ্গলে আশ্রয় নিয়েছেন, আত্মগোপন করেছেন, অস্ত্র ধারন করেছেন। ভাইয়ের বিরুদ্ধে ভাই, অস্ত্র ধরেছে সেই রাজ্যে শান্তির বাতাবরন ফিরিয়ে আনাই হচ্ছে এই সরকারের প্রথম এবং প্রধান কাজ। এই কাজ এর কথা বামফ্রন্ট তার নির্বাচনী প্রতিশ্রুতিতে রেখেছিলেন এবং শান্তি এবং গণতন্ত্র প্রতিষ্ঠার কাজ এখনও চলছে। মাননীয় রাজ্যপাল তা উল্লেখ করেছেন। আমাদের সরকার এবং মুখ্যমন্ত্রীর আবেদনে সাড়া দিয়ে এখন পর্যান্ত অল ত্রিপুরা টাইগার ফোর্স ১ হাজার ৬৮১ জন এবং ন্যাশনাল লিবারেশান ফোর্স অফ ত্রিপুরার ১১১জন সদস্য সরকারের কাছে আত্মসমর্পন করেছেন। তারা স্বাভাবিক জীবনে ফিরে এসেছে। আমরা তার জন্য এই সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা আবেদন করছি ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে দলমত নির্বিশেষে, যদি আপনারা যে কেউ গণতন্ত্রকে ভালবাসেন, এই রাজ্যের মধ্যে শান্তি পুনঃ প্রতিষ্ঠিত করার জন্য বিন্দুমাত্র আগ্রহ থাকে, তারা সবাই উগ্রপন্থী ভাইদের কাছে আহ্বান করুন তারা যাতে স্বাভাবিক জীবনে ফিরে আসে। এই চিন্তা এই ভাবনা তাদের মনের মধ্যে জাগ্রত হোক যে এই রাজ্যের গঠনের জন্য, এই রাজ্যের নির্মানের জন্য তারা অংশগ্রহন করুক, সরকার তাদেরকে সাহায্য করবে। বামফ্রন্ট সরকার রাজ্যে প্রতিষ্ঠিত হওয়ার পর আমরা দেখেছি একটা বিরাট অংশ উগ্রপন্থা ছেড়ে স্বাভাবিক

জীবনে ফিরে এসেছেন অথচ ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির অবস্থা কি? আমরা দেখেছি মনিপুরে একমাত্র উগ্রপন্থী সমস্যার কারণে মনিপুর সরকারকে পদত্যাগ করতে বাধ্য হয়, সেখানে রাষ্ট্রপতির শাসন চলছে। কংগ্রেস আইয়ের অনুসৃত নীতির আরো মূল্য দিতে হবে। ভারতবর্ষের ২জন প্রাক্তন প্রধানমন্ত্রীকে উগ্রপন্থীর হাতে প্রান দিতে হয়েছে। ভারতবর্ষের একদিকে কাশ্মীর সেখানে পাকিস্থান পন্থীর, পাঞ্জাবে খালিস্থান পন্থীরা, যারা ভারতবর্ষের ইন্টিগ্রিটির উপর আঘাত আনছে, ভারতবর্ষের সার্বভৌমত্ব-এর উপর আঘাত এনে ভারতবর্ষকে টুকরো টুকরো করতে চাইছে, যার পেছনে পাকিস্তান রয়েছে, যার পেছনে রয়েছে মার্কিন সাম্রাজ্যবাদ যারা অস্ত্র দিচ্ছে টাকা দিচ্ছে, ট্রেনিং দিচ্ছে, যারা চাইছে ভারতবর্ষের স্বাধীনতাকে বিপন্ন করতে, যারা চাইছে ভারতবর্ষের সংহতিকে বিপন্ন করতে।। এদিকে দক্ষিণে টাইগার্স যাদের হাতে রাজীব গান্ধী নিহত হয়েছে, এই ব্যাপারে কংগ্রেস (ই) এর দৃষ্টি ভঙ্গি কি? গোটা উত্তর পূর্বাঞ্চলের মধ্যে প্রতিটি রাজ্যের মধ্যে ওখানে বুরো আলফার, নাগা ল্যাণ্ডের মধ্যে এন এস সি এম। কোন রাজ্য বাদ আছে যেখানে উগ্রপন্থী সংগঠন তৈরী হয়নি, যে উগ্রপন্থী সংগঠনগুলিকে কংগ্রেস পরোক্ষভাবে বা প্রত্যক্ষভাবে মদত দিচ্ছে। চার্জ মিশনারীরা যারা আমেরিকার টাকা পাচ্ছে ভারতবর্ষের মধ্যে মিশনারী একটিভিটিস করার জন্য প্রত্যেকে এই উগ্রপন্থী সংগঠনগুলিকে সাহায্য করছে। কি উদ্দেশ্যে? ভারত সরকার কি নাই, কেন্দ্রীয় সরকার কি এই সব দেখেন না, কেন্দ্রীয় সরকার কি এই সব জানেন না এইটা কি বিশ্বাস করতে হবে। আমরা আমাদের রাজ্যে কি দেখলাম রাজীব গান্ধী বিজয়, রাংখল চুক্তি করল। ভাল কথা আমরাও সমর্থন করেছি, বহু লোক নিহত হয়েছে বিজয় রাংখলদের হাতে ১৯৮৮ সালের বিধানসভা নির্বাচনের মাত্র তিন দিন আগে ৯০ জনের উপর নিরীহ বাঙ্গালী খুন হয়েছে। রাজীব গান্ধী এখানে ত্রাতা হিসাবে আসলেন বিধানসভা নির্বাচনের আগে, বললেন তোমরা আমাকে ভোট দাও কংগ্রেস তোমাদেরকে নিরাপত্তা দেবে। শেষ পর্যন্ত নিরাপত্তাই স্টিক করেছিল। কিন্তু ছয় মাস যেতে না যেতেই রাজীব গান্ধীর সেই ভেলকিবাজী ত্রিপুরার মানুষ ধরে ফেলেছে। কে বিজয় রাংখল, কে তাকে তৈরী করেছিল, কেন বামফ্রন্ট সরকারকে হটানোর পরে সেখানে চুক্তি হলো লালখান আওলার চিঠিতে সমস্ত কিছু প্রকাশিত হয়ে গেছে। এইটা ইতিহাস, এইটাকে বিকৃত করা যাবে না, এইটাকে অস্বীকার করার কোন সুবিধা নাই। আজকে এই বিধানসভার মধ্যে সেই তথ্য এসেছে ৩৩ কোটি টাকা বিজয় রাংখলরা পেয়েছিল। আজকে বিজয় রাংখল পথরোধ করেন, কার জন্য, কার বিরুদ্ধে, বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে ।। কেন, বামফ্রন্ট সরকার পঞ্চায়েত নির্বাচন করতে

যাচ্ছেন, তাকে ঠেকাতে হবে। কারণ কংগ্রেস টি ইউ জে এস পঞ্চায়েত মিউনিসিপালিটির লাম্‌স প্যাকস সমস্ত নির্বাচিত সংস্থাকে ভেঙ্গে দিয়েছিল। পুনরায় নির্বাচন করার সাহস দেখায়নি কোন জায়গার মধ্যে, মানুষের কাছে যেতে তাদের ভয় হত। আজকে বামফ্রন্ট সরকার নুতন পঞ্চায়েত আইন পার্লামেন্টে পাশ হওয়ার পর ত্রিপুরা রাজ্যের মধ্যে গত অধিবেশনে এই পঞ্চায়েত আইন তৈরী করল এবং সেই আইন অনুযায়ী নির্বাচনের জন্য যখন সমস্ত কর্মকাণ্ড তৈরী হয়ে গেছে তখন কংগ্রেস টি. উই, জে. এস, একদিকে বেরিষ্টার লাগিয়ে দিলেন, অন্যদিকে বিজয় রাংখলকে লেলিয়ে দিলেন পঞ্চায়েত নির্বাচন ঠেকাতে হবে। ওদিকে হাই কোর্ট সুপ্রিম কোর্ট করছে পঞ্চায়েত নির্বাচন আটকানোর জন্য, এই রাস্তায় যদি না হয় তাহলেতো বিজয় রাংখল পকেটে আছেন, তাকে নামিয়ে দেবেন। দাবীগুলি কি, কোন একটা দাবী আছে যে না তারা বামফ্রন্ট সরকার গত দশ বছরের মধ্যে সেই দাবীটা পুরন করেনি, যার জন্য বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে তলোয়ার সানতে হবে। দাবী কি রি ড্রয়িং অফ্‌ এ ডি সি এরিয়ার, কে করবে. কমিশন গঠিত হয়ে গেছে, রাজ্যপালের সই হয়ে গেছে, বামফ্রন্ট সরকারতো মেজিক জানে না। পরীক্ষা নিরীক্ষার ব্যাপার আছে. সময় লাগবে, ছয় মাস সময় দিতে হবে। এই কাজতো বামফ্রন্ট সরকার তাদের আন্দোলন শুরু হওয়ার আগেই সেই কমিশন সেট-আপ করে দিয়েছে। তার পরে যতগুলি দাবী একটাও বামফ্রন্ট সরকারের উপর আসে না। টি, এন, ভি. চুক্তি কেন রূপায়িত হলনা, কেন টাকা পেল না, কেন সেই টাকা জোট আমলে অন্য খাতে চলে গেল। এই সমস্ত ব্যাপারই হচ্ছে রাজীব গান্ধী বনাম বিজয় রাংখল, সেন্ট্রাল গভর্ণমেন্ট বনাম টি, এন, ভি, একর। গত পাঁচটা বৎসর সমস্ত কিছুকে নষ্ট করে দেওয়া হয়েছে। আজকে যেন হঠাৎ দেখলেন যে লেফ্‌ট্‌ গভার্ণমেন্ট এই টি, এন, ভি অ্যাক্ট মানছে না, টি, এন, ভি অ্যাক্ট কার্য্যকর করছে না, তারজন্য তার বিরুদ্ধে সংগ্রাম করতে হবে। কিন্তু কি পেলেন? আন্দোলন তো প্রত্যাহৃত হলো, মাননীয় রাজ্যপালের হস্তক্ষেপে তাদের আন্দোলন প্রত্যাহৃত হয়েছে। কিন্তু টি, এন, ভি, নেতা বিজয় রাংখাল তার প্রেষ্টিজটা আমরা দেখেছি — কি পেলেন এতে। কিন্তু রাজ্যের জনগণকে সেটা আজকে বুঝতে হবে- এই আন্দোলন ছিল পুরোপুরি এই রাজ্যের বামফ্রন্ট সরকারের বিরোদ্ধে, পঞ্চায়েত এর বিরুদ্ধে, এই রাজ্যে বামফ্রন্ট যে গণতন্ত্র পুনঃপ্রতিষ্ঠা করতে চলেছেন তার বিরুদ্ধে, এই রাজ্যে উন্নয়নমূলক কর্মকাণ্ডকে স্তব্ধ করে দেবার জন্য। রাজ্যের জনগণ ফোঁসছেন. তারা সব বুঝতে পেরেছেন, লাইফলাইন বন্ধ করে দিয়ে ত্রিপুরায় এক সংকট সৃষ্টি করেছে। কিন্তু বামফ্রন্ট সরকার তাদের উপর কোন ফোর্স

ব্যবহার করেনি যদিও জনগণ বামফ্রন্টের পক্ষেই ছিলেন। তিন দিন পর তারা তাদের পথ অবরোধ প্রত্যাহৃত করেছে, তাদের বোধের উদয় হয়েছে। তারা দেরীতে হলেও বুঝতে পেরেছেন যে রাজ্যের জনগণ এই আন্দোলনকে সমর্থন করেছেন না। এই আন্দোলনের ফলে জিনিসপত্রের দাম অস্বাভাবিকভাবে বেড়েয়ে গেছে। এমনিতে কেন্দ্রীয় সরকারের বাজেট এর পূর্বেই জিনিসপত্রের দাম বাড়ি দিয়েছেন। আজকে এই রাজ্যের নিত্য প্রয়োজনীয় জিনিস থেকে আরম্ভ করে গৃহ নির্মান কার্য্যে ব্যবহৃত জিনিস ইত্যাদি সমস্ত জিনিস ত্রিপুরার বাইরে থেকে যেখানে আমদানী করতে হয় আজকে এই আন্দোলনের ফলে সে সব জিনিসপত্র না আসায় এক চরম সংকটের সৃষ্টি হয়েছে রাজ্যে—জনগণ সেটা বুঝতে পেরেছেন কিন্তু আমাদের ভাগ্য ভাল যে এই আন্দোলনে আর বেশী দিন বাড়েনি।

আজকে এ. টি. টি এফ যারা আত্ম সমর্পন করেছে তাদের পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার এর কাছে আমারা টাকা চেয়েছি, কিন্তু কেন্দ্রীয় সরকার তালবাহানা করেছেন, সে টাকা তারা দিচ্ছেন না। এখন পর্যান্ত তারা টাকা দেননি। রাজীব-গান্ধী বিজয় লংখল অ্যাক্ট অনুযায়ী যদি ৩৩ কোটি টাকা দেওয়া যায় ৪৫০ জন টি, এন. ভি. উগ্রপন্থীর পুনর্বাসনের জন্য তাহলে প্রায় ১৮০০ এ, টি, টি, এফ, উগ্রপন্থীর পুনরবাসনের জন্য কেন এই টাকা দেওয়া যাবে না? ডাবল ষ্ট্যাণ্ডার্ড কেন হবে? আজকে কেন্দ্রিয় সরকার তথা কংগ্রেস আই দল সারা ভারতবর্ষকে যেখানে উগ্রপন্থা জ্বালিয়ে পুড়িয়ে ছারখার করে দিচ্ছে, ডিস্ট্যাবিলাইজ করে দিচ্ছে গোটা দেশকে, সেখানে একটি গণতান্ত্রিক দল যখন এই রাজ্যের কিছু বিপথগামী যুবকদের সৎপথে নিয়ে আসার চেষ্টা করছে সেখানে এই কেন্দ্রিয় সরকার তথা কংগ্রেস আই দল সেই সব বিপথগামী যুবকদের সৎপথে আনার পরিবর্তে তারা যাতে আবার অস্ত্র নিয়ে জঙ্গলে চলে যায় উগ্র-পন্থী কার্যাকলাপ শুরু করে সে চেষ্টা করছে। কাজেই কেন্দ্রিয় সরকারকে সে টাকা দিতেই হবে। এই ব্যাপারে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করে গেছেন যে 'আমি রাজ্যের জনগণের কাছে এই ব্যাপারে সাহায্য করার জন্য আবেদন রাখছি।'

মাননীয় রাজ্যপাল আরো কতগুলি গুরুত্বপূর্ণ বিষয় তাঁর ভাষণে বলেছেন যে এইখানে উপজাতিদের সমস্যা সমাধানের জন্য ইনারলাইন পার্মিট এর যে দাবী সেটাও কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। যারা এই রাজ্যে ১৯৭১ সালের পরে এসেছেন তাদের চিহ্নিত করে তাদের আবার পুশ ব্যাক করে দিতে হবে। কারণ এই অনুপ্রবেশের ফলে জন-সংখ্যার দিক দিয়ে এখানে এই রাজ্যের ব্যালান্স নষ্ট হয়ে যাবে এবং এই রাজ্যের সমস্ত

উন্নয়নমূলক কাজকর্ম স্তব্ধ হয়ে যাবে। এইটা কেন্দ্রীয় সংকারের দায়িত্ব। কাজেই আমাদের সবাইকে ভাবতে হবে, কিভাবে আমরা কেন্দ্রীয় সরকার থেকে সাহায্য পেতে পারি এবং এই সমস্যাকে মোকাবিলা করতে পারি।

এইখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে বলেছেন যে, চাকমা শরণার্থীরা যারা এই রাজ্যের মধ্যে এসেছিলেন, যদিও আমরা দেখেছি একটা সমাধানসূত্র পাওয়া গেছে। কিছু কিছু চাকমা উদ্বাস্তু রাজ্য থেকে তাদের বাসভূমিতে ফিরতে শুরু করেছেন। সেখানে ভারত বাংলাদেশের মধ্যে একটা চুক্তিও হয়েছে। যতদিন পর্যান্ত না এই চাকমা শরণার্থীরা ফিরে যেতে না পারেন ততদিন পর্যান্ত আমরা স্বস্তির নিঃশ্বাস ফেলতে পারি না।

এটাতো একটা বাড়তি বোঝা আমাদের জন্য। মানবিক কারণে ওদেরকে ঘাড় ধাক্কা দিয়ে ওদেশে ফেরত পাঠানো যাবে না। কেন্দ্রীয় সরকার ও বাংলাদেশ সরকারের বোঝাপড়ার মাধ্যমে যাতে চাকমা শরনার্থী ফিরে যেতে পারেন সেই ব্যবস্থা করতে হবে।

এখানে মাননীয় রাজ্যপাল তার ভাষণে জনগণনার ভিত্তি বর্ষ হিসাবে বলেছেন— ১৯৯১-এর জনগণনার ভিত্তিতে আমার সরকার তপশীলি উপজাতিদের জন্য ৩১ শতাংশ এবং তপশীলি জাতির জন্য ১৬ শতাংশ সংরক্ষণ করেছেন। এটা অত্যন্ত ঠিক। অর্থনৈতিক দিগ থেকে পিছিয়ে পড়া ও,বি,সি, ভুক্ত যে সমস্ত জনগণ আছেন এই রাজ্যের মধ্যে, তৃতীয় বামফ্রন্ট সরকার অতি দ্রুত ও,বি,সি, কমিটি গঠন করেছেন। এবং ঐ কমিটি তিন মাসের মধ্যে তাদের রিপোর্ট রাজ্য সরকারের কাছে পেশ করেছেন। সেই রিপোর্ট এখন সরকারের কাছে রয়েছে। বিচার বিবেচনার করার জন্য। কত দ্রুত তাকে কার্যকর করা যায় সেই চেষ্টা চলছে। একটা সরকারের দৃষ্টিভঙ্গী কি? পিছিয়ে পড়া অংশের মানুষ ও,বি,সি, অর্থনৈতিক দিক থেকে, শিক্ষার দিক থেকে পিছিয়ে পড়া এস,টি, এস,টি, ও,বি,সি, মনিপুরী সম্প্রদায়, ধর্মীয় সংখ্যালঘু মুসলমান প্রত্যেকের জন্য কি করা যয়, সরকারের নির্বাচনী প্রতিশ্রুতি ছিল। তার একটা দৃষ্টিভঙ্গি এই ভাষণের মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। সরকার সেভাবে কাজ করে চলেছেন। জনসংখ্যার দিক দিয়ে ভোটের দিক দিয়ে যারা অর্ধেক সেই মহিলারা নতুন পঞ্চায়েতে আইনের মধ্যে যাতে এক-তৃতীয়াংশ সংরক্ষণ-এর অধিকার স্বীকৃত হচ্ছে আমাদের রাজ্যের ক্ষেত্রে। মহিলাদের নিরাপত্তার প্রশ্নে তাদের উপর নিপিড়ন, নির্যাতন বন্ধের জন্য রাজ্য সরকার এটা করেছেন।

এখানে মহিলাদের নিয়ে মহিলা কমিশন গঠন করা হয়েছে। মহিলা কমিশন এখন থেকেই তাদের কাজ শুরু করে দিয়েছেন। আমরা ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে মহিলা কমিশন গঠনের একটা প্রতিশ্রুতি বামফ্রন্ট সরকারের ছিল। অতি দ্রুত আমরা সেটাকে কার্য্যকর করতে সক্ষম হয়েছি। আমি মনে করি, পঞ্চায়েত নির্বাচন নিয়ে যত প্রচেষ্টাই নেওয়া হোক্ না কেন তাকে ঠেকিয়া রাখা যাবে না। আমরা প্রতিশ্রুতিবদ্ধ তৃণমূলস্তর পর্য্যন্ত গণতন্ত্রকে সম্প্রসারিত করব। যদি তা না করা যায়, প্রকৃত অর্থে মানুষের হাতে টাকা বা ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা আমরা বলেছি সেটা হয়ত করা সম্ভব হবে না। যার জন্য এই নির্বাচন তাড়াতাড়ি করতে বামফ্রন্ট সরকার সচেষ্ট রয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যেও আমরা সেই ইঙ্গিত পরিষ্কারভাবে পেয়েছি। আইন-আদালত করে বা হাঙ্গামা সৃষ্টি করে কংগ্রেস-টি,ইউ.জে,এস-টি,এন,ভি, একত্রিত হয়ে এই নির্বাচন বন্ধ করতে পারবেন না। হয়তো কিছু দিনের জন্য পিছিয়ে দিতে পারবেন। এই রাজ্যের জনগণ যত তাড়াতাড়ি সম্ভব পাঞ্চায়েত নির্বাচন করার জন্য মাঠে নেমে পড়েছেন। সরকারের পাশে এসে তারা দাঁড়িয়েছেন। যত দ্রুত পঞ্চায়েত নির্বাচন করা সম্ভব হয়।

আমরা লক্ষ্য করেছি সরকারী তরফ থেকেও তারা ভোটার তালিকা প্রণয়ন খুব দ্রুত গতিতে সম্পন্ন করেছেন। নির্বাচন প্রক্রিয়া শুরু হয়ে গেছে। এখন এই নির্বাচন যাতে তাড়াতাড়ি সম্পন্ন হয় তারজন্য গোটা ত্রিপুরা রাজ্যে জনগণের কাছে আবেদন রাখব সরকারের পাশে এসে দাঁড়ানোর জন্য। আপনার প্রকৃত ক্ষমতা নিজের হাতে নেবার জন্য, পঞ্চায়েত নির্বাচনকে সুষ্ঠুভাবে সম্পন্ন হতে সাহায্য করুন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা লক্ষ করেছি এখানে প্রশাসনকে জনগণের একেবারে হাতের কাছে পৌঁছে দেওয়ার জন্য তৃতীয় বামফ্রন্ট সরকারের কথা এবং কাজের সাথে মিল রেখে নির্বাচন-এর প্রতিশ্রুতির সাথে মিল রেখে সেখানে কতগুলি কাজ করেছেন। আমরা বলব না যে, কাজ করা শেষ হয়ে গেছে, আর কাজ করার বাকী নেই। কিন্তু এইটুকু আমরা বলতে পারি যে গত দশ বছরে এমন কিছু কাজ করা হয়েছে যেগুলি ছিল লং পেণ্ডিং। যা করার জন্য মানুষের যেমন তীব্র আকাংখা ছিল, আমরা সেটাকে বাস্তবায়িত করার জন্য দেখেছি সরকার বাস্তবিক পদক্ষেপ গ্রহণ করেছেন। এই রাজ্যের প্রশাসন তার কাঠামো যেভাবে এই সরকার ঢেলে সাজাবার চেষ্টা করেছেন। রাজ্যে যেখানে ১৮টি ব্লক ছিল সেই জায়গাতে ২৭টি ব্লক উন্নত করা হয়েছে। এখানে প্রিন্টিং এর ভুলে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে ২৬টা ব্লক উল্লেখ করা হয়েছে। কিন্তু

সরকারীভাবে আমরা জানি ২৭টা ব্লক করা হয়েছে। এবং আমরা এই বিশ্বাস করতে পারি যে, পঞ্চায়েত নির্বাচন শেষ হয়ে যাবার পরে, যেহেতু ত্রি স্তরীয় পঞ্চায়েত নির্বাচন হবে, গ্রাম পঞ্চায়েত, ব্লক পঞ্চায়েত সমিতি, জেলা পঞ্চায়েত এবং ধাপে ধাপে সরকার মহকুমার সংখ্যা এবং জেলার সংখ্যা বাড়াবার জন্য সেখানে নিশ্চয় প্রচেষ্টা শুরু করবেন। এবং এই যে কর্ম উদ্যোগ তাঁরা নিয়েছেন, প্রশাসনকে জনগণের কাছে পৌঁছে দেবার জন্য নিশ্চয় একটা বিরাট কাজ ইতিমধ্যে সরকার করতে সক্ষম হয়েছেন। যার জন্য তাঁরা ধন্যবাদ পেতে পারেন। আমরা লক্ষ্য করেছি যে, এই বামফ্রণ্ট জনতা দল এবং টি, এইচ, পি, পি, নির্বাচনী প্রতিশ্রুতির মধ্যে কেটাগরিকেলি কতগুলি কথা বলেছিলেন। যদি আমরা ক্ষমতায় যেতে পারি তাহলে মানুষের জীবন জীবিকার অধিকার, গণতান্ত্রিক অধিকার পুনঃপ্রতিষ্ঠা যেমন করব তেমনি মানুষের মনের মধ্যে শান্তি প্রতিষ্ঠা করব। আমরা আইনের শাসন এই রাজ্যের মানুষের কাছে ফিরিয়ে দেব। ঠিক তেমনি মানুষ যাতে না খেয়ে মারা না যায় এবং অনাহার মৃত্যুকে আমরা রোধ করব। আর একটা মানুষও এই রাজ্যের মধ্যে অনাহারে মৃত্যু বরণ করবে না। সেই গেরান্টি আমরা সৃষ্টি করব। ইতিমধ্যে কাজ ও খাদ্যের কর্মসূচীর মধ্যদিয়ে এখানে দশ মাসেয় মধ্যে অনাহারে মৃত্যুর সংবাদ আমাদের কানে এসে পৌঁছে নি। কিন্তু এই দশ মাসের মধ্যে এই রাজ্যে সব চেয়ে বেশী অভাব সৃষ্টি হয়ে থাকে, যেখানে মানুষ জঙ্গল থেকে বনের আলু সংগ্রহ করে খেতেন। যে সময়ে জোট আমলে বিশেষত ট্রাইবেল এলাকার মধ্যে অনাহার, আন্ত্রিক, কলেরা, সন্তান বিক্রি এবং রাজ্যান্তরী হওয়া শুরু হয়ে যেত, মিছিল শুরু হয়ে যেত মৃত্যুর সেই জায়গাতো বন্ধ করে দেওয়া হয়েছে। আমরা মনে করি আরোও বেশী কাজ দরকার। কিন্তু যেটুকু হয়েছে তার তো স্বীকৃতি চাই। দশ মাসের মধ্যে এই রাজ্যের প্রতিটি পঞ্চায়েত এর মধ্যে গড়ে প্রায় সাড়ে তিন থেকে চার হাজার মেগুজ-এর কাজ হয়েছে। কর্মসংস্থান হয়েছে, গ্রামীন বেকারদের কর্মসংস্থান হয়েছে, অনাহার মৃত্যু রোধ করা সম্ভব হয়েছে, সন্তান বিক্রি বন্ধ হয়েছে এটা কি কম কথা। হ্যাঁ আরও অনেক কাজ চাই। জওহর রোজগার যোজনা, এমপ্লয়েড এ্যাসুরড স্কিম কেন্দ্রীয় এবং রাজ্য সরকার যৌথ এই ধরনের প্রকল্প রয়েছে যাতে গ্রামের গরীব মানুষকে কাজ এবং খাদ্য দিয়ে রক্ষা করা যায়। বেকার সমস্যা সমাধান করা যায় এই ধরনের প্রকল্পের জন্য অধীক টাকা বরাদ্দ নিশ্চয় আমরা কেন্দ্রীয় সরকারের কাছে চাইব। এবং সেই বরাদ্দকৃত টাকা যাতে জনগণের জন্য খরচ হয়, প্রতিটি টাকার হিসাব যাতে জনগণ পেতে পারেন সেই ব্যবস্থা গড়ে তুলছি। এবং তার জন্য দরকার পঞ্চায়েত।

আমরা সেই ধরনের টাউটদের জন্য উন্নয়ন কমিটি করতে পারি না। সেই ধরনের ব্যবস্থা আমরা দশ মাসের মধ্যে করে তুলি নি। তবে কাজের অসুবিধা হচ্ছে এবং সেই জন্য যত দ্রুত সম্ভব পঞ্চায়েত নির্বাচন করা দরকার। কিন্তু এমন ধরনের ব্যবস্থা আমরা করব না যেমন করে আঙ্গুল ফুলে রাতারাতি কলা গাছ হয়ে গেছেন লক্ষ লক্ষ কোটি কোটি টাকার সম্পত্তি তৈরী করেছেন গ্রাম স্তরের নেতারা।

রাজ্যের মুখ্যমন্ত্রী থেকে শুরু করে হাফ নেতা, সিকি নেতা কোটি কোটি টাকার সম্পত্তি করেছেন। কার কত সম্পত্তি তার হিসাব পর্যান্ত করতে পারেন না,. এত সম্পত্তির মালিক হয়েছেন। সেই পথ বন্ধ করে দেওয়া হয়েছে। দুর্নীতি, সর্বস্তরে দুর্নীতি যাতে বন্ধ করে দেওয়া যায় তার জন্য যা প্রয়োজন তা হচ্ছে। জনগনের সচেতনতা জনগনের চোখ কান আমরা যদি খুলে দিতে পারি তাহলে এই দুর্নীতি অনেকাংশে বন্ধ হবে বলে আমার বিশ্বাস। এবং সেই জন্য আমরা লক্ষ করি আমাদের অনেক স্বপ্নের, আমাদের দেশের যারা গর্ব করে বলতেন আমরা স্বাধীনতা এনেছি, অন্ন দেব বস্ত্র দেব, শিক্ষা দেব, স্বাস্থ্য রক্ষার অধিকার দেব, বাসস্থান দেব এই স্বাধীনতার স্বপ্ন তো ভেঙ্গে টুকরো টুকরো হয়ে গেছে। শিক্ষার অধিকার এই অধিকার আর কবে মানুষ ভোগ করবে। বিদ্যাসাগরের দেশ, রবীন্দ্রনাথ ঠাকুরের দেশ. আমরা তার উত্তরসুরী, তারাও স্বপ্ন দেখেছিলেন, ভেবেছিলেন পররাজ্য গ্রাসী আর বৃটিশ সমরাজ্যবাদ দেশ থেকে চলে গেলে আমাদের দেশের মানুষের সুখ সম্পদের কোন অভাব হবে না, কোন মানুষ নীরক্ষর থাকবেনা, আজকে আমার রাজ্যের গড় মানুষের দারিদ্র সীমারেখার ৭০ পারসেন্ট লেটেস্ট যে সার্ভে হয়েছে, শতকরা ৭৩ জন মানুষ দারিদ্র সীমার নীচে বসবাস করে। আমাদের রাজ্যের চিত্র কি? শতকরা ৪০ জন মানুষ এই রাজ্যের মধ্যে এখনো নীরক্ষর, নিজের নামটুকু পর্যান্ত লিখতে পারেনা। ৪০ এর দশকে যে দিন নীরক্ষরতা বিরোধী আন্দোলন শুরু করেছিলেন দশরথ দেবরা জনশিক্ষা আন্দোলনের মধ্য দিয়ে। আজকে দুইটা লেফট ফ্রন্ট সরকারের কার্যাকলাপ আমরা দেখিছি, যারা সুফল হচ্ছে শতকরা ৬০ জন শিক্ষিত এই রাজ্যের নাগরিক, কিন্তু গোটা ভারতবর্ষের গড় অনেক পিছিয়ে, এখনো ভারতবর্ষের শতকরা ৪০ জন মানুষ স্বাক্ষর জ্ঞান হয়নি। ১৯৩০ সালে রবীন্দ্রনাথ ঠাকুর রাশিয়া ভ্রমন করেছিলেন। রাশিয়ার চিঠিতে তিনি পরবর্ত্তী সময়ে লিখেছেন যে রাশিয়াতে না এলে আমার তীর্থ দর্শন অপূর্ণ থেকে যেত, অনেক অনুতাপ আমাকে ভুগ করতে হত এবং সব অশক্ত মানুষকে কিভাবে শক্ত করে তুলেছে, তা কি দিয়ে? শিক্ষা দিয়ে, সার্ব্বজনীন শিক্ষা যে শিক্ষা শুধু পাশ করে ডিগ্রিলাভ করার জন্য না, কয়েকটা বই,

কবিতা, ইত্যাদি মুখস্ত করার জন্য না, কয়েকটা ফর্মূলা শিখে কয়েকটা অঙ্ক কষা নয়. প্রকৃত অর্থে শিক্ষা যে শিক্ষা মানুষকে আলো দেবে, যে আলোকিত মানুষ সমাজ সচেতন মানুষ দেশকে গঠন করবে। সে দেশের প্রকৃত সম্পদ হিসাবে যারা তৈরী হবে, সে দেশের মানুষ তারা তৈরী করে করেছিলেন অমূল্য শিক্ষা ব্যবস্থার পরিবর্তন করে দিয়ে, সে কথা আমরা শুনি তার পরবর্তী সময়ে হো-চি-মিন ভিয়েতনামের সংগ্রামী নেতা। তিনি বলেছিলেন যেদিন ভিয়েতনাম মুক্ত হবে আমেরিকার হাত থেকে সেই দিন আমার প্রথম কাজ হবে টু ফাইট আউট লিটারেচি। এই সমস্ত কথা আমাদের দেশের রামমোহনরা, বিদ্যাসাগররা কত কথা বলেছিলেন, যারা স্বাধীন ভারতের কর্ণধার ছিলেন তারাও যে ৬০ সালের মধ্যে সমস্ত ভারতীয়কে শিক্ষিত করে তোলা হবে কি হলো? জহরলাল গেলেন. লাল বাহাদুর শাস্ত্রী গেলেন. ইন্দিরাগান্ধী গেলেন, রাজীব গান্ধী গেলেন কিন্তু আমাদের সেই স্বপ্ন তো পূরণ হলনা কিন্তু তাকে বাস্তবায়নের জন্য বাস্তব পদক্ষেপও তো লক্ষ করছিনা। গোটা বিশ্ব যখন পৃথিবী থেকে নীরক্ষর দূর করার জন্য আন্দোলন শুরু হয়েছে সেই জায়গার মধ্যে অত্যান্ত লজ্জায় আমরা দেখি গোটা ভারত-বর্ষের মধ্যে হচ্ছে পৃথিবীর অধেক এবং বেশী নীরক্ষর। এই লজ্জা লুকাবার জায়গা কোথায়? তার জন্য প্রয়োজনীয় উদ্যোগ কোথায়? নরসিমাজী আপনার বাজেটের কত শতাংশ টাকা আপনি শিক্ষার খাতে ব্যয় করছেন? ১০ বৎসর ২৫ বৎসর আগে আমরা যখন ছাত্র ছিলাম তখন আমরাও লড়াই করেছি কেন্দ্রীয় বাজেটের শতকরা ১০ ভাগ টাকা শিক্ষা খাতে ব্যয় করতে হয়। অথচ আজকেও মূল বাজেটের ২ শতাংশ টাকা শিক্ষা খাতে ব্যায় করতে মন কাঁপে ।

এটাই দৃষ্টিভঙ্গি, অথচ অসহায়ের মত। আবার দেখি সরকারগুলি ইচ্ছা থাকলেও করতে পারে না। আমি দেখিছি কেন্দ্রীয় সরকার সেই জায়গার মধ্যে দাড়িয়ে গত কিছু বছরের বাজেটে শিক্ষা ক্ষেত্রে ১৭ ভাগ ব্যয় রেখেছিলেন। সেই থেকেই তাদের দৃষ্টিভঙ্গি পারষ্কার হয়ে উঠে এবং তাদের আচরনও। শিক্ষা প্রসারের জন্য আজকে উত্তর পূর্বাঞ্চল নতুন ভাবে তৈরী হয়েছে। তারজন্য সরকার আধা সরকারী সংস্থাগুলি ক্যাম্পেইন শুরু করেছে নিরক্ষরতা দূর করার জন্য নেই জ্ঞান বিজ্ঞান সমিতি। এই রাজ্যের শিক্ষা পিপাসু সংস্থান ও সংগঠনগুলিকে আবেদন করা হয়েছে। ইতিমধ্যে আমরা রেখেছি জেলা ভিত্তিক স্বাক্ষরতা সমিতি গঠন করে সেখানে নিরক্ষরতা মুক্ত করার জন্য কর্ম-প্রচেষ্টা শুরু হয়েছে। এই শিক্ষা আন্দোলনের মধ্যে এই সরকারের পাশাপাশি সমস্ত শিক্ষানুরাগী মানুষকে সমবেত করার জনা আমরা আবেদন রেখেছি। সেই

কথায় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে ফুটে উঠেছে। আর যেটা পরিষ্কার হয়েছে যে এই শিক্ষার পরিবেশ কে যারা কুলষিত করে তুলেছেন, ধংসস্তুপে পরিনত করে ছিলেন জেনারেশনকে ধ্বংস করার জন্য যে প্রচেষ্টা শুরু হয়েছিল সেখানে শিক্ষার অঙ্গনগুলিতে নতুন করে একটা স্বাভাবিক পরিস্থিতি ফিরে আনার কাজ শুরু হয়েছে। কাজেই রাজ্যপালের ভাষণকে আমরা সমর্থন না করে পারি না। মাননীয় রাজ্যপালের ভাষণে আমাদের সেই দুঃখের কথাও বর্ণিত হয়েছে। যখন তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে পরপর ৪টা বন্যার আঘাতে আমরা জরজরিত হয়েগেল। আমরা যে ঘরে ঢুকি সেই ঘরকে ঠিকভাবে দেখবার আগে জানবার আগে বুঝবার একটার পর একটা বন্যা হয়ে গেল। প্রায় ৭০ থেকে ৮০ কোটি টাকার সম্পদ ধ্বংস হয়ে গেল। কৃষি, যোগাযোগ স্কুল ঘর বাড়ী সমস্ত কিছু ধ্বংসস্তূপে পরিনত হল। বন্যার করলে পরে মানুষের মৃত্যু হল। অসহায় মানুষের সেই আর্ত্ত চিৎকার দিল্লীর দরবারে গিয়ে পৌছল না। যখন সারা ভারতবর্ষে আনাচে কানাচে সেই আমাদের আর্ত্ত চিৎকার পৌছল।

আমরা লক্ষ্য করলাম বিভিন্ন রাজ্য সরকার, পশ্চিম বঙ্গ সরকার, তামিলনাড়ু সরকার মহারাষ্ট্রের সরকার অন্ধ্রের সরকার তরফ থেকে, জনগণের তরফ থেকে সারা ভারতবর্ষের বিভিন্ন সংস্থা সংগঠন তরফ থেকে এই রাজ্যের মানুষকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্য। তখন কেন্দ্র সরকার তাঁর চৈতন্য উদয় হল না। কেন্দ্রের টীম পাঠানো হল আমাদের কথা বিশ্বাস করলেন না। কেন্দ্রের নিয়োজিত যে টীম এল তাঁরা সমীক্ষা করে বললেন রাজ্য সরকার যে রিপোর্ট পাঠিয়েছেন যে ক্ষয়ক্ষতির বিবরন পাঠিয়েছন তা বর্ণে বর্ণে সত্য। এতটুকু তারা বাড়িয়ে বলেন নি। তারা যে টাকা চেয়েছেন তা অত্যন্ত জরুরী, সেই টাকা তাদেরকে দিতে হবে। কিন্তু আমরা অত্যন্ত পরিতাপের সঙ্গে লক্ষ্য করি একটি লাল পয়সাও সাহায্য করেন নি। আমাদের দুঃখ হয় তাদের জন্য যারা উত্তর ত্রিপুরা জেলায় বন্যাতে বেশী ক্ষতি হয়েছে তাদের জন্য। তার মধ্যে অধিকাংশ বাড়ী ঘর কংগ্রেস টি, ইউ, জে, এস, সমর্থকদের বাড়ী ছিল।

সেই টাকা দিয়ে তো রাজনীতি করেন নি। মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে বন্যায় ক্ষতিগ্রস্ত লোকদের ঘর-বাড়ী মেরামত করার জন্য সরকারী হিসাব অনুযায়ী যে টাকা দেওয়া হয়েছে, তা কাদের হাতে দেওয়া হয়েছে? কোন রাজনৈতিক দলের লোককে. সি, পি, এমের লোককে, বি, ডি, সির মাধ্যমে. এম, এল, এর মাধ্যমে অথবা মন্ত্রীর মাধ্যমে। সেখানে মহকুমার যে প্রশাসন রয়েছে, তারা যে সমস্ত লোককে ক্ষতিগ্রস্ত

চিন্‌নিত করেছেন, তাদের পরিবারকেই সেই টাকা দিয়েছেন। এখন, সেই টাকা যদি কেন্দ্রের থেকে আসতো, সেটা তো শুধু যারা কংগ্রেস করে, তাদেরকেই দেওয়া হত না, দল মত নির্বিশেষে যারা সত্যি ক্ষতিগ্রস্ত হয়েছে, তাদেরকেই দেওয়া হত। কিন্তু এই ক্ষেত্রেও দেখা যাচ্ছে বিরোধী দল রাজনীতি করছে. আমি জিজ্ঞাসা করতে চাই এই রাজনীতি কিসের জন্য এবং কাদের জন্য? এটা আমাদের বুঝতে হবে, তাই রাজ্যপালের ভাষণের মধ্যে পরিষ্কার ভাবে উল্লেখ করা আছে। কাজেই বন্যার পর যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন অথবা রাস্তাঘাট মেরামতির জন্য যে টাকা আমরা কেন্দ্রের কাছে চেয়েছি, সেই টাকা আমাদের অতি অবশ্যই পেতে হবে। স্যার, আমরা লক্ষ্য করেছি যে এই সরকার ক্ষমতায় আসার সংগে সংগে তার ঘাড়ে একটা বিরাট অংকের ঋণের বোঝা চেপেছে. তার জন্যও আমাদের কেন্দ্রীয় সরকার থেকে টাকা চাই। তাছাড়া এই রাজ্যে অনেক শিক্ষিত বেকার এবং অর্ধশিক্ষিত বেকার রয়েছে, তাদের কর্মসংস্থানের জন্যও আমাদের টাকার প্রয়োজন, এখানে গ্যাস ভিত্তিক কারখানা হত, কারণ এই রাজ্যে প্রচুর পরিমাণ গ্যাসের ভাণ্ডার রয়েছে যেটাকে ভিত্তি করে অনেকগুলি শিল্প গড়ে উঠতে পারে। কাজেই এই সমস্ত কিছু করতে হলে একা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়, তার সংগে কেন্দ্রীয় সরকারকেও এগিয়ে আসতে হবে, যাতে আমাদের এই রাজ্যে অফুরন্ত রিসোর্স রয়েছে, সেটাকে কাজে লাগিয়ে এই রাজ্যকে স্বয়ং সম্পূর্ণ করা যায়, এই দিকটার প্রতিও মাননীয় রাজ্যপাল বিশেষ গুরুত্ব দিয়েছেন। তারপর আছে এই রাজ্যের যোগাযোগ ব্যবস্থা, যা আমাদের প্রয়োজনের তুলনায় অপ্রতুল। এই রাজ্যের রেশন ব্যবস্থাকে চালু রাখার জন্য, বিশেষ করে বর্ষাকালে এফ. সি, আই খাদ্যের মুজত ভাণ্ডার গড়ে তোলার জন্য প্রতিশ্রুত।

কিন্তু দেখা যাচ্ছে এফ. সি, আই তাদের প্রতিশ্রুতি রক্ষা করতে পারছে না, মজুত ভাণ্ডার গড়ে তোলার জন্য যে পরিমাণ গুদামের দরকার, তাও এফ, সি, আই এখন পর্যান্ত গড়ে তুলতে পারে নি। কাজেই, এফ, সি, আই এবং কেন্দ্রীয় সরকার এই সম্পর্কে যে কমিটমেন্ট দিয়েছেন, সেটা রক্ষা করবেন যাতে এই রাজ্যে রেশন ব্যবস্থাকে ষ্টিডি রাখা যায়, তাই, মাননীয় রাজ্যপালের ভাষণে এই রাজ্যের উন্নয়নের জন্য যে দৃষ্টিভঙ্গী ও রূপরেখা ফুটে উঠেছে, আমি মনে করি এই হাউস তাকে যথাযত ভাবে সমর্থন করবেন, এই কথা বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীজীতেন চৌধুরী ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ৪ তারিখে মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন, তার উপর মাননীয় চীফ হুইপ

শ্রীকেশব মজুমদার যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে যখন গত ৫ বছরে এই রাজ্যে কি অর্থনৈতিক, কি রাজনৈতিক সর্বক্ষেত্রে যে একটা চরম অবস্থা শুরু হয়েছিল এবং তার জন্য ত্রিপুরা রাজ্যের গণতন্ত্রিক মানুষ অনেক রক্ত এবং ঘামের বিনিময়ে এই রাজ্যে যে সরকার প্রতিষ্ঠিত করেছেন তার মধ্যে ত্রিপুরা রাজ্যে গণতান্ত্রিক মানুষ অনেক রক্ত ঘামের বিনিময়ে এই সরকারকে প্রতিষ্ঠিত করেছে। রাজ্যের ভিতরে এবং বাড়িয়ে একটা চরম প্রতিকূল অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই সরকার ত্রিপুরায় ২৮ লক্ষ মানুষের স্বার্থে ইতিবাচক সিদ্ধান্ত নিচ্ছে কাজ করছে। এর একটা প্রতিপালন মাননীয় রাজ্যপালের মধ্যে ফুটে উঠেছে। এই ভাষণে সঠিকভাবে বামফ্রন্ট সরকার যে কাজ করছে যেমন রাজ্যের অর্থনীতির উন্নয়ন, সবচেয়ে প্রধান রাজনৈতিক সমস্যা এবং যে সমস্যাকে কেন্দ্র করে রাজ্যের উন্নতি ব্যাহত হচ্ছে সেই সমস্যার সমাধান করে রাজ্যে শান্তি স্থাপনের জন্য যে উদ্যোগ নেওয়া হচ্ছে সেটা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে। বিশেষ করে বিগত পাঁচ বছরে কংগ্রেস ও টি, ইউ, জে, এস সরকার তার অপকর্মের জন্য চার দিক থেকে কোণ ঠাসা হয়ে পড়েছিল যার জনা কোন নির্বাচন পরিচালনা করতে পারে নি। ১৯৮৮ সালে গায়ের জোরে ক্ষমতায় এসে বিশেষ করে উপজাতী অঞ্চলে নানা রঙের উগ্রপন্থী দল সৃষ্টি করেছিল এবং শহরে সমাজ বিরোধী বাহিনী তৈরী করেছিল। উপজাতী সমাজে মানুষের হাতে অস্ত্র তুলে দিয়ে রাজ্যের সমগ্র উন্নয়ন স্তব্ধ করে দিয়েছিল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে ১৮ শো উপজাতী যুবককে স্বাভাবিক জীবনে ফিরিয়ে এনেছে। এই সরকার উপজাতিদের শিক্ষা, সংস্কৃতি এবং আর্থিকদিক দিয়ে যাতে উন্নতি করতে পারে তারজন্য ইতিবাচক উদ্যোগ নিয়েছে। বিগত জোট সরকারের আমলে উপজাতী অঞ্চলে কোন টাকাই গিয়ে পৌঁছতো না স্বশাসিত জেলা পরিষদে কোন টাকা দিত না। উপজাতি অংশের মানুষ অনাহারে মরতো, এবং প্রায় প্রতি দিনই খবরের কাগজে এই সংবাদ লিখতো। গত দশ মাসে এই চিত্র মুছে গেছে। গত দশ মাসে এই বামফ্রন্ট সরকার আহা মরি কিছু না করলেও উপজাতীদের অর্থনীতি, সংস্কৃতির একটা পরিবর্তন এনেছে। গত দশ মাসে ১৮ শো যুবক স্বাভাবিক জীবনে এসেছে। টাকা সঠিক ভাবে বায় হচ্ছে। এই বামফ্রন্ট সরকার এ, ডি, সিকে শক্তিশালী করার জন্য চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় বসেই এই এ, ডি, সি, কে শক্তিশালী করার চেষ্টা করছে। কংগ্রেস যুব সমিতি পরিচালিত এ, ডি, সি, কে সাহায্য করার জন্য রাজ্য সরকার সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছে। পূর্বতন সরকারতো তাদেরই দলের লোক ছিলেন। তা সত্বেও তাদের প্রাপ্য টাকা দিতে তালবাহনা করেছে। এ, ডি, সি, কে নানা

বে-কায়দায় ফেলার জন্য, এ, ডি, সি, এলাকার কি পাহাড়ী-বাঙ্গালী না খেয়ে মরার জন্য, সেখানকার উন্নয়নমূলক কাজ যাতে না হতে পারে সে জন্য চেষ্টা করা হয়েছে। এবং বারে বারে লক্ষ লক্ষ বাংলাদেশী অনুপ্রবেশকারীকে বসিয়ে দিয়ে চেষ্টা চালিয়েছিলেন, তাদের অগ্রগতি রোধ করতে। স্যার, গত ১ বছরে ১৯৯৩-৯৪ অর্থ বৎসরে আমাদের রাজ্যের ৫ বছরের রাজত্বের বিপুল দেনার কারণে বিভিন্ন দপ্তরের টাকা ছাটাই হয়েছে বরাদ্দে। সেখানে এ, ডি, সি, বরাদ্দে ছাটাই হয় নি। এই অবস্থার মধ্যে আমরা লক্ষ্য করছি, এ, ডি, সি, এর কর্মকর্তারা যে টাকা পাচ্ছেন তা সঠিকভাবে খরচ করছেন না। প্রত্যন্ত এলাকার গরীব মানুষের কাছে সরকারী টাকা সঠিকভাবে গিয়ে পৌছুচ্ছে না। কিন্তু রাজ্য সরকার চেষ্টা করছেন প্রত্যন্ত এলাকায় যাতে সঠিকভাবে বায় হয়। এ জন্য রাজ্য সরকার পঞ্চায়েত নির্ব্বাচন করার উদ্যোগ নিয়েছেন, গণতান্ত্রিক ব্যবস্থাকে সম্মান জানানো হচ্ছে, ঠিক সে সময় এ, ডি, সি, এর টাকায় নতুন করে উগ্রপন্থী তৈরী করা হচ্ছে, এবং বিরোধীরা নানা ভাবে প্রশ্রয় দিয়ে দেশের অশান্তি সৃষ্টির চেষ্টা করছেন। স্যার, ইতিমধ্যে রাজ্য সরকারের আহ্বানে সাড়া দিয়ে ১৮০০ যুবক নতুন জীবনে ফিরে এসেছে। এই হাউস আশা করছে, যারা এখনও ভুল বুঝতে পারেন নি, তারা অচিরেই ভুল বুঝে স্বাভাবিক জীবনে ফিরে আসবে এবং ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ মানুষের সার্বিক স্বার্থে হাত প্রসারিত করবে। রাজ্যের কল্যাণের জন্য আর একটি দিকে সরকার নজর রাখছেন। সেটা হচ্ছে, অনুপ্রবেশ দিক। আমরা জানি, ত্রিপুরা রাজ্যের তিন দিক বিদেশী রাষ্ট্র দ্বারা বেষ্টিত। স্বাভাবিকভাবে আমাদের পার্শ্ববর্তী রাষ্ট্র তৃতীয় বিশ্বের অন্যতম দরিদ্র দেশ। তারই ফলশ্রুতি হিসাবে এই রাজ্যে অনবরত অনুপ্রবেশ-এর ঘটনা ঘটছে। সেই জায়গায় অনুপ্রবেশ বন্ধ করার জন্য ভ্রামামান টাস্ক ফোর্স গঠন করার কথা বলা হয়েছে। আমি মনে করি, এটা শুধু রাজ্য সরকারের কর্ত্তব্যই নয়। এই অনুপ্রবেশ সমস্যা ভারতবর্ষের সমস্যা। সারা ভারতবর্ষেই যে যে রাজ্য সীমান্তবর্ত্তী অঞ্চল সেখানেই এই সমস্যা। ত্রিপুরা রাজ্যে এই সমস্যা আরো বেশী। এমনি স্বাধীনতার পর থেকে দেশের প্রাকৃতিক সম্পদের ব্যবহারের দিকে জোর দেওয়া হয় নি। এই রাজ্যের পিছিয়ে পরা উপজাতিদের জন্য বামফ্রন্ট সরকার বাদে এই রাজ্যের কোন সরকারই নজর দেয় নি। স্যার, বর্ডার সীল না করলে এই রাজ্যের বিপদ আরো বাড়বে। বিশেষ করে, সারা ভারতবর্ষে শিক্ষিত এবং অশিক্ষিত বেকার আছেন ১২ কোটির উপর। স্যার, শুধু মাত্র ত্রিপুরা রাজ্যেই শিক্ষিত-অশিক্ষিত বেকারের সংখ্যা ৪ লাখ। আমরা যদি এম, টি, এফ, কে শক্তিশালী না করতে পারি, তাহলে এই বেকারদের জীবনে অন্ধকার নেমে আসবে।

আমাদের এই হাউস মনে করে যে, এটা আমাদের ভারত সরকারের দায়িত্ব রাজ্য সরকারের সঙ্গে সহযোগিতা করা। এই অনুপ্রবেশ বন্ধ করা। তার পাশাপাশি ইনার লাইন চালু করতে হবে ৬ষ্ঠ তপশীল মোতাবেক। যাতে নতুন করে বাইরে থেকে অ-উপজাতি অংশের মানুষ সেখানে বসবাস গড়ে তুলতে না পারে, উপজাতিদের জমিজমা দখল করতে না পারে, উপজাতিদের জমিজমা সুরক্ষিত হয়, সেই ব্যবস্থাও কেন্দ্রীয় সরকারের করা দরকার। মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে উল্লেখ করা হয়েছে যে স্বাক্ষরতার জন্য নূতন কর্মসূচী হাতে নেওয়া হয়েছে। এই রাজ্যে শিক্ষার ক্ষেত্রে গত পাঁচ বৎসরে অরাজকতার অন্ধকার নেমে এসেছিল। রাজ্যের ইঞ্জিনীয়ারিং কলেজ, পলিটেকনিক ইনষ্টিটিউট সহ রাজ্যের বিভিন্ন কলেজগুলিতে কিছু সংখ্যক শিক্ষা বিরোধী, সমাজ বিরোধী তাদের আড্ডাখানা তথা উশৃঙ্খল আচরণের জায়গা হিসাবে তৈরী করে নিয়েছিল। বামফ্রন্ট সরকার গত ১০ মাসে এই সমস্ত শিক্ষা অঙ্গনগুলি থেকে নৈরাজ্য দূর করে নজীর-বিহীন উদ্যোগ নিয়েছেন। নূতন করে সমস্ত কলেজগুলিতে গণতন্ত্র মোতাবেক নির্বাচন অনুষ্ঠীত করে ছাত্র সংসদ তৈরী করা হয়েছে। কলেজগুলিতে আবার নবীন বরণ উৎসব চালু করা হয়েছে। খেলাধূলা এবং সাংস্কৃতিক চর্চা শিক্ষা অঙ্গনগুলিতে ফিরিয়ে আনা হয়েছে। পলিটেকনিক ইনষ্টিটিউট এবং ইঞ্জিনিয়ারিং কলেজগুলিতে যে সমস্ত ঘটনা গত পাঁচ বৎসর ধরে শাসক দলের মদতপুষ্ট মুষ্টিমেয় কিছু মানুষের জন্য নকল নবীন তৈরী করা হয়েছিল, সেখানে লেখাপড়া হত না, শিক্ষার সমস্ত পরিবেশ সেখানে বঞ্চিত হয়েছিল। বামফ্রন্ট সরকারে আসার পর গত ১০ মাসে শিক্ষা অঙ্গনগুলির পবিত্র পরিবেশ ফিরিয়ে এনেছেন। একথা মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে উল্লেখ করেছেন। শিক্ষাঙ্গনগুলিকে রাজনীতি থেকে মুক্ত রাখা হয়েছে, সেখানে সমস্ত রিগিং বন্ধ করার জন্য সঠিক পদক্ষেপ নেওয়া হয়েছে। এটা আমাদের কৃতিত্ব যে ত্রিপুরা রাজ্যে পলিটেকনিক ইনষ্টিটিউট স্থাপিত হয়েছিল প্রায় ৩০ বৎসর হয়েছে। কিন্তু এতদিন ধরে আমাদের মেয়েরা সেখানে ভর্ত্তী হতে পারেনি। গত শিক্ষাবর্ষ থেকে মেয়েরা পলিটেকনিক ইনষ্টিটিউট-এ ভর্ত্তী হয়েছে। এটা ত্রিপুরা রাজ্যের শিক্ষা ক্ষেত্রে বলা যেতে পারে একটা ল্যাণ্ড মার্ক। এ রাজ্যের রাজনৈতিক ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রকে সমস্ত কায়েমী স্বার্থের মানুষ পদদলিত রাখার জন্য মুষ্টিমেয় কিছু লোকের স্বার্থ রক্ষার জন্য যে বাহিনী তৈরী করা হয়েছিল, বিশেষ করে এ রাজ্যের যুবক-যুবতীদের অপকর্মের জন্য সবচেয়ে বেশী আকৃষ্ট করা হয়েছিল, রাজ্যের ক্লাবগুলিকে নানাভাবে অপক্ষয়ের দিকে ঠেলে দেওয়া হয়েছিল, নানা অপসংস্কৃতির মধ্যে নিমজ্জিত করে রাজনৈতিক পরিবেশকে কলুষিত করার করার জন্য যে রিগিং বাহিনী তৈরী করার জন্য গত পাঁচ বছরে উদ্যোগ নেওয়া হয়েছিল,

ক্ষমতায় টিকে থাকার জন্য স্বপ্ন নিয়েছিলেন এ রাজ্যের ক্ষমতা পিপাসুরা। বামফ্রন্ট সরকারে অধিষ্ঠিত হয়ে গত ১০ মাসে সেই পরিবেশ দূর করে একটা সুশৃংখল পরিবেশ এবং গণতান্ত্রিক বাতাবরণ তৈরী করেছেন। রাজ্যের যুবক যুবতীদের মধ্যে সাংস্কৃতিক চর্চা এবং খেলাধুলার চর্চার আগ্রহ ফিরিয়ে এনেছেন। গত পাঁচ বৎসর ধরে ক্লাবগুলিতে শুধু হৈ হুল্লুর হত, একটা ধ্বংসের মধ্যে রাজ্যের যুবক-যুবতীদের যৌবনকে ঠেলে দেওয়া হয়েছিল। খেলাধুলোর জগতে কোন পরিকাঠামো তৈরী করা হয় নি। তার মধ্যে দাঁড়িয়ে আজকে বলে দিতে পারি প্রতিটি স্কুলে গত ৪/৫ বছর বাৎসরিক ক্রিড়া অনুষ্ঠান হয় নি সেগুলি এখন হচ্ছে, কলেজগুলিতেও হচ্ছে এবং অনেক খেলা যেগুলি বন্ধ ছিল সেগুলি এখন আবার শুরু হয়েছে। প্রতিটি মাঠ প্রতিদিন সকাল বিকাল কোলাহলে পরিপূর্ণ থাকে এটাই মানব সম্পদের বিকাশ, সুস্থ যুব সমাজ এবং সুস্থ যুব মন তৈরী করার যে পদক্ষেপ তার মধ্য দিয়ে যে সৃজনশীলতা সমস্ত যৌবনকে কাজে লাগিয়ে বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছেন তাকে গণতান্ত্রিক পরিকাঠামোতে সামিল করার জন্য। মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ রয়েছে ১৯৯৬ ইংরাজী তারিখ থেকে রাজ্য সরকার এখানে স্বাক্ষরতা সমিতির একটা উদ্যোগ নিয়েছেন এটা উল্লেখযোগ্য পদক্ষেপ নিয়েছেন এই রাজ্যকে শতকরা ১০০ ভাগ স্বাক্ষরতা করার জন্য। এটা বলা দরকার স্বাক্ষরতা মিশন হবে সম্পূর্ণ নিরক্ষর এটা দ্বিতীয় বার বামফ্রন্ট সরকার আসার পর আবার শুরু হলো। গত ৫ বছর এটা নিয়ে কোন আলাপ আলোচনা বা কোন চিন্তা-ভাবনা তখনকার সরকারের কোন কাজের মধ্য দিয়ে আমরা দেখি নি। এটা শুধু ত্রিপুরা রাজ্যের চিত্র নয়, ভারতবর্ষ আমরা গর্ব্বিত আপনারা সবাই জানেন দক্ষিণের একটা রাজ্য কেরালা ভারতবর্ষে প্রথম স্বাক্ষরমুক্ত রাজ্য হিসাবে চিহ্নিত হয়েছে। এই ভারতবর্ষে বর্ত্তমান যারা শাসক দলে যারা ৫ বছর অন্তর অন্তর নানা রকম বুলি বলেন, যাদের নেতারা সাহেবী ইংরাজীর ভিতরে সার্ব্বজনীন শিক্ষার কথা বলেন তাঁরা ক্ষমতায় গিয়ে ভুলে গেছেন, সজ্ঞানে ভুলে যাওয়ার রাস্তাটা তাঁরা করেন প্রমাণিত হয়েছে এটা। এটা শুধু আমাদের রাজ্যের ক্ষেত্রে নয় কেরালায় যখন বামফ্রন্ট সরকার ছিল তখন সেখানকার সমস্ত জনগণকে সাথে নিয়ে তাদের মুক্ত করে এই কাজটা সম্পূর্ণ করেছে কিন্তু দুর্ভাগ্যবশতঃ ১৯৯১ইং সনের নির্ব্বাচনে সেখানে বামফ্রন্ট সরকার হেরে গেল এবং কংগ্রেস সরকার আসল। তখন আমরা দেখলাম কংগ্রেস আসার সাথে সাথে সে রাজ্যের স্বাক্ষরতার জন্য যে কার্যক্রম, স্বাক্ষরতার যে সমস্ত কর্মসূচী ছিল সেগুলি প্রায় বন্ধ করে দেওয়া হয়েছে। এটা ভারতবর্ষের যারা শাসক দল বা কেরালা রাজ্যে যারা সরকার চালাচ্ছেন এটা তাদের দর্শনের সাথে এই কর্মসূচীর সাথে মিল আছে। তাদের রাজনৈতিক দর্শন

সংখ্যা গরিষ্ঠ মানুষকে তাদের চেতনার প্রসারকে প্রসারিত করার যে চেষ্টা সেই চেষ্টাকে খর্ব করা হচ্ছে কারণ মানুষ যদি চেতনা গ্রহণ করতে পারে এবং যদি চেতনালব্ধ হয় তাহলে মানুষের উন্নতি হবে তাই তাকে খর্ব করার চেষ্টা হচ্ছে। স্বাধীনতার ৪৭ বছর পার হয়ে গেছে এবং তিন বছর পর আমরা স্বাধীনতার সুবর্ণ জয়ন্তী পালন করতে যাচ্ছি। দেশ যখন স্বাধীনতার স্বর্ণজয়ন্তীর দোরগোড়ায় দাঁড়িয়ে, তখন সারা পৃথিবীর ১০০ কোটি মানুষের ভিতরে ৪৫ কোটি মানুষের নিরক্ষর দেশ ভারতবর্ষ। এই দেশের অর্ধেকের উপর জনসংখ্যা দারিদ্র সীমার নীচে বাস করে: সেই দেশের কোটি কোটি নিরক্ষর সাধারন মানুষ তাদের চেতনাকে জাগ্রত না করে দিয়ে নিরক্ষর করে রেখে বা যারা স্বাক্ষর হয়েছে তাদের স্বাক্ষরোত্তর কর্মসূচীতে বাধা দিয়ে তাদের অধিকার থেকে বঞ্চিত করতে চাইছে। এইটাই তাদের কাজ। সেই জায়গায় বামফ্রন্ট সরকার ত্রিপুরায় ক্ষমতাসী হওয়ার পর নিরক্ষরতা দূরীকরনের জন্য যে সংগ্রাম এই সংগ্রাম শুধু মাত্র কিছু নাম লিখানো নয় সেখানে শোষনের বিরুদ্ধে, নির্যাতনের বিরুদ্ধে, নানা রকম সামাজিক যেসমস্ত অ্যাকপ্লয়টেশান রয়েছে তার বিরুদ্ধে একটা সংগ্রাম হিসাবে স্বাক্ষরতা কর্মসূচী ত্রিপুরা রাজ্যের মানুষকে দলমত নির্বিশেষে সমস্ত ক্ষেত্র থেকে আমাদের এগিয়ে আসতে হবে। রাজ্যপালের ভাষনে এইখানে উল্লেখ করা হয়েছে এই সরকার ত্রিপুরার যে রিসোর্স', যে সম্পদ, এইটাকে সঠিকভাবে ব্যবহার করে এই রাজ্যে বেকার সমস্যা সমাধানের জন্য, কর্মসংস্থানের জন্য এইখানে তার সমস্ত উদ্যোগ কাজে লাগাবেন। এইটা ঠিক আজকে আমাদের রাজ্যে প্রায় ৪ লক্ষের মত বেকার। তার মধ্যে একটা বিরাট সংখ্যক শিক্ষিত বেকার। গত কিছু দিন আগে এখানে দশম অর্থ কমিশন এসেছিল, এসে বলেছেন রাজ্যের ভিতরে সারা দেশের মধ্যে সর্বোচ্চ হারে কর্মচারীর সংখ্যা, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় বেশী। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় কর্মচারীর সংখ্যা এইখানে বেশী এইটার কারণ কি ? এই রাজ্যে কলকারখানা হওয়ার মত সুযোগ ছিল, এই রাজ্যে মাটির নীচে গ্যাস, তরল সোনা আছে, ভারতবর্ষের বৈজ্ঞানিকরা আবিষ্কার করেছেন, তারা বলেছেন এই সম্পদকে তুলে যদি ব্যবহার করা যায় তাহলে এইখানে কল কারখানা করা যায় এবং ১০০ বৎসরেও এই মাটির নীচের সম্পদকে শেষ করতে পারবে না। এই রাজ্যের শুধুমাত্র ৪ লক্ষ সাড়ে ৪ লক্ষ বেকারের জন্য না, উত্তর পূর্বাঞ্চলের বা আমাদের দেশের অন্যান্য অংশ এর বেকারের জনা ও এই রাজ্যে কর্মসংস্থানের সুযোগ তৈরী হবে, এই রাজ্য সমৃদ্ধ হবে। আমাদের দুর্ভাগ্য এই রাজ্যের এবং উত্তর পূর্বাঞ্চলের মানুষের এত আশা আকাংখা এত দাবী, এই রাজ্যের মধ্যে বিভিন্নভাবে এইখানে সঠিক পথে এবং ভুলপথেও এই রাজ্যের যুবকরা বিদ্রোহ করছে

এইখানে কর্মসংস্থানের জন্য। এইখান থেকে যুবকরা দিল্লীতে গেছে রেলের দাবীতে শিল্পের দাবীতে। এই রাজ্যের যে যুবকরা ভুলপথে গিয়ে যে দাবীটা তুলছে সেটাও সঠিক। এই রাজ্যকে সমৃদ্ধ করার জন্য নানাভাবে দাবী তুলেছে। হতে পারে ভুল পথ, কিন্তু দাবীটা সঠিক। আমাদের সম্পদকে সঠিকভাবে ব্যবহার করা হবেনা কেন? আমাদের সম্পদকে সঠিকভাবে ব্যবহার করে বেকার যুবক কর্মসংস্থানের ব্যবস্থা করা, এই হচ্ছে তাদের দাবী। এইটাত কোন অন্যায় দাবী না। আমরা কিছুদিন আগে দেখলাম কেন্দ্রের রেল বাজেট। সেখানে আমাদের রাজ্যের জন্য কোন বরাদ্দ. বা শিল্প করার জন্য কোন রকম রূপরেখা কেন্দ্রীয় সরকারের বাজেট দেখতে পাওয়া যায়নি। কেন এটা হবে? কাজেই আমাদের সংগ্রামকে আরো চালিয়ে যেতে হবে। এই সংগ্রাম শুধু এই রাজ্যের যারা শাসন দল তাদের না, সমস্ত অংশের মানুষকে এগিয়ে আসতে হবে। যাতে আমাদের রাজ্যের যে সম্পদ সেটাকে সঠিকভাবে ব্যবহার করে আমাদের বেকারদের জন্য কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়।

আমাদের দেশে শিক্ষিত বেকারের সংখ্যা হচ্ছে ৪ কোটির মত, আর অশিক্ষিত বেকারের সংখ্যা হচ্ছে ১২ কোটির মত হবে। আপনি জাপানে যান, ব্রিটেনে যান সেখানে মোট লোক সংখ্যা যত আছে আমাদের এখানে বেকার আছে তত শিক্ষিত ও অশিক্ষিত মিলিয়ে। অথচ আমাদের এখানেও মাটির নীচে প্রচুর সম্পদ আছে যে সম্পদকে কাজে লাগালে আমাদের বেকারের সংখ্যা কিছু কমে যেত, আমরা সেটাকে কাজে লাগাতে পারছি না বলেই বেকারদের কর্মসংস্থানেরও কোন ব্যবস্থা করতে পারছি না। তবু আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্য দিয়ে চেষ্টা করছি কিভাবে তাদেরকে সাহায্য করা যায় এই কথাটা আমাদের মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে ছিল, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এই ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ মানুষের আশা ও আকাংখার কথা প্রতিফলিত হয়েছে বলেই আমি মাননীয় রাজ্যপালের এই ভাষণকে সমর্থন করছি এবং সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসুবল রুদ্র।

**শ্রীসুবল রুদ্র (সোনামুড়া) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ৪ তারিখ মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে সমর্থন করি। সমর্থন করি এই কারণে যে, ওনার এই ভাষণের মধ্য দিয়ে ত্রিপুরা রাজ্যের মানুষের আশা ও

আকাংখার কথা খুব সুন্দরভাবে ফুটে উঠেছে। ত্রিপুরা রাজ্যের সামগ্রিক উন্নয়নের কথা তার মধ্যে ভেসে উঠেছে। সেদিন আমাদের মাননীয় বিরোধী সদস্যগণ যদি এই হাউসে থাকতেন তাহলে ওনারাও এই ভাষণ শুনে মুগ্ধ হয়ে যেতেন। যেহেতু আজকে এবং সেদিন বিরোধী সদস্যগণ এই হাউসে নেই সেহেতু এই ভাষণের উপর বেশী বক্তব্য রাখার কোন আনন্দ আমার নাই, উৎসাহও নাই, কাজেই আমি খুব ছোট্ট করে আমার বক্তব্যটা এখানে রাখছি। মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন এবং মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মাননীয় রাজ্যপালের সেই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। এবং সমর্থন করেই আমি আমার বক্তব্য এখানে রাখছি। ওনার ভাষণের মধ্যে ত্রিপুরা রাজ্যের মানুষের আশা আকাংখার কথা যেমন আছে তেমনিভাবে আছে কেন্দ্রীয় সরকারের মূল্যবৃদ্ধির কারণে ত্রিপুরা রাজ্যের দুর্গত অংশের মানুষের উপর তার যে প্রচণ্ড আঘাত এসেছে তার প্রতিফলন। মাননীয় রাজ্যপাল ওনার ভাষণের মধ্যে ত্রিপুরা রাজ্যের মানুষের অবস্থাটার কথা এমন সুন্দরভাবে এনেছেন যে তাকে সমর্থন না করে পারা যায় না। কারণ ত্রিপুরা রাজ্যটাতো ভারতবর্ষের থেকে বাহিরে না, কাজেই ভারতবর্ষের যে অর্থনীতি, ভারতবর্ষের যে শিল্প নীতি, ভারতবর্ষের যে দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে এইটা থেকেতো ত্রিপুরা রাজ্যকে বাদ দেওয়া যাবে না। তাই তিনি বলেছেন, ইতিমধ্যে কেন্দ্রের কংগ্রেস (ই) সরকারের যে নয়া অর্থনীতি চালু করেছেন তার কুফল ত্রিপুরা রাজ্যের মধ্যে দেখা দিয়েছে। বড় আশ্চার্যের ব্যাপার যে, সামনে পার্লামেন্ট অধিবেশন শুরু হচ্ছে এই অবস্থার মধ্যে পেট্রোল ডিজেল ইত্যাদির দাম বাড়ানো হয়েছে।...... ভাবতে অবাক লাগে যে আমরা কেমন গণতান্ত্রিক দেশে বাস করছি, যে দেশে চারদিন পাঁচদিন পরে পার্লামেন্টের অধিবেশন বসবে এবং এই পার্লামেন্টের মধ্যে আলাপ আলোচনা করে জিনিসপত্রের দাম বাড়ানো হবে না কমানো হবে। এবং এইখানে সারা ভারতবর্ষের কোটি কোটি মানুষের ভোটে নির্বাচিত জন-প্রতিনিধিরা আছেন। তারা আলাপ আলোচনা করবেন ভারতবর্ষের অর্থনীতি কোনদিকে নিয়ে যাওয়া যায়। কিন্তু এই আলোচনার সুযোগটুকু না দিয়েই রাতের অন্ধকারে পেট্রোলিয়ামের দাম, ডিজেলের দাম বাড়িয়ে দিয়ে মানুষের জীবনে একটা দুর্বিসহ অবস্থা সৃষ্টি করা হয়েছে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে সারা ভারতবর্ষের মানুষের জানতে বাকী নেই যে নয়া অর্থনীতি ভারতবর্ষে চালু করা হয়েছে, এই নয়া অর্থনীতির মধ্যে দিয়ে আজকে আমরা লক্ষ্য করেছি যে এবং ইতিমধ্যে মাননীয় সদস্যরাও দেখেছেন যে এই

ত্রিপুরা রাজ্যেও সর্ব-ভারতীয় শ্রমিক-কৃষক আন্দোলনের অংগ হিসেবে এখানে লক্ষ লক্ষ মানুষ পদযাত্রায় অংশগ্রহণ করেছেন এই নয়া অর্থনীতির বিরুদ্ধে। এবং এইটা বলা চলে—এই ত্রিপুরা রাজ্যের মানুষ শুধু নয়া অর্থনীতি এবং নয়া শিল্পনীতির বিরুদ্ধে পদযাত্রা করেন নি—আজকে তারা পার্লামেন্টও অভিযান করবে—ভারতবর্ষের কোটি কোটি মানুষ সেখানে এই পার্লামেন্টের অভিযানে অংশগ্রহণ করবে।

আজকে সারা ভারতবর্ষের মানুষের একটাই কথা যে ভারতবর্ষের অর্থনীতি আজকে কোনদিকে যাচ্ছে এবং এই সর্বনাশা অর্থনীতি যদি ভারতবর্ষে চলতে থাকে তাহলে আমরা এই ত্রিপুরা রাজ্যের মানুষ তা থেকে মুক্তি পেতে পারে না, আমরা আলাদাভাবে চলতে পারি না। সেই জন্যই আমরা দেখছি যে এই অর্থনীতির বিরুদ্ধে কোটি কোটি মানুষ একই কণ্ঠে গর্জে উঠেছেন যে এই অর্থনীতিকে বাতিল করতে হবে, যে অর্থনীতি গরীব মানুষের সমস্যার সমাধানের ক্ষেত্রে অন্তরায় সৃষ্টি করে সেই অর্থনীতিকে বাতিল করতে হবে।

সেক্ষেত্রে দেখা গেছে আই, এম, এফ, বিশ্বব্যাঙ্ক থেকে ঋণ নেওয়া হয়েছে। এই ঋণের কণ্ডিশন অনুযায়ী ভারতবর্ষের অর্থনীতি পরিচালিত করার চেষ্টা করছে এবং সেভাবে বাজেট তৈরী হচ্ছে। সেভাবে বিভিন্ন ক্ষেত্রে প্রতিবন্ধকতার সৃষ্টি করার চেষ্টা করছে। তারমধ্যে দিয়ে আজকের ভারতবর্ষে অর্থনীতির ক্ষেত্রে একটা বিরাট জটিলতার সৃষ্টি হয়েছে। আমরা দেখেছি শিল্পের ক্ষেত্রেও একটা নতুন নীতি নির্দ্ধারণ করা হয়েছে। আমরা ত্রিপুরা রাজ্যের মানুষ যখন শিল্প উন্নয়নের কথা বলি আমাদের চোখের সামনে ভারত-বর্ষের শিল্পোন্নয়ন দেখি আমরা লক্ষ্য করি ভারতবর্ষের শিল্পনীতি আজকে কোথায় নিয়ে যাচ্ছে সমস্ত বেসরকারীকরণের দিকে নিয়ে যাচ্ছে। সরকারী আওতাধীন যেসমস্ত সংস্থা বা আণ্ডারটেকিংস্ রয়েছে এল, আই, সি, ব্যাংক থেকে শুরু করে বিভিন্ন সরকারী সংস্থা, আধা-সরকারী সংস্থা, সমস্ত বিদেশী পুঁজিপতিদের হাতে তোলে দেওয়া চেষ্টা করছে। অথচ ত্রিপুরা রাজ্যের শিল্পায়নের ক্ষেত্রে আসলে কোন উদ্যোগ এখনো গ্রহণ করা হয়নি। এখনো ত্রিপুরা রাজ্যে ছোট গ্যাসভিত্তিক শিল্প কলকারখানা গড়ে উঠেনি। কেন জানি না, কেন্দ্রীয় সরকার এই রাজ্যকে বার বার বঞ্চিত করেছেন। সারা ভারতবর্ষে ইতিমধ্যে যেসমস্ত শিল্প কারখানা রয়েছে সেগুলিকে বেসরকারী মালিকদের হাতে তোলে দেওয়ার চক্রান্ত করছেন এবং সেসমস্ত মালিকরা ইতিমধ্যে কম্পিউটার অটোমেশন এইসমস্ত ব্যবস্থার মধ্যে দিয়ে সেখানে হাজার হাজার, লক্ষ লক্ষ শ্রমিককে ছাটাই করার পরিকল্পনা নিচ্ছে। আমাদের ত্রিপুরা রাজ্যে কোন শিল্প কলকারখানা নেই। কাজেই এই রাজ্যে শিল্পোন্নয়ন

যদি করতে হয় তাহলে অর্থনৈতিক দিক দিয়ে এই রাজ্যকে আরো বেশী সুযোগ দিতে হবে। আমরা দেখছি যে সমগ্র উত্তর-পূর্বাঞ্চলের মধ্যে ত্রিপুরা একটি প্রত্যন্ত রাজ্য, যে রাজ্যের অর্থনৈতিক কাঠামো এতো বেশী দুর্বল যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চাইতে এইখানে কেন্দ্রীয় সরকার অত্যন্ত কঠোর এবং কঠিন হয়ে এসেছেন। এইখানে বিভিন্ন পরিকল্পনা খাতে টাকা বরাদ্দ করার ক্ষেত্রে বিভিন্ন রকম প্রতিবন্ধকতার আইনের ধোঁয়া তোলে এইখানকার মানুষকে বঞ্চিত করেছেন। এবং সেইজন্য মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে এইখানে শিল্প কলকারখানা সরকারী নেতৃত্বাধীন হোক বা কেন্দ্রীয় সরকারের অধীনেই হোক বা বেসরকারী মালিকানাধীনেই হোক শিল্প কলকারখানা গড়ে তোলার জন্য এইখানে উদ্যোগ নিতে হবে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এইখানে বলা হয়েছে গ্যাসভিত্তিক কলকারখানা গড়ে তোলা হবে। অথচ বিদ্যুতের ক্ষেত্রে আমরা দেখি ১৯৯২ সালে প্রধানমন্ত্রী চারটি ২১ মেঘাওয়াট গ্যাস ভিত্তিক তাপ-বিদ্যুৎ প্রকল্পের ভিত্তিপ্রস্তর স্থাপন করেছেন। কিন্তু এইটা দুর্ভাগ্যজনক যে এইখানে বিদ্যুতের চাহিদা রয়েছে, এবং যেহেতু এই রাজ্য পশ্চাদপদ রাজ্য, এইখানে ছোট ও মাঝারী আকারের শিল্প কলকারখানা স্থাপনের জন্য প্রথমেই যে জিনিসটা দরকার সেটা হলো বিদ্যুৎ এবং সেই ক্ষেত্রে খুব সঠিকভাবেই মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন যে বিদ্যুতের চাহিদা থাকা সত্বেও, প্রতিশ্রুতি থাকা সত্বেও, ভিত্তি প্রস্তাব স্থাপন করা সত্বেও এখনো পর্যান্ত প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা তো দূরের কথা, এমনকি এইটা অনুমোদন করার কাগজপত্রও তৈরী করার যে কাজটা করা হয়নি। নেপকো থেকে যে অনুমোদন নেওয়া দরকার সেটাও নেওয়া হয়নি। কাজেই এখানে শিল্পোন্নয়নের জন্য শিল্প কলকারখানা স্থাপনের জন্য সর্বাগ্রে যেটি সবচেয়ে সেটাও বেশী প্রয়োজন সেই বিদ্যুতের উন্নতির জন্য আরো বেশী টাকা বরাদ্দ করতে হবে এবং যেসমস্ত ভিত্তিপ্রস্তর স্থাপন করা হয়েছে সেগুলিকে অবিলম্বে চালু করতে হবে। এবং বিদ্যুতের ক্ষেত্রে ত্রিপুরাকে স্বয়ং সম্পূর্ণ করে তোলাতে হবে যারভিত্তিতে বাইরে থেকে বিভিন্ন ছোট এবং মাঝারী শিল্পপতিদের আমন্ত্রন জানাতে পারি। সেই লক্ষ্য রেখেই এই বক্তব্য সেখানে রাখা হয়েছে।

এইবার আমরা আরো দেখতে পাই যে ত্রিপুরায় রেলপথ স্থাপনের জন্য আমাদের দীর্ঘদিনের দাবী,। এই কোন সরকারী বা নির্দিষ্ট কোন রাজনীতি নয়, এইটা ত্রিপুরারাজ্যের দলমত নির্বিশেষে মানুষ একটার পর একটা লড়াই করেছেন, আন্দোলন সংঘটিত করেছেন, ছাত্র-যুবকরা, কৃষকরা, শ্রমিক এবং কর্মচারীরা দীর্ঘদিন ধরে লড়াই

করেছেন। এই রাজ্য এমন একটি রাজ্য যার তিন দিক দিয়েই রয়েছে বাংলাদেশ পরিবেষ্টিত এবং এইখানে ডাইরেক্ট যোগাযোগের একমাত্র লাইফলাইন আসাম-আগরতলা রোড্ যদি কোন কারনে বন্ধ হয়ে যায় বা ধ্বস নামে রাস্তার উপর, অথবা যদি অন্য কোন কারণে এইটা বন্ধ হয়ে যায় যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যায়, তাহলে আমাদের রাজ্যের মানুষকে অনাহারে মরতে হয়, নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র আসতে প্রতিবন্ধকতার সৃষ্টি হয় এবং যেহেতু এই রাজ্যের মধ্যে দারিদ্রসীমার নীচে বসবাস করে বেশীরভাগে মানুষ যারা রেশনের চালের উপর নির্ভরশীল তারা রেশনে চাল পাবে না এই লাইফলাইন বন্ধ হলে। এইজন্য বার বার আমরা বলেছি যে যোগাযোগের ব্যবস্থাকে আরো উন্নত করতে হবে। এবং এই যোগাযোগ ব্যবস্থাকে যদি উন্নত করতে হয় তাহলে রেলপথ সম্প্রসারণ ছাড়া তার কোন বিকল্প কোন ব্যবস্থা নেই। এই রাজ্যে শত শত মাইল দূর থেকে মাল এনে এই রাজ্যে লক্ষ লক্ষ মানুষের চাহিদা পূরণ করা সম্ভব নয়। সেইজন্য রেলপথের দাবী নিয়ে লড়াই হয়েছে, আন্দোলন হয়েছে. কিন্তু আমরা দেখলাম এইবার বাজেটের মধ্যে একটুও রেলপথ এক্সটেনশন করার জন্য কোন অর্থ ধরা হয়নি।

বলা হয়েছে সার্ভে করা হয়েছে। সাব্রুম বা আগরতলা পর্যান্ত রেল লাইন সম্প্রসারনের ব্যাপারে কিছুই এই বাজেটে দেখতে পেলাম না। এইবার বাজেটের মধ্যে উল্লেখযোগ্যভাবে লক্ষ করলাম রেলের ভাড়া বৃদ্ধি করা হয়েছে। কিন্তু প্রত্যন্ত রাজ্য ত্রিপুরার জন্য যাত্রী পরিসেবা বা মাল পরিবহনের ব্যাপারে তেমন কোন উদ্যোগ নতুন করে নেওয়া হয় নি। এটা অত্যন্ত দুঃখের এবং পরিতাপের বিষয়।

আর একটি সমস্যার কথা এখানে বলা হয়েছে সেটা হলো বিদেশী অনুপ্রবেশকারী-দের ব্যাপারে। খুবই সঠিকভাবে এখানে সেটা উল্লেখ করা হয়েছে। এই রাজ্যে কত অনুপ্রবেশকারী ঢুকেছে তার একটা হিসাব করা দরকার। এটা যদি বার না করা যায় তাহলে আগামী দিনে শুধু নয় এখনই মানুষের মনে যে প্রশ্ন জেগেছে সেটা হলো ট্রাইবেল বাঙ্গালীর সম্প্রীতির প্রশ্ন। ট্রাইবেলদের অস্তিত্ব রক্ষার প্রশ্ন অত্যন্ত জরুরী প্রশ্ন। এবং আমরা দেখেছি তিন দিকে বর্ডার এবং ইতিমধ্যে এই বিধানসভাতেও আলোচনা হয়েছে যে সীমান্তের কাঁটা তারের বেড়া দিতে হবে। কারণ বাংলাদেশী অনুপ্রবেশকারীরা যাতে এদেশে না ঢুকতে পারে এবং এ, ডি সি, এলাকায় গিয়ে বাড়ী-ঘর বানিয়ে বসবাস না করতে পারে। তারা যাতে নাগরিকত্ব কার্ড না পায় সেটাও আমাদের দেখতে হবে। তবে এই দায়িত্ব রাজ্য সরকারের একার পক্ষে সম্ভব নয়। বার বার আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি এই দায়িত্ব পালন কর জন্য।

সীমান্তরক্ষী বাহিনী আছে, টাস্ক ফোর্স বাহিনী আছে। আমি বি, এস, এফের বিরুদ্ধে কিছু বলতে চাই না। সীমান্তের অবস্থাটা কি? সীমান্ত একটি খোলা ময়দান এবং প্রতিনিয়ত জিনিষ-পত্র পাচার হচ্ছে। বাংলাদেশীরা উঠে আসছে। ১০ টাকা দিলে একজন বাংলাদেশে চলে যেতে পারে। ঐ দিকেও টাকা দিলে পড়ে আসতে পারে বলে শুনেছি। এই যদি সীমান্তের অবস্থা হয়, তবে স্বাভাবিক ভাবেই অনুপ্রবেশ কিছুতেই রোধ করা যাবে না। অনুপ্রবেশ যদি রোধ না করা যায় তাহলে ত্রিপুরা রাজ্যে পাহাড়ী-বাঙ্গালী ঐতিহ্য রক্ষার যে সংগ্রাম সেই সংগ্রাম আমাদের সামনে একটা বিরাট প্রতিবন্ধকতা সৃষ্টি করবে। সেইজন্য আমরা লক্ষ্য করছি একটা অজ্ঞাত জায়গাতে বিভিন্ন কারণে এই অনুপ্রবেশকারীরা সেখানে কিছু কিছু সুযোগ পাচ্ছে। সেই সুযোগকে বন্ধ করতে হবে। বিশেষ করে গত ৫টি বৎসর অবিশ্রান্তভাবে বাংলাদেশের নাগরিকরা এই ভারতবর্ষে এসেছে। ২৫ বৎসর ৩০ বৎসর আগের তারিখ দিয়ে নাগরিকত্বের কার্ড বের করেছে। এবং সেই জন্য চিহ্নিত করতে হবে এই সমস্ত বাংলাদেশীদের, বের করে দিতে হবে এই ত্রিপুরা রাজ্য থেকে। সেই দিক থেকে আমরা যেমন কেন্দ্রীয় সরকারকে বলছি এবং রাজ্যপালের ভাষনের মধ্যেও আছে। সীমান্তের সুরক্ষা ব্যবস্থাকে আরো সুরক্ষিত করতে হবে, কাটা তারের বেড়া দিতে হবে এবং কোন মতেই একটা অনুপ্রবেশকারী যাতে এই ত্রিপুরা রাজ্যে আশ্রয় নিতে না পারে যাতে বিদেশীরা এখানে এসে আশ্রয় নিতে না পারে এবং বিভিন্ন আইনের ফাঁক ফুকরে নাগরিকত্ব কার্ড করিয়ে পঞ্চায়েত রেজিষ্টারে নাম তুলে অথবা ভোটার লিস্টে নাম তুলেতে যাতে কোন অবস্থায়ই না পারে তারজন্য প্রয়োজনীয় উদ্যোগ কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করতে হবে। সেইজন্য অনুপ্রবেশের ক্ষেত্রে এখানে পরিষ্কারভাবে বলা হয়েছে এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। এই দায়িত্বকে খুব দ্রুত পালন করার জন্য রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে। আমরাও সেটাকে সমর্থন করি। আমরা দেখেছি যে, গণতন্ত্রের এর পুনরুদ্ধারের সংগ্রাম আমরা শুরু করেছিলাম এই ত্রিপুরা রাজ্যে। এবং আমরা সফলও হয়েছি। গণতন্ত্র পুনরুদ্ধারের সংগ্রামে এই ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ মানুষ ভোট দিয়ে বামফ্রন্ট সরকাকে প্রতিষ্ঠিত করেছে। আমরা বলেছি যে তৃণমূল স্তরে গণতন্ত্র নিয়ে যাব। এবং আমরা যে প্রতিশ্রুতি নির্বাচনের আগে দিয়েছিলাম, যে বেআইনীভাবে যে সমস্ত পঞ্চায়েতকে ভেঙ্গে দেওয়া হয়েছে. যে সমস্ত নির্বাচিত সংস্থাকে ভেঙ্গে দেওয়া হয়েছে এইগুলির নির্বাচন আমরা খুব দ্রুত সম্পূর্ণ করব। সেই প্রতিশ্রুতির অঙ্গ হিসাবে ইতিমধ্যেই ত্রিপুরা রাজ্যে পঞ্চায়েত রাজ বিল

পাশ হয়েছে। সেটাকে সামনে রেখে ত্রিপুরা রাজ্যে নির্বাচনের সমস্ত রকমের প্রস্তুতি চলছে। এই প্রস্তুতি যেখানে প্রায় সম্পূর্ণ ঠিক সেই অবস্থার মধ্যে আমরা লক্ষ্য করলাম যে কংগ্রেস (আই) দল এই রাজ্যে নির্বাচন চান না তারা মামলা করলেন হাইকোর্টে। গণতান্ত্রিক পদ্ধতিতে যে নির্বাচন করতে যাচ্ছে ত্রিপুরা রাজ্যে সেই নির্বাচনকে স্তব্ধ করে দেওয়ার জন্য মামলা করলেন। আজকে তার হেয়ারিং ডেইট। আমরা বিশ্বাস করি যে, আমাদের জয় সুনিশ্চিত। যেহেতু আমরা গণতন্ত্র পুনরুদ্ধারের সংগ্রামে এই ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ মানুষকে সংগঠিত করেছি। যেহেতু এই রাজ্যের মানুষ বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠিত করেছে তার ভোটের মধ্য দিয়ে, সেহেতু ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ মানুষ চায় যে, এই পঞ্চায়েত নির্বাচিত হউক, যে বেআইনীভাবে আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে যারা নির্বাচিত পঞ্চায়েতকে ভেঙ্গে দিয়েছে, যারা পৌরসভাকে ভেঙ্গে দিয়েছে, যারা নির্বাচিত সংস্থাকে ভেঙ্গে দিয়েছে, আমরা যখন চাইছি যে, নির্বাচন সম্পন্ন করে তৃণস্তরে গণতন্ত্র পৌঁছে দেওয়া পঞ্চায়েত স্তরে সেখানে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা। সেই জায়গায় কংগ্রেস-এর এই ভূমিকা ধিক্কার জনক। এবং সেই জন্যই বলা হয়েছে যে, গণতন্ত্রক-এর পুনরুদ্ধারের সংগ্রামে আমরা যেভাবে এগিয়ে যাচ্ছি আগামী দিনে ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ মানুষকে আমরা সাথে নিয়ে সেখানে নিয়ে যাব। ইতিমধ্যে অনেক আলোচনা করেছেন আমি বিস্তৃত আলোচনা করতে চাই না। বিশেষ করে আইন শৃংখলার প্রশ্ন। ইতিমধ্যে আত্মসমর্পণ করেছে যারা ভুল পথে পরিচালিত হয়েছিল। আমার সরকার সেখানে বলেছে যে যারা ভুল পথ থেকে সরে না আসবে নিশ্চয় তাদের সম্পর্কে আমাদের ব্যবস্থা নিতে হবে এবং সেইদিক থেকে আমরা বার বার চেয়েছিলাম যে, পুলিশকে আধুনিকীকরণ করা। ত্রিপুরা রাজ্যে যে জায়গা বিশেষ করে সাম্প্রদায়িক শক্তি এবং বিচ্ছিন্নতাবাদী শক্তি দিন দিন মাথা চারা দিয়ে উঠেছে। বিশেষ করে সমগ্র উত্তর পূর্বাঞ্চল রাজ্যগুলির যে অবস্থা ত্রিপুরা রাজ্যে আমরা চাইছি শান্তিপূর্ণভাবে একটা সমাধান করা। রাজনৈতিক পথে এটার সমাধান করা এবং সেই ক্ষেত্রেও যারা সাম্রাজ্যবাদী গোষ্ঠিরা এই রাজ্যে যেখানে উগ্রপন্থীদের মদত দিয়ে বিপথে পরিচালিত করার চেষ্টা করছে, যারা এই পথ থেকে ফিরে আসবে না বিশেষ করে সমগ্র পরিস্থিতিকে মোকাবেলা করার জন্য বার বার প্রস্তাব দেওয়া হয়েছিল পুলিশকে আধুনিকরণ করা। এবং বিশেষ করে আরো বেটেলিয়ন খোলা এবং পুলিশকে আরো নতুন অস্ত্রেশস্ত্রে সজ্জিত করে পুলিশ বাহিনীকে আরো শক্তিশালী করে গড়ে তোলার জন্য বার বার কেন্দ্রীয় সরকারের কাছে

অর্থ বরাদ্দ চাওয়া হয়েছে। এখন পর্যান্ত সেই বরাদ্দের কোন খবর নেই। সেই জন্য এটা পরিষ্কারভাবে রাজ্যপালের ভাষণের মধ্যে উপস্থাপিত হয়েছে। এবং আমি এই বিধানসভা থেকে দাবী করছি যে, পুলিশকে আধুনিকীকরণ সহ ভাষণে যেসমস্ত প্রস্তাবগুলি লিপিবদ্ধ আছে এটা কেন্দ্রীয় সরকার মেনে নেবেন। এবং পাশাপাশি রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ।

**শ্রীপান্নালাল ঘোষ** ( রাধাকিশোরপুর ):— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৪ঠা মার্চ মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষন দিয়েছেন এবং মাননীয় মুখ্য সচেতক রাজ্যপালের এই ভাষনের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাই এবং আমরা জানি যে আজকে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হওয়ার পরে এই সময়ের মধ্যে যেভাবে গনতন্ত্রকে সম্প্রসারিত করার উদ্যোগ নেওয়া হয়েছে, এই বিভিন্ন ভাবে যে উদ্যোগ নেওয়া হয়েছে রাজ্যপালের ভাষনে সেই কথাগুলি এখানে তুলে ধরা হয়েছে। কারণ আমরা দেখেছি যে কংগ্রেস (আই) এবং টি ইউ জে এস এর যে সরকার গত ৫ বৎসর ধরে এখানে প্রতিষ্ঠিত ছিল, তাদের যে অনুস্রিত নীতি তাতে যেভাবে মানুষের কথা বলার সুযোগ ছিলনা। সংবিধানের অধিকার ছিল না, রাজনীতি করার অধিকার ছিল না, সুতরাং এক কথায় যে গনতান্ত্রিক সুযোগ সুবিধাগুলি থাকে সেই গুলিকে কৌন ঠাসা করা হয়েছে, জলাঞ্জলি দেওয়া হয়েছে। মানুষের যে ক্ষোভ বিক্ষোপ একটা সরকারের প্রতি থাকে, সরকারের অনুস্রিত নীতির বিরুদ্ধে সাধারন মানুষ তার অভিব্যক্তি জানাবার যে সমস্ত জায়গা থাকে সেইগুলিকে গত সরকারকে যে ভাবে শেষ করে দিয়েছে তার ভিত্তিতে তারা তৈরী করেছিল নানা জীবন বাজী রেখে বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় এনেছে এবং বামফ্রন্ট তার নির্বাচনি প্রতিশ্রুতিতে যে সব প্রতিশ্রুতি রেখেছিল তা বাস্তবায়িত করার জন্য তার চেষ্টা চলছে। শান্তিশৃঙ্খলার প্রশ্ন যেখানে বিরাট করে উঠেছিল এবং বামফ্রন্ট সরকার বলেছে তারা যদি ক্ষমতায় আসতে পারে তা হলে অন্ততপক্ষে ত্রিপুরা রাজ্যের উন্নতি করবেন। ত্রিপুরা রাজ্যের গনতান্ত্রিক ব্যবস্থাকে সমৃদ্ধি করার জন্য শান্তি শৃঙ্খলা রক্ষা করাকে অগ্রাধিকারের ভিত্তিতে বিবেচনা করবে। আমরা জানি শান্তি শৃঙ্খলা রক্ষা করার প্রশ্নে একদিকে আমাদের এই জাতি উপজাতির অংশের মানুষ আছেন তারা নানাভাবে নির্যাতিত তারা নানাভাবে অবহেলিত,

তাদের মধ্যে একটা পিছিয়ে পড়া মানসিকতা আছে, নানা কারণে জিনিসগুলি তৈরী হয়েছে এবং সেই ক্ষোভটাকে কাজে লাগাচ্ছে এক শ্রেনীর স্বার্থান্বেষী লোক, কায়েমী স্বার্থের লোক। আজকে তারা চেষ্টা এই যুবককে কাজে লাগিয়ে একটা বিচ্ছিন্নতা মনুভাব তাদের মধ্যে গড়ে তোলার জন্য যেটা ত্রিপুরা গড়ে তোলার জনা যে পরিবেশ দরকার যে পরিস্থিতি দরকার সেই পরিবেশের বিরোধী। সুতরাং, বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে যেটা চাইছে যে উগ্রপন্থী যারা রয়েছে তারা যাহাতে সুস্থ জীবনে ফিরে আসে। তাহলে যে আর্থিক অবস্থা আমাদের আছে সেই আর্থিক অবস্থার মধ্যেও ত্রিপুরাকে গড়ে তুলতে সুবিধা হবে। আমরা দেখেছি রাজ্যপালের ভাষণে ঠিক সেই কথাটি আছে। যে এটা যদি না হয় তা কোন উন্নয়নমূলক কাজ-এর ভিত্তি হচ্ছে। শান্তি শৃঙ্খলার দিক থেকে আজকে এ টি টি এফ ১৬৮১ জন এবং এন এল এফ টি ১১১ জন সুস্থ জীবনে ফিরে এসেছে। আবার ঐ দিক থেকে এই শান্তি শৃঙ্খলাকে, বিচ্ছিন্নবাদী শক্তিকে মোকাবেলা করছি একদিকে তাদের সুস্থ জীবনে ফিরে আনা অন্যদিকে প্রশাসনিক শক্তিকে মজবুত করা এবং সেই দিক থেকে আমাদের যে নির্বাচনী প্রতিশ্রুতি কাজে লাগিয়েছি। আমরা সেই জায়গায় তাদেরকে পুনর্বাসন দিবার জন্য যে উদ্যোগ দরকার যে মনোভাব দরকার আমরা করেছি। তাদের পুনর্বাসন দিবার জন্য অর্থের দরকার আমরা কেন্দ্র সরকারকে বলেছি। কিন্তু এখন পর্যন্ত কোন ইঙ্গিত পাওয়া যায় নি। সেই টাকা পেলে তাদেরকে সঠিকভাবে তাদেরকে পুনর্বাসন দিতে পারব। এবং সেটি আমাদের ত্রিপুরার পক্ষে লাভ হবে। এবং সেই পুনর্বাসনটি একটি গ্যারান্টি হবে। নতুন করে আমরা দেখি যে ১৯৮০ সালের ত্রিপুরা রাজ্যের মধ্যে যে জাতি উপজাতির মধ্যে যে সম্প্রীতি ছিল সেটি নানা ভাবে বিঘ্নিত হয়েছে একটি দাঙ্গা হয়ে গেছে। সেই দাঙ্গার পরবর্তীকালে এখানে কেন্দ্রীয় সরকার। পাঠিয়েছিলেন দীলিপ সিং কমিটি। তারা সমস্ত দিক পর্যালোচনা করে এই দাঙ্গার মূলকারণ সেখানে দিয়েছিলেন। যাতে অর্থনৈতিক ক্ষেত্রে ত্রিপুরা যতটা এগিয়ে যাওয়ার কথা ছিল এবং যে সমস্ত উপজাতি যুবকদের যে সমস্ত কাজে অন্তর্ভুক্ত কথা বলেছিলেন, আমরা দেখেছি পরবর্তী কালে এখানে সেই রকম কোন শিল্প কারখানা গড়ে উঠে নি। বেকার যুবকদের কাজে লাগাবার ক্ষেত্রে প্রাকৃতিক সম্পদকে কাজে লাগানো হয় নি। শিল্প কারখানা স্থাপন করে, কর্মসংস্থান সৃষ্টি করে বেকার যুবকরা যাহাতে বিভ্রান্ত হতে না হয় রাজ্যপালের এই ভাষণকে আমরা সমর্থন না করে পারি না। আজকে দেখা যাচ্ছে যে ত্রিপুরা রাজ্যে মাটির নিচে প্রচুর পরিমান সম্পদ রয়েছে, গ্যাস রয়েছে তৈল রয়েছে। সুতরাং, আমরা দেখি এই ত্রিপুরার প্রাকৃতিক

সম্পদকে কাজে লাগাবার জন্য ও এন জি সি চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু দুঃখের ব্যাপার সেটি দীর্ঘদিন ধরে চেষ্টা করা হলেও এখন পর্যন্ত কাজে লাগানো যায় নি। যেখানে বোম্বে হাইওয়ে আমাদের অনেক পরে গবেষণা করেছিলেন তারা এখন আমাদের দেশের বিভিন্ন জাগাতে তৈল সরবরাহ করছে। কিন্তু আমাদের ত্রিপুরায় শুধু রিগ-এর অজুহাত দেখিয়ে কাজটি দীর্ঘায়িত করছে।

এখানকার শিল্প যতটা সমৃদ্ধ হবে, সেই জায়গাতে আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির ফলে সেটা হয়ে উঠছে না। আমাদের এই রাজ্যে ইতিপূর্বে রেলের জন্য প্রাকৃতিক সম্পদ ব্যবহারের জন্য অনেক আন্দোলন হয়ে গেছে, এমন কি এইসব দাবী আদায়ের জন্য নানা সময়ে নানা সংগঠনের পক্ষ থেকে দিল্লীতে যাওয়া হয়েছে। কিন্তু সেখানে গিয়ে শিল্প গড়ে তোলার দাবী জানালে বলা হয়, তোমাদের রাজ্যে রেল নাই, কাজেই শিল্প হবে কি করে? আবার রেলের দাবী জানাতে গেলে বলা হয়, এটা সম্ভব নয়। কাজেই আমরা দেখছি যে এই রেল এবং শিল্প একটা অন্যটার পরিপূরক। যেমন রেল না হলে শিল্প গড়ে উঠতে পারে না, আবার শিল্প গড়ে উঠবে না যদি রেল না থাকে।

তাই রাজ্যপালের ভাষণের মধ্যে যে কথা বলা হয়েছে যে এই রাজ্যে যথেষ্ট সম্পদ আছে, সেটাকে ইউটিলাইজড্ করা দরকার, তা অত্যন্ত প্রতি প্রধানযোগ্য। এটা আমাদের সবারই মনে রাখা দরকার যে ত্রিপুরা রাজ্য ভারতের বাইরে নয়, এটা ভারতেরই একটা অংশ। কাজেই ত্রিপুরার সমৃদ্ধি হলে, ভারতেরই সমৃদ্ধি হবে। কিন্তু আজকে আমাদের সামনে যে প্রশ্নটা উঠেছে, সেটা হল কেন্দ্রীয় সরকারের মনোভাব বা দৃষ্টিভঙ্গী। আজকে আমরা এও দেখছি যে ভারতের যেসব রাজ্যে সমৃদ্ধি আছে, সেখানে যাতে আরও বেশী করে সমৃদ্ধি হয়, সেজন্য কেন্দ্রীয় সরকার সচেষ্ট, আর যে রাজ্যের সমৃদ্ধি নেই, সেই রাজ্যের সমৃদ্ধিতে কেন্দ্রীয় সরকারের আদৌও কোন মনোযোগ নেই। অর্থাৎ ভারতের বিভিন্ন অঙ্গ রাজ্যের উন্নয়নে কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতি একটা বিভাজনের সৃষ্টি করছে। তাই, বলতে হয় কেন্দ্রীয় সরকারের এই যে মনোভাব, তার ফলে এই পিছিয়ে পড়া ত্রিপুরা রাজ্য আরও পিছিয়ে পড়ছে, রাজ্যপালের ভাষণও এ কথাটার উল্লেখ রয়েছে। আজকে আমরা লক্ষ্য করেছি যে আমাদের তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর একটা দুর্বল অর্থনীতির উপর দাঁড়িয়ে কাজ চালিয়ে যাওয়ার চেষ্টা করে আসছেন, কেননা, আগের জোট সরকার ক্ষমতার থেকে সরে যাওয়ার সময় এই রাজ্যকে আর্থিক দিক থেকে একটা শূন্যের কোটায় রেখে গিয়েছেন। যেমন, প্রশ্নোত্তরের সময়ে আপনারা লক্ষ্য করেছেন যে জোট আমলে অনেকগুলি টিউবওয়েল

বসানোর কথা, কিন্তু সেগুলি তো ঐ আমলে হয়নি. উল্টো যেগুলি বসানো ছিল. সেগুলির অনেকগুলি নষ্ট হয়ে পড়েছিল। ফলে রাজ্যবাপী পানীয় জলের একটা হাহাকার দেখা দিয়েছিল। কিন্তু আমাদের সরকার ক্ষমতায় এসে এই সমস্যা সমাধানের জন্য প্রকৃত ভাবে চেষ্টা করে চলেছেন, যেগুলি নষ্ট হয়ে পড়েছিল, সেগুলিকে চালু করার জন্য চেষ্টা করে চলেছেন। যতটুকু সম্ভব একটা পরিকল্পনার মাধ্যমেই সরকারকে সেটা করতে হচ্ছে, রাজ্যপালের ভাষণে তারও উল্লেখ আছে। গত বছরে এই রাজ্যে পর পর কয়েক বার বন্যা হয়ে গেছে এবং তাতে অনেক লোকের বাড়ী ঘর নষ্ট হয়েছে, অনেক রাস্তা নষ্ট হয়েছে, তার সমীক্ষা করার জন্য কেন্দ্রীয় সমীক্ষক দলও এই রাজ্যে এসেছে এবং রাজ্য সরকারের তরফ থেকে প্রয়োজনীয় তথ্য তাদেরকে দেওয়া হয়েছে, কিন্তু আজ অবধি কেন্দ্রীয় সরকার থেকে বন্যাত্রাণে কোন সাহায্যই পাওয়া যায়নি, যদিও অন্যান্য রাজ্য সরকারগুলি বন্যার জন্য কেন্দ্রীয় সরকার থেকে প্রয়োজনীয় সাহায্য পেয়েছেন। ফলে বন্যায় যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন, তাঁদের প্রয়োজন মত সাহায্য দেওয়া সম্ভব হয়নি, শুধুমাত্র মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে যেটুকু করা সম্ভব হয়েছে, সেটুকুই করা হয়েছে। তাই কেন্দ্রীয় সরকারের এই মনোভাব থেকে রাজ্য সরকারকে বাধ্য হয়ে নেচারাল ক্যালামিটিজ ফাণ্ড টাকার পরিমাণ বাড়াতে হয়েছে, আগে যেখানে ৩ কোটি টাকার বরাদ্দ ছিল, সেখানে এখন ৫০ কোটি টাকার বরাদ্দ রাখা হয়েছে। তারপর, আমরা মনে করি যে এই ধরনের গণতান্ত্রিক ব্যবস্থায় সঠিকভাবে কোন কাজ করা সম্ভব নয়, যদি না কেন্দ্রীয় সরকার তার অঙ্গ রাজ্যগুলিকে যথাযথভাবে আর্থিক সাহায্য না দেন। গণতন্ত্রের বিকাশ ঘটাতে হলে প্রথম যেটা দরকার, সেটা শিক্ষা, এই শিক্ষাকে গুরুত্ব দিতে হবে এবং মানুষকে শিক্ষিত করে তুলতে হবে। আমরা চাই দেশের কোন মানুষ যাতে অশিক্ষিত না থাকে। কায়েমী স্বার্থান্বেষীরা যাতে মানুষকে বিভ্রান্ত না করতে পারে, বিপথে পরিচালনা না করতে পারে। সেই জন্য বামফ্রন্ট সরকার সার্বিকভাবে জনসাধারণকে শিক্ষিত করে তুলার জন্য অগ্রাধিকার দিচ্ছে। বিগত জোট সরকারের আমলে শিক্ষার জন্য কোন চেষ্টা করেনি। বামফ্রন্ট সরকার চেষ্টা করছে শিক্ষা ক্ষেত্রে আরও বেশী অগ্রাধিকার দেওয়ার জন্য। সেটা প্রাথমিক স্তর থেকে আরম্ভ করে সর্বস্তরে। জোট আমলে শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য ছিল। তখন শ্লোগান উঠেছিল নকল করার অধিকার দিতে হবে, শিক্ষক নকল ধরলে তার বাড়ীঘর পুড়িয়ে দেওয়া হতো। এই সব কাজে জোট সরকারের আমলে সমাজদ্রোহীরা মদত দিত। এই সরকার যেটাতে সবচাইতে বেশী গুরুত্ব দিয়েছেন সেটা হলো শিক্ষা ক্ষেত্রে

নৈরাজ্য ঘটতে দেওয়া হবে না। মাননীয় শিক্ষা মন্ত্রী বলেছেন নকলের অভিযোগ যাদের বিরুদ্ধে আসবে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। সাধারণ মানুষও যাতে এই কাজে এগিয়ে আসেন সেইজন্য সরকারের তরফ থেকে আহ্বান রাখা হয়েছে। মাননীয় রাজ্যপাল উনার ভাষণে উল্লেখ করেছেন যে সরকার কোন রকম উশৃঙ্খলতাকে প্রশ্রয় দেবে না, রাজ্যের শান্তি বিঘ্নিত হতে দেবে না। এই জন্য আমি এই ভাষণ কে সমর্থন করি। আমাদের ত্রিপুরা রাজ্যে যোগাযোগের ক্ষেত্রে একটা ভীষণ অসুবিধার মধ্যে রয়েছে। তিন দিকে বাংলাদেশ। আসাম আগরতলা রোড ল্যাণ্ডের উপরে একটা রাস্তা। বিমান যোগাযোগের ক্ষেত্রে, বিমান ভার এত বেশী যে সাধারণ মানুষ এত বেশী ভাড়া দিয়ে অন্য রাজ্যে যেতে চায় না। বিমানের ভাড়া যেভাবে বেড়ে চলেছে। তাতে একমাত্র ছাত্র-ছাত্রী এবং অন্যান্য অংশের মানুষ বিশেষ অসুবিধায় পড়ে বাহিরে বিমানে যেতে বাধ্য হয়। সুতরাং এই যে একটা অবস্থা বিমানের ভাড়ার প্রশ্নে, বিমান যোগাযোগের প্রশ্নে দেখা দিয়েছে সে দিক থেকে আমরা যারা ভুক্তভোগী তাদের কথা চিন্তা করে মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর বাজেট ভাষণে এই কথা বলেছেন। স্যার, ত্রিপুরা রাজ্যের জনগণের ৭৩.৫৮ শতাংশ লোক দারিদ্রসীমার নীচে বাস করেছে। কাজেই আমরা আশা করব, বাংলাদেশের ভেতর দিয়ে যোগাযোগের ব্যাপারে আলাপ আলোচনা চলছে। সেই ব্যবস্থাকে বাস্তবায়িত করা হবে। এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার চেষ্টা করছেন সেটা মাননীয় রাজ্যপালের ভাষণে আছে। আমি এটা সমর্থন করি। গত বর্ষায় ত্রিপুরা রাজ্যে ৪ বার বন্যা হয়ে গেল এটা আমরা সবাই জানি। খাদ্য শস্য মজুত থাকার সুযোগ না থাকার ফলে গণ্ডাছড়া বা প্রত্যন্ত অঞ্চলে মাল পাঠানোর একটা অসুবিধার সৃষ্টি হচ্ছে। আমাদের দাবী ছিল, প্রতি জেলায় এফ, সি, আই, গো-ডাউন তৈরী করুক। এই গো-ডাউন তৈরী না করার ফলেই অসুবিধে হচ্ছে মজুত ভাণ্ডার গড়ে তোলার ক্ষেত্রে মাননীয় রাজ্যপাল তাঁর বাজেট ভাষণে উল্লেখ করেছেন। এখন, এফ, সি, আই এই যে গো-ডাউন তৈরী করছে না অ্যাপ্রোভেলের প্রশ্ন তুলে তাতে অসুবিধের সৃষ্টি হচ্ছে। বন্যা শুরু হবার আগে মজুত ভাণ্ডার গড়ে তোলা সম্ভব হচ্ছে না। বন্যার ফলে ত্রিপুরা রাজ্যের বিভিন্ন জায়গার রাস্তা-ঘাট নষ্ট হয়ে গেছে এ কারণে কারণেও এফ, সি, আই, এর গো-ডাউন তৈরী করার প্রয়োজন আছে এবং এর জন্য প্রয়োজনীয় এপ্রুভেল তাড়াতাড়ি দিয়েও সেটা করা প্রয়োজন। কাজে কাজেই আমি মাননীয় রাজ্যপালের বাজেট ভাষণের এই দিকটি সমর্থন করছি। মাননীয় উপধ্যক্ষ, মহোদয়, এই সরকার প্রতিষ্ঠিত হবার পর, গ্রামে যাতে কাজকর্ম শুরু করা যায়, গ্রামের মানুষ সামান্য হলেও যাতে কাজ পায় তার

চেষ্টা হচ্ছে। সরকারের ১১ মাস রাজত্বকালে সাধারণ মানুষ তা বুঝতে পারছে। সরকারের সার্বিক প্রচেষ্টার কথা মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর বাজেট ভাষণে রেখে গেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সরকার কাজ করতে চাইলে কি হবে, যারা গত পাঁচ বছর রাজত্ব করে গেছে সেই কংগ্রেস-টি, ইউ, জে, এস, জোটের আমলের সুবিধাবাদী লোকের কাজে বাধার সৃষ্টি করছে। সাধারণ মানুষরা তাঁদের কথায় কান দিচ্ছে না দেখেই এই বাধার সৃষ্টি করছে। কখনও একশন কমিটির নাম করে, কখন উগ্রপন্থীর নাম করে এটা করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রীপান্নালাল ঘোষ :—** আমরা কখনও দেখি একশান কমিটির নাম করে, নকল উগ্রপন্থী সাজিয়ে তাদেরকে ছেড়ে দেওয়া হচ্ছে। রাজ্যে যাতে শান্তি শৃংখলা না থাকে, কোন উন্নয়নমূলক কাজ না হতে পারে, বাজেট যতটুকু অর্থ বরাদ্দ হয়েছে সেটাকে সঠিক ভাবে ব্যয় করতে না পারে সেই চেষ্টাই করা হচ্ছে। আমরা দেখেছি উপজাতি এবং বাঙ্গালীদের মধ্যে সম্প্রীতি আছে, সেটাকে বিঘ্নিত করার চেষ্টা হচ্ছে। আজকে টি, এন, ভি-কে পথ অবরোধ করার জন্য বসানো হয়েছে। যে দাবী নিয়ে তারা পথ অবরোধ করেছিল, পথ অবরোধ তুলে নেবার পরেও সেই দাবী, একই বক্তব্য তাদের। পঞ্চায়েত নির্বাচন করানো যাবে না। আমরা দেখেছি আগে যে নির্বাচিত পঞ্চায়েত কমিটি গুলি ছিল সেগুলিকে জোর করে ভেঙ্গে এমন কিছু লোককে বসানো হয়েছিল যারা কোটি কোটি টাকা লুটপাট করতে পেরেছিল। বামফ্রন্ট সরকার গনতন্ত্রকে তৃনমূল স্তরে প্রতিষ্ঠিত করার জন্য নির্বাচনের ক এগিয়ে যাচ্ছে, অথন রাজ্যে একটা উসকানি মূলক অবস্থা সৃষ্টি করা হচ্ছে। ৮০ সালের দাঙ্গার আগে বাজার বয়কটের নাম করে তখন যে পরিস্থিতির সৃষ্টি করা হয়েছিল, রাজ্যের দাঙ্গার সৃষ্টি করেছিল, আজকে সেই একই কায়দায় পথ অবরোধ সৃষ্টি করে তারা রাজ্যে এমন একটা অবস্থার সৃষ্টি করতে চাইছে যাতে রাজ্যে পাহাড়ী-বাঙ্গালীর মধ্যে সম্প্রীতি এবং ঐক্য বিঘ্নিত হয়। কিন্তু আজকে সরকার যে ধৈর্য্যের পরিচয় দিয়েছেন, এবং রাজ্যের সাধারণ মানুষের সমর্থনও সরকারের পেছনে ছিল তাতে এটাই প্রতীয়মান হয় যে সাধারণ মানুষ তাদের এই চক্রান্ত সম্পর্কে বুঝতে পেরেছে। আমরা দেখেছি গত নির্বাচনে টি, এন, ভি-কে কিভাবে কাজে লাগানো হয়েছিল। নির্বাচনের কয়েকদিন আগে থেকেই রাজ্য পত্র-পত্রিকায় তা প্রকাশিত হয়েছিল। কি কাজের জন্য রাজীব-রাংখল চুক্তি হয়েছিল? এবং কি কাজের বিনিময়ে তারা এই উপঢৌকন পেয়েছিল, ত্রিপুরা রাজ্যের মানুষ তা বুঝতে পেরেছে। সেই

অভিজ্ঞতাকে সামনে রেখে যে সমস্ত চক্রান্তমূলক কাজ তারা করতে যাচ্ছে, সেগুলি প্রতিহত করা হচ্ছে। কংগ্রেসকে মূল্য দেয় না। তারা নির্বাচিত পঞ্চায়েতকে ভেঙ্গে দিয়ে এমন কতগুলি কমিটি তৈরী করেছিল, যারা শুধুই লুঠপাট করেছে। তারা কোন দিনই চায়নি রাজ্যে গণতন্ত্রের পরিবেশ বজায় থাকুক। আজকে তারা রাস্তা অবরোধ করে, গুণ্ডামী করে, গণ্ডগোল সৃষ্টি করে রাজ্যে একটা অস্থিরতা পরিবেশ জীইয়ে রাখতে চাইছে যাতে এ রাজ্যের সাধারণ মানুষ তার অধিকার প্রতিষ্ঠিত না করতে পারে। কিন্তু এ রাজ্যের সাধারণ মানুষ অনেক বেশী অভিজ্ঞ এবং মাননীয় রাজ্যপালের অভিজ্ঞ ভাষণের মধ্যে দিয়েই তা ফুটে উঠেছে। আজকে বামফ্রন্ট সরকার যে কর্মযজ্ঞের আয়োজন করেছেন তার ভিতর দিয়েই সাধারণ মানুষের মধ্যে অধিকার বোধ প্রতিষ্ঠিত হচ্ছে। গত পাঁচ বৎসর ধরে রাজ্যে যে অপশাসন কায়েম ছিল, যে নৈরাজ্যের পরিবেশ সৃষ্টি হয়েছিল, সে পরিবেশ থেকে থেকে রাজ্যবাসীকে রক্ষা করার জন্য বামফ্রন্ট সরকার এগিয়ে এসেছেন। আজকে সাধারণ মানুষ তাদের অধিকার ফিরে পাবেন, তারা তাদের অধিকার সম্পর্কে সচেতন হবেন এই আশা নিয়ে মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী উমেশ চন্দ্র নাথ।

শ্রীউমেশচন্দ্র নাথ ( কদমতলা ) :— মাননীয় স্পীকার স্যার, গত ৪ঠা মার্চ বিধানসভা মাঝার। মাননীয় রাজ্যপাল ভাষণ দিয়েছেন অতি চমৎকার, তাইত সমর্থন জানাই।

সমর্থন জানাই এই কারণে, 'বামফ্রন্ট' সরকার বর্ত্তমানে, রাজ্যের শাসনে কাজ করেছেন উন্নয়নে এই ভাষণ, আমরা সকলেই শুনতে পাই।

জানাই ধন্যবাদ অশেষ, কি বলব বিশেষ। সংক্ষেপে কিছু বলতে চাই রাজ্যের হয়েছে উন্নতি, রাজ্যপাল বলেছেন সম্প্রতি রাজ্যের বন্যায় যখন ঘটল দুর্গতি কেন্দ্রীয় সাহায্য নাই।

আজ এই বিধানসভাতে বিরোধী দলের মুখ দেখি না আমাদের সাক্ষাতে। কি দুঃখ তাদের অন্তরেতে আমি বুঝতে পারি না।

এক বৎসর গত হল দল নেতা নির্ব্বাচন করা সম্ভব না হল, নিজেদের মধ্যে বিরোধ তুঙ্গে উঠল। এত আশ্চর্য্য ঘটনা।।

পশু পাখীর দল আছে যত। আমি আর বলল কত। তাদেরও দল নেতা আছে।
কিন্তু কং ( আই ) দল ত্রিপুরাতে, এর চেয়েও কি অধম এই রাজ্যেতে, বলি বিধানসভার সাক্ষাতে। সকলের মনে মনে ভাবতেছে।

ছয়শত কোটি টাকা আত্মসাৎ করে, রাজ্যটা ছারখার করে, গিয়েছেন বিরোধী বন্ধুরা ক্ষমতা ছেড়ে এইবারে। আমরা দেখতে পাই কং (ই) মন্ত্রী যত ছিল, লুটপাটের বাজারটা ভালই চালাইয়াছিল, তাইত নির্বাচনে পরাজিত হল। শুনবেন সভাস্থ সবাই।

রাজ্য ৭৪১ জন খুন হল। ২ / ৩ হাজার ঘরে আগুন দিল। সেই আগুনে অন্তর এখন তাদের পুড়ে গেল, এইত হয় অনুমান।

দুই শতাধিক নারী ধর্ষন করে, ২২৯ জন গত পাঁচ বৎসরে গুম করে, ২৫ হাজার মিথ্যা মামলা দায়ের করে, ৩০ হাজার এরেষ্ট করে ক্ষমতাহীন হয়েছেন বর্ত্তমান।।

জোট রাজত্বে যা ঘটিল এই কথা সকলেরই জানা রহিল। আমি বেশী বলতে চাই না। রাজ্যপাল ভাণ্ডারী এখন এই রাজ্যে আমাদের কাণ্ডারী, অধিক বলতে পারি না।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসহিদ চৌধুরী।

**শ্রীসহিদ চৌধুরী** ( বক্সনগর ) :— মাননীয় স্পীকার স্যার, গত ৪ঠা মার্চ্চ মাননীয় রাজ্যপাল এই হাউসে যে বাজেট ভাষণ উপস্থিত করেছেন সেই ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় রাজ্যপাল খুব সুন্দর ভাবে ২৭টি পয়েন্টের উপর সুনির্দিষ্ট ভাবে ত্রিপুরা রাজ্যে সরকারের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গিগুলিকে খুব সংক্ষিপ্ত আকারে এই ভাষণের মধ্য দিয়ে উপস্থিত করেছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পর প্রথমেই আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর আহ্বানে সাড়া দিয়ে ত্রিপুরা রাজ্যের উগ্রপন্থীর একটা অংশ যার সংখ্যা ১৭৯২ জন দুই দফায় আত্মসমর্পন করেছে তা একটা বিরাট সাফল্য। পাশাপাশি এটা খুব দুর্ভাগ্যজনক ত্রিপুরাবাসী লক্ষ্য করছেন যারা বামফ্রন্ট সরকারের আহ্বানে সাড়া দিয়ে স্বাভাবিক জীবনে এসেছে তাদের তাদের পুনর্ব্বাসনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ৪৫ কোটি টাকা চাওয়া হয়েছিল।

কিন্তু, এইটা খুবই দুর্ভাগ্যজনক, এখন পর্য্যন্ত পুনর্বাসনের প্রশ্নে টাকা সেংশান করার জন্য

কেন্দ্রীয় সরকারের কোন লক্ষ্য বা কোনরকম সবুজ সংকেত ত্রিপুরাবাসী লক্ষ্য করছেন না। বামফ্রন্ট সরকার এই রাজ্যের আইনশৃংখলা, বিশেষ করে উগ্রপন্থী সমস্যা সমাধানের লক্ষ্যে, এই রাজ্যে শান্তি সম্প্রীতি প্রতিষ্ঠা করার লক্ষ্যে তার সীমিত ক্ষমতার মধ্যে চেষ্টা করছেন তাদেরকে পুর্ণবাসিত করার জন্য এবং গণতান্ত্রিক পরিবেশের মূল স্রোতে এদেরকে এনে এই রাজ্যের উন্নতিকে ত্বরান্বিত করার জন্য চেষ্টা করছেন। গত ৫টা বৎসরে জোট আমলে রাজ্যের মধ্যে যে অরাজকতা সৃষ্টি হয়েছিল, উগ্রপন্থী সমস্যা, অনাহারের সমস্যা, খাদ্যের প্রচণ্ড সংকট, আইনশৃংখলার অবনতি, এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর এই বিষয়গুলি সঠিকভাবে তারা সঠিক দৃষ্টিভঙ্গির মাধ্যমে আইনশৃংখলার পরিস্থিতি উন্নতি করার লক্ষ্যে, উগ্রপন্থী সমস্যার সমাধানের লক্ষ্যেই এই কাজ করে চলেছেন। আমরা এও লক্ষ্য করেছি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এই বিষয়টা উল্লেখ করা হয়েছে যে রাজ্যের যেসমস্ত আধা-সামরিক বাহিনী ছিলেন পর্যায়ক্রমে সমস্ত আধা সামরিক বাহিনী এখান থেকে তুলে নিলেন। বার বার রাজ্যের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আধা সামরিক বাহিনী চাওয়া হচ্ছে এই রাজ্যের আইন শৃংখলা পরিস্থিতি, উগ্রপন্থী সমস্যা সমাধানের মোকাবিলা করার প্রশ্নে কেন্দ্রীয় সরকারের এখন পর্যান্ত তার কোন বহিঃপ্রকাশ ঘটেনি। তারা এখন পর্যান্ত আধা সামরিক বাহিনী দেননি। পাশাপাশি এই ত্রিপুরা রাজ্যের পুলিশ বাহিনীকে আধুনিকভাবে সাজানোর প্রশ্নে কেন্দ্রীয় সরকারের কাছে অনুদান চাওয়া হয়েছে, সেই অনুদানও দেওয়া হয়নি। এতে আমরা কি লক্ষ্য করেছি যেখানে এই পাহাড়ী রাজ্য, এই পার্বত্য ত্রিপুরার প্রায় ৪ দিন থেকে বাংলাদেশ ঘেরা, এইখানে চুরি, ডাকাতি, উগ্রপন্থী সমস্যা, এই সমস্যার সমাধানের প্রশ্নে, আধা সামরিক বাহিনীকে পাঠালেনই না, পাশাপাশি রাজ্যের যে পুলিশ সেই পুলিশ বাহিনীকে আধুনিক অস্ত্রশস্ত্রে সাজানোর প্রশ্নে, এই সমস্ত সমস্যা মোকাবিলা করার জন্য টাকার বরাদ্দ করলেন না। এতে আইনশৃংখলার পরিস্থিতি, উগ্রপন্থীর সমস্যার সমাধান এইটা খুব কঠিন ব্যাপার হয়ে পড়ছে। রাজ্যপালের ভাষণে এইটা উল্লেখ করা হয়েছে। আমিও এই থেকে দাবী রাখছি কেন্দ্রীয় সরকারের নিকট যে অবিলম্বে বিশেষ করে ত্রিপুরার পুলিশবাহিনীকে আধুনিক অস্ত্রশস্ত্রে সাজানোর জন্য রাজ্য সরকারের চাহিদা অনুযায়ী যেন বরাদ্দ করেন। রাজ্যে শান্তি সম্প্রীতি বজায় রাখার প্রশ্নে, আইনশৃংখলা বজায় রাখার প্রশ্নে রাজ্য সরকার যাতে সঠিকভাবে ভূমিকা পালন করতে পারেন সেই ব্যবস্থা করবেন। এই বামফ্রন্ট সরকারের আর একটা সাফল্য হলো দীর্ঘ আট বৎসর ধরে আশ্রিত হওয়ার পর বিশেষ করে বাংলাদেশের চাকমা উদ্বাস্তুরা এই রাজ্যের মধ্যে বসবাস করছিলেন, এবার এই রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকার মিলিত প্রচেষ্টায় বাংলাদেশ সরকারের সঙ্গে

আলোচনার মাধ্যমে তাদের নিজের দেশে ফিরে যাওয়ার একটা চুক্তি হয়েছে। এবং তার ভিত্তিতে তার কাজ এগিয়েও চলেছে। এইটা বামফ্রন্ট সরকারের আর একটা সাফল্য এবং বামফ্রন্ট সরকারের এই সাফল্যের কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করেছেন। পাশাপাশি আমরা লক্ষ্য করেছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হওয়ার পর ১৯৯১ সালে জনগননার ভিত্তিতে এই রাজ্যের এস সি, এস টিদের সমস্ত রকমের সুযোগ সুবিধার জন্য তাদের যে রিজার্ভেশান আছে সেটাকে বাড়ানো হয়েছে। এস টিদের রিজার্ভেশান ছিল আগে ১৯ পারসেন্ট সেটাকে বাড়িয়ে করা হয়েছে ২১ পারসেন্ট, আর এস সিদের রিজার্ভেশান আগে ছিল ১৪ পারসেন্ট এখন সেটাকে বাড়িয়ে করা হয়েছে ১৬ পারসেন্ট। তাদের যে সুযোগ সুবিধা সেটাকে বাড়ানো হয়েছে, যেটা নাকি গত পাঁচ বছর ধরে করা হয়নি। জোট আমলে তারা তাদের প্রাপ্য থেকে বঞ্চিত হয়েছিল, তাদেরকে উদ্দেশ্য প্রনোদিতভাবে বঞ্চিত করা হয়েছিল। আর আজকে যারা পশ্চাদপদ গোষ্ঠি তাদের সুযোগ সুবিধা বৃদ্ধির জন্য কমিশন গঠন করা হয়েছে। আমি আশা করি রাজ্য সরকার এই সব পশ্চাদপদ মানুষের অর্থনৈতিক মানকে আরও উন্নত করার ক্ষেত্রে তারা যাতে আরও বেশী করে এগিয়ে আসতে পারে, শিক্ষায় দীক্ষায় তারা যাতে অনতিবিলম্বে এগিয়ে আসতে পারে তার জন্য কাজ চলছে, তার পরীক্ষা নিরীক্ষা চলছে। বিশেষ করে গত পাঁচ বছর গণতান্ত্রিক পরিবেশ না থাকার ফলে তাদের কথা বলার অধিকার ছিল না, তারা তাদের বিভিন্ন সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হয়েছিল। আজকে তা দূর হয়েছে। বিশেষ করে জীবন জীবিকার ক্ষেত্রে তাদের যে সমস্যা সেই সমস্যা সরকারের সামনে উপস্থিত করার ক্ষেত্রে যে সুযোগ সৃষ্টি হয়েছে সেটাও একটা উল্লেখযোগ্য ব্যাপার এবং এর মধ্যদিয়ে বামফ্রন্ট সরকারের আন্তরিকতার পরিচয় পাওয়া গেছে। এতে বামফ্রন্ট সরকারের আন্তরিকতার বহিঃপ্রকাশ ঘটেছে। এছাড়া মহিলা কমিশন গঠন করে এই পুরুষ শাসিত সমাজে যেসব মহিলারা নির্যাতিত বিশেষ করে গত পাঁচ বৎসরে যেভাবে তারা নির্যাতিত হয়েছে এই কমিশন গঠন করার ফলে তারা এই সমস্ত সমস্যাকে এই কমিশনের মাধ্যমে সরকারের নজরে এনে এই সমস্যার সমাধানের লক্ষ্যে একটা উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করতে পারবেন।

আমরা এইটাও লক্ষ্য করেছি এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর পঞ্চায়েত নির্বাচন করার জন্য এই বিধানসভার মধ্যে আইন পাশ করলেন এবং সে অনুযায়ী পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ ভিত্তিক ওয়ার্ড ভাগ করা হলো। এমনকি ভোটারলিস্টও তৈরী করা হলো যে কত তাড়াতাড়ি সাধারণ মানুষের হাতে ক্ষমতাকে পৌঁছে দেওয়া যায়।

শুধু আগরতলায় বসে নয়, গ্রাম গ্রামান্তরে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েত গঠন করে তাদের হাতে আর্থিক প্রশাসনিক ক্ষমতা দিয়ে এই রাজ্যের উন্নয়নমূলক কাজকর্মকে ত্বরান্বিত করার লক্ষ্যে এই সরকার কাজ শুরু করেছিলেন কিন্তু দুর্ভাগ্যবশতঃ লক্ষ্য করা যাচ্ছে বিরোধীরা বিশেষকরে কংগ্রেস (আই) এই পঞ্চায়েত নির্বাচনকে বন্ধ করার লক্ষ্যেই তারা বাঁধা সৃষ্টি করেছেন। তারা মামলা দায়ের করছে এইটা অত্যান্ত দুর্ভাগ্যজনক। গত পাঁচটি বৎসর ধরে কংগ্রেস(আই) এবং টি, ইউ, জে, এস, জোট ক্ষমতায় এসেই বামফ্রন্ট সরকার এর সময়ে নির্বাচিত যেসমস্ত সংস্থাগুলি ছিল সেগুলিকে ভেঙ্গে দিয়ে তারা তাদের পছন্দমত লোক দিয়ে উন্নয়ন কমিটির মাধ্যমে এই পাঁচ বছর চালিয়ে গেলেন। তারা পাঁচটি বৎসরের মধ্যে এই পঞ্চায়েতের নির্বাচন করলেন না। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে এই পঞ্চায়েতের নির্বাচন করার জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। সেই নির্বাচনকে বানচাল করার জন্য তারা উঠে পড়ে লেগেছেন। এইটা অত্যান্ত দুর্ভাগ্যজনক ঘটনা। আমরা লক্ষ্য করেছি বামফ্রন্ট সরকার সেই সমস্ত বাঁধা কাটিয়ে সামগ্রিকভাবে সারা রাজ্যের উন্নয়নকে ত্বরান্বিত করার জন্য ভূমিকা নিয়েছেন। এই আশা আকাঙ্খা রেখে মাননীয় রাজ্যপাল ভাষণ রেখেছেন। এই বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গীতার একটা রূপরেখা এই ভাষণের মধ্যে আছে যে কিভাবে বামফ্রন্ট সরকার আগামী দিনে তার কাজকর্ম করবেন। কাজেই এই ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :--** মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয়।

**শ্রীসুধন দাস (রাজনগর) :--** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৪ঠা মার্চ ৯৪ ইং তারিখে এইখানে মাননীয় রাজ্যপাল উনার প্রথম ভাষণে ত্রিপুরা রাজ্যের বাস্তব পরিস্থিতিতে বর্তমান সরকার যে পরিকল্পনা হাতে নিয়েছেন তার একটা রূপরেখা বা বাস্তব চিত্র তুলে ধরেছেন। তারজন্য এই ভাষণকে আমি সমর্থন করছি। এবং এই ধরনের অবস্থার প্রেক্ষাপটে মাননীয় রাজ্যপাল ভাষণ দেওয়ার জন্য আমি উনাকে অনেক ধন্যবাদ জ্ঞাপন করছি।

**শ্রীসুধন দাস :—** এখানে বিস্তৃতভাবে এই ভাষণের উপর আলোচনা হয়েছে। মাননীয় চীপ্ হুইপ শ্রীকেশব মজুমদার এই ভাষনের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন

করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে দুই একটি কথা বলতে চাই। প্রথমত এই ভাষণের মধ্যে খুব সঠিকভাবে উল্লেখ করেছেন যে — " ত্রিপুরার জনগনের বিপুল সমর্থন নিয়ে ১৯৯৩ এর এপ্রিল মাসে বর্তমান মন্ত্রীসভা গঠিত হয়। মন্ত্রিত্ব ভার গ্রহনের অব্যবহিত পরেই আমার সরকার আইন-শৃঙ্খলা পরিস্থিতির লক্ষনীয় উন্নয়নে পদক্ষেপ গ্রহন করেন। আইন শৃংখলার পরিস্থিতির উন্নয়নের প্রচেষ্টা একটি নিবিড় নিরবিচ্ছিন্ন প্রক্রিয়া। আমার সরকার এ ব্যাপারে নিশ্চিত যে, শান্তিই হচ্ছে সেই ভিত্তিভূমি যার উপরে সমৃদ্ধির সৌধ নির্মাণ করা সম্ভব। " এবং সেই সৌধ নির্মান করার লক্ষ্যে সরকার আইন-শৃংখলার যে যথেষ্ট উন্নতি করার পরিকল্পনা এখানে গ্রহন করেছেন রাজ্যপালের বক্তব্যের মধ্যে এটা পরিষ্কার হয়েছে। আইন শৃংখলা সম্পর্কে রাজ্যপালের এই ভাষণকে ম্লান করার জন্য আমরা লক্ষ্য করেছি পরিকল্পিতভাবে টি এন, ভি, রাস্তা রোখ আন্দোলন করে একটা উশৃংখলতার সৃষ্টি করেছে। এখানে কংগ্রেস এবং টি, ইউ, জে, এস রাজ্যপালের এই ভাষণ বয়কটের পরিকল্পনা, সংবাদপত্রের মালিকদের একটা অংশ বিধানসভা বয়কটের পরিকল্পনা নিয়েছেন। এবং বিধানসভা অভিযানের নাম করে বিবাদমান কংগ্রেসের একটা গোষ্ঠি উশৃংখল ভাবে বিধানসভার মধ্যে বেআইনী-ভাবে প্রবেশ করার নাম করে ইট, পাটকেল ছোঁড়ে পুলিশ কর্মীদের আহত করে এই রাজ্যের আইন শৃংখলা অবনতি সৃষ্টি করার প্রয়াস করেছিল। শুধু তাই না, এই বিধান-সভা অভিযানকে কেন্দ্র করে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে সেটাকে কেন্দ্র করে ওরা আগর-তলায় বন্ধ ডেকেছে। যদিও এই রাজ্যের মানুষ কংগ্রেস এবং টি, ইউ, জে, এসের এই সময়ে আইন শৃংখলা অবনতি করার জন্য সরকারের ভাবমূর্তীকে নষ্ট করার জন্য যে কর্মসূচী তার আসল উদ্দেশ্য কি সেটা বুঝতে পারে তাদের এই কর্মসূচীকে রাজ্যের মানুষ প্রত্যাখান করেছে টি, এন, ভি, সম্পর্ক আমরা নিশ্চয় জানি এই সম্পর্কে বিস্তারিত আলোচনার কোন অপেক্ষা এখানে থাকে না। কারণ টি, এন, ভি, নেতা বিজয় রাংখল তার নেতৃত্বে যখন জঙ্গলে ছিলেন এই রাজ্যের বামফ্রন্ট সরকারকে হটানোর জন্য। এবং এই রাজ্য থেকে বামফ্রন্ট সরকারকে হটানোর পর যখন তারই বন্ধু কংগ্রেস এবং টি, ইউ, জে, এস সরকার এই রাজ্যে ছিল তখন টি, এন, ভি, এই ধরনের আন্দোলন বা দাবী নিয়ে কথাবার্তা বলা আমরা একটি বারের জন্য শুনি নি। কিন্তু বামফ্রন্ট সরকার নতুন করে প্রতিষ্ঠা হওয়ার পর থেকে যখন নিজে থেকে তাদের যে সমস্ত দাবী সেগুলিকে বাস্তবায়িত করার জন্য, বিশেষ করে পঞ্চায়েত নির্বাচন, ভিলেজ কমিটির নির্বাচন এবং এ, ডি, সির এলাকার পুনর্গঠন ইত্যাদি কাজে হাত দিয়েছে এবং বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচী নিয়েছেন। তখন সরকারের ভাবমূর্তী নষ্ট করার জন্য রাস্তা অবরোধের নাম করে বিভিন্ন উচ্ছৃংখলতা সৃষ্টি করেছেন।

আমরা কংগ্রেস এবং টি, ইউ, জে, এসের পাঁচ বছরের ইতিহাস ভুলে যাইনি। আজকে আইন শৃংখলার অজুহাত তুলে আমরা শুধু দুই একটি ঘটনা যদি এখানে বলি, যদিও বার বার এই সম্পর্কে আলোচনা হয়েছে গত সাড়ে পাঁচ বছরে সাড়ে তিন শতাধিক মানুষের রক্তের বন্যা বয়ে দিয়েছে। শুধু বিলোনীয়া বিভাগে ৪০ জনের উপর খুন করা হয়েছিল। সেই বীরচন্দ্র মনুতে ১৩ জনকে খুন করা হয়েছে। নলুয়াতে খুন করা হয়েছে চার জনকে। জুলাইবাড়ীর দেবদারুতে শিশু সন্তানের সামনে মা, বাবাকে জবাই করা হয়েছে। একটি লোকও গ্রেপ্তার হয় নি, একজন আসামীও ধরা পরে নি। আইন শৃংখলা কি তাকে বলে? উজান ময়দানে মা বোনরা নির্যাতিত হয়েছিল। এখানে আগরতলা শহরে-এর মধ্যে মা বোনেরা নির্যাতিত হয়েছিল, আসামী গ্রেপ্তার হয় নি। তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয় নি. আইন শৃংখলা কি তাকে বলে? সেই ধরনের আইন শৃংখলা নিশ্চয় এই সময়ের মধ্যে নেই।

আইন শৃংখলা নিশ্চয় খুনীদের, অত্যাচারীদের, লুটতারাজদের এবং চোর ডাকাতদের পাশে দাড়াচ্ছেন না। সেই জন্য আজকে তারা বলছে আইন শৃংখলার অবনতি হয়েছে। আমাদের সরকার কঠোরভাবে পদক্ষেপ গ্রহণ করেছে আইন শৃংখলা পরিস্থিতির উন্নতি, খুন সন্ত্রাস লুটতরাজ, মা বোনদের উপর নির্যাতন বন্ধ করা, রাজ্যে শান্তি সম্প্রীতি ফিরিয়ে আনার জন্য। তাই রাজ্যপাল এখানে সঠিকভাবে এই কথাটা উল্লেখ করেছেন। আমরা আরও একটি জিনিষ লক্ষ্য করেছি এখানে কংগ্রেস এবং টি, ইউ, জে, এস বিধানসভা বয়কট করেছেন। বয়কট শুধু মাত্র বিরোধী দল নেতা নির্বাচন করার জন্য। এটা কার দোষে হচ্ছে, আমরা কি লক্ষ্য করেছি আজকে দশ মাস পার হয়ে এগার মাসে পরল। দশ জন এগার জন বিধায়ক তারা একত্রিত হয়ে একজন বিরোধী দলের নেতা জন্ম দিতে পারল না। এটা কি আমাদের দোষ? তারা যেন দুই সতীনের ঘর করছেন, একজন আসলে আর একজন আসে না। একদল আসলে আর একদল আসে না। এই পরিস্থিতি আজকে আসল চরিত্র উদঘাটিত হয়েছে। এখানে গুরুত্ব-পূর্ণ অধিবেশন শুরু হয়েছে। বিগত দিনের অপকর্মের সমস্ত কিছুর জবাব এখানে দিতে হবে তাই। বিধানসভা থেকে পালিয়ে এই অপকর্মকে ঢাকবার চেষ্টায় তারা বিধানসভা বয়কট করে আসছে। বিভিন্ন অজুহাত দেখিয়ে এই পরিস্থিতি আজকে তারা সৃষ্টি করেছে। যাই হউক, তার পরে অন্তত পক্ষে এইটুকু আশা করব এখানে যে রাজ্যের উন্নয়নে গুরুত্বপূর্ণ বাজেট অধিবেশন চলছে, সংসদীয় রীতি নীতিকে শ্রদ্ধা জানিয়ে জনগণের দেওয়া দায়িত্ব পালন করার জন্য বিধানসভা অধিবেশনে আসুন, সেই আহবান তাদের কাছে

রাখছি। এই গুরুত্বপূর্ণ অধিবেশনে সরকারের সমালোচনা এবং গঠন মূলক সমালোচনার মধ্যদিয়ে তাদের বক্তব্য উপস্থিত করবে এই আহ্বান তাদের কাছ রাখতে চাই। রাজ্যের শান্তি সম্প্রতির আর একটা উদাহরণ সৃষ্টি করেছেন এখানে। রাজ্যপালের বর্ত্তৃতার মধ্যদিয়ে সেটা পরিষ্কার। মোট ১ হাজার ৭৯২ জন বিভ্রান্ত উগ্রপন্থী যুবক স্বাভাবিক জীবনে ফিরে এসেছে সরকারের আহ্বানে। তারা নিশ্চয় বিশ্বাস করেছেন বিগত দিনের বামফ্রন্ট সরকারের কাজকর্মের উপর ভিত্তি করে দশ বছরের বামফ্রন্টের রাজত্বে উপজাতি মা বোনদের উপর নির্যাতন হয়েছে, অথবা গরীব অংশের মানুষ কি জাতি উপজাতি অংশের মানুষ অনাহারে মৃত্যু বরণ করতে হয়েছে এই ধরনের কোন ঘটনা নেই। এবার যখন আবার বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে স্বাভাবিকভাবে রাজ্যের মানুষের মনে আস্থা ফিরে এসেছে। বিশ্বাস করেছে যে এই সরকার মানুষকে বাঁচিয়ে রাখার দায়িত্ব ভার গ্রহণ করবেন। তাই বামফ্রন্ট সরকারের আহ্বানে সাড়া দিয়ে বিভ্রান্ত যুবকরা স্বাভাবিক জীবনে ফিরে এসেছে। এখানে রাজ্যপাল সঠিকভাবে উল্লেখ করেছেন দুর্ভাগা বশতঃ আত্মসমর্পনকারী ব্যক্তিদের পূর্ণবাসন দেওয়ার মত পর্যাপ্ত আর্থিক ক্ষমতা আমার সরকারের নেই। এটা যথেষ্ট দুর্ভাগাজনক যে, এই জন্য আমার সরকার কেন্দ্রীয় সরকারের কাছে ৪৫ কোটি টাকা সাহায্য চেয়েছিলেন। তারা কোন ইতিবাচক সাড়া এই পর্যাস্ত পাওয়া যায়নি। স্বাভাবিকভাবে আজকে রাজ্যপালের বক্তব্যের মধ্যদিয়ে এটা পরিষ্কার রাজ্যের শান্তি সম্প্রীতি ফিরিয়ে আনার জন্য যে প্রয়াস যে উদ্যোগ সরকার আন্তরিকতার সঙ্গে নিয়েছেন, কেন্দ্রীয় সরকার সেটাকে বাস্তবায়িত করার জন্য দিচ্ছে না। সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে যেখানে রাজ্যের উন্নতি অগ্রগতি এবং শান্তির জন্য দলমত নির্বিশেষে সমস্ত মানুষ ঐক্যবদ্ধ হয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেই অর্থ আদায় করার প্রয়োজন সেখানে বিরোধীদেরও একটা ভূমিকা থাকা দরকার। যেহেতু তাদের সমর্থিত দল বা তাদের দল কেন্দ্রীয় সরকার। তারা চাইছেন না এই রাজ্যের শান্তি। এই জন্য আজকে এই ধরনের গুরুত্বপূর্ণ ইস্যুতে তাদের কোন বক্তব্য আমরা শুনতে পারছি না। তাদের প্রভুরা এই রাজ্যের শান্তির জন্য ন্যুন্যতম সাহায্য এই রাজ্যবাসীকে করছে না। তারা চাইছে যাতে করে এই বিভ্রান্ত যুবকরা স্বাভাবিক জীবনে ফিরে না আসে, তাদের মধ্যে হতাশার সৃষ্টি হয়, বিভ্রান্তির সৃষ্টি হয়, উচ্ছৃংখলতা সৃষ্টি করে উগ্রপন্থী তৈরী করে। সেই দিকে প্ররোচনা দেওয়ার জন্য এই প্রয়াস চালিয়ে যাচ্ছে। এর বিরুদ্ধে গোটা রাজ্যের শুভবুদ্ধি সম্পন্ন মানুষকে ঐক্যবদ্ধ করে কেন্দ্রীয় সরকারের হাত থেকে এই অর্থ আদায় করার প্রচেষ্টা চালিয়ে যেতে হবে। এখানে উল্লেখ করা হয়েছে একদিকে যেমন উগ্রপন্থীদের

স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার আহ্বান অন্যদিকে যারা হিংসার পথ পরিত্যাগ করবে না তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য সরকার বদ্ধপরিকর। এবং তারজন্য যেটা দরকার রাজ্যের পুলিশ বাহিনীকে আধুনিকীকরণ করা দরকার। আমরা যেটা লক্ষ্য করেছি এখানে রাজ্যপাল অত্যন্ত সঠিকভাবে বিষয়টা বলেছেন। এটা দুঃখের বিষয় ত্রিপুরার পুলিশ বাহিনীকে উন্নত ধরনের সাজ সরঞ্জামে উন্নত করার জন্য যে বিশেষ আধুনিকীরনের অনুদান চাওয়া হয়েছিল তা দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকারের কাছে পরে আছে। কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে ন্যুনতম সদিচ্ছা আছে কিনা আমাদের যথেষ্ট সন্দেহ আছে। এই রাজ্যের উন্নতির জন্য এই রাজ্যের অগ্রগতির জন্য রাজ্যপাল তাঁর ক্ষোভ এখানে বক্তব্যের মধ্যদিয়ে বহিঃ প্রকাশ করেছেন। তাই রাজ্যপালের এই বক্তব্যকে কোন অবস্থায় সমর্থন না করে পারা যায় না। এখানে আলোচনা হয়েছে রাজ্যের অন-উন্নত পিছিয়ে পড়া মানুষের জন্য বামফ্রন্ট সরকারের সদইচ্ছা বা আন্তরিকতার বহিঃপ্রকাশ ঘটেছে। ১৯৯১ সনের জন গননার ভিত্তিতে ২৯ শতাংশ উপজাতিদের সংরক্ষনের হার থেকে বাড়িয়ে ৩১ শতাংশ করা। এবং তপশিলী জাতির জন্য ১৫ শতাংশ থেকে বাড়িয়ে ১৬ শতাংশ করার দাবী করছে। এটা দাবী করার আগে একটা সরকার তার সদ ইচ্ছা থাকলে পারে এই দাবী মেনে নিতে পারে বা ঘোষনা করতে পারে। এটা প্রমাণিত হয় রাজ্যপালের ভাষণের মধ্যদিয়ে এটা পরিষ্কার হয়েছে। তাছাড়া এখানে এই সরকার প্রতিষ্ঠা হওয়ার পর এক ঐতিহাসিক দায়িত্ব পালন করেছে। রাজ্য মহিলা কমিশন গঠন করার মধ্যদিয়ে। এবং আরও গর্বের বিষয় পঞ্চায়েত নির্বাচন করতে যাচ্ছে যেখানে মহিলাদের জন্য ৩০ শতাংশ আসন সংরক্ষিত থাকবে। এটা অত্যন্ত আনন্দের বিষয় এবং ত্রিপুরা রাজ্যের মানুষ দর্ঘ ৭-৮ বছর থেকে পঞ্চায়েত নির্বাচন হচ্ছে না। এখন তারা নির্বাচনের আকাংখা নিয়ে অপেক্ষা করে আছেন রাজ্যের উন্নতির জন্য, অগ্রগতির জন্য পঞ্চায়েত নির্বাচন করা দরকার। কিন্তু, আমরা লক্ষ্য করেছি কংগ্রেস, ঐ যারা গণতন্ত্রকে ধ্বংস করতে চায়, যারা মানুষের সমর্থন হারিয়ে অগণতান্ত্রিক পদ্ধতিতে ক্ষমতায় দখল করতে চায়। তারাই আজকে মানুষের হাতে ক্ষমতা দেওয়ার অথবা মানুষের হাতে অধিকার দেওয়া, গণতন্ত্রকে সুপ্রতিষ্ঠা করা সেটা তারা চায় না। তারা গণতন্ত্রকে ভয় পায়। আমরা দেখেছি পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ১৭ বছর ধরে পঞ্চায়েত রাজ্য ব্যবস্থাকে সুদৃঢ় তৃণমূল স্তর পর্যান্ত পৌছে দিয়েছেন। এবং পশ্চিমবাংলার উন্নতির জন্য পঞ্চায়েতকে বিরাট দায়িত্ব এবং ভূমিকা পালন করে আসছে। যেটা কংগ্রেস দল বা রাজীব গান্ধীর সরকাররা দিল্লীতে বিরোধী

দল হয়েও এই পঞ্চায়েত ব্যবস্থার প্রশংসা না করে পারছিলেন না। এখানে কংগ্রেস-এর ভয় এই জন্য যে, বামফ্রন্ট সরকার এসে পঞ্চায়েতের হাতে অধীক ক্ষমতা দিয়ে এই রাজ্যের গণতন্ত্রকে প্রসারিত করবে এবং শক্তি শালী করবে। এতে কংগ্রেস জনবিচ্ছিন হবে। এই ভয়ে আজকে পঞ্চায়েত নির্বাচনকে আটকে দেওয়ার জন্য প্রয়াস চালিয়ে যাচ্ছে। আজকে তারা কোর্টে যাচ্ছে, এখানে উপজাতীদের জাতি সত্তা রক্ষা করা এটা সবচেয়ে বড় গুরুত্ব পূর্ণ কাজ। এই রাজ্যে জাতি উপজাতি অংশের মানুষ সম্মিলিতভাবে আন্দোলনের মধ্যদিয়ে এখানে স্বশাশিত্ত জেলা পরিষদ ঘটন করেছেন। সেই স্বশাসিত জেলা পরিষদকে গত পাঁচটি বৎসরে শুখিয়ে মারার মত ধ্বংস করে দেওয়ার মত পরিকল্পনা তারা করেছিল। ব্যাপক ভাবে অনুপ্রবেশ বা তাদেরকে অর্থ না দিয়ে তার উন্নয়নের কাজকে স্তব্দ করে দিয়ে সেটাকে স্তব্দ করে দেওয়ার মত একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছিল। এখানে বামফ্রন্ট সরকার এসে তাদের জাতি সত্বা ভাষা, সংস্কৃতি, সভ্যতাকে রক্ষা করবার জন্য স্ব-শাসিত জেলা পরিষদের হাতে অধিক ক্ষমতা দেওয়ার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করলেন। এই জন্য মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান করে সমন্বয় সাধন করার জন্য এ, ডি, সি, এবং রাজ্য সরকারের মধ্যে একটা স্থায়ী কমিটি গঠন করলেন।

এটা নিসন্দেহে প্রশংসার যোগ্য। এই ধরনের গুরুত্বপূর্ণ কাজ বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে বামফ্রন্ট সরকার এক বছরের মধ্যে গত ৫ বছরের অন্ধকার, অরাজকতা ধ্বংসস্তুপ সারাই করে নতুন করে ত্রিপুরা রাজ্যকে গঠন করার জন্য যে প্রতিশ্রুতি এই রাজ্যের মানুষের কাছে দিয়েছেন এবং এই রাজ্যের মানুষ বিশ্বাস করে বামফ্রন্ট সরকারের হাতে যে ক্ষমতা তুলে দিয়েছেন তাদের সেই দায়িত্ব পালন করার জন্য ধীরে ধীরে অগ্রসর হচ্ছে। তার বহিঃ প্রকাশ এই এক বছরের মধ্যে করতে পেরেছেন। এটা পরিষ্কার হয়ে যাচ্ছে রাজ্যপালের এই ভাষণের মধ্য দিয়ে। তাই গত ৪ তারিখ এ রাজ্যপালের এই ভাষণকে আমি সমর্থন করছি। এবং মুখ্য সচেতক যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। এবং রাজ্যের মানুষ করে রাজ্যের বামফ্রন্ট সরকার বামফ্রন্ট সরকারের হাতে যে ক্ষমতা তুলে দিয়েছেন সেই দায়িত্ব পালন করেছেন এবং ধীরে ধীরে অগ্রসর হচ্ছেন। তার বহিঃ প্রকাশ এই বছরের মধ্যে সেটা বুঝতে পেরেছে, পরিষ্কার হয়ে যাচ্ছে রাজ্যপালের এই ভাষণের মধ্য দিয়ে। তাই রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করছি। এবং মাননীয় চিফ হুইপ যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে

এখানে উপস্থাপিত করেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। সমর্থন করে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। নমস্কার।।

মি ডেপুটি স্পীকার :— মাননীয় উপাজতি কল্যান মন্ত্রী শ্রীঅঘোর দেববর্ম্মা।

শ্রীঅঘোর দেববর্ম্মা ( মন্ত্রী ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রথম অধিবেশনে মাননীয় রাজ্যপাল যে ভাষণ উপস্থিত করেছিলেন এবং মাননীয় চিফ হুইফ যে ধন্যবাদ সুচক প্রস্তাব এনেছেন এই বিষয়ের উপর আমি আলোচনা করতে চাই। আমি প্রথমত রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাচ্ছি তা না, তিনি বাস্তবের পরিস্থিতি এবং এই সরকারের কাজকর্মের যে ধরনের বক্তব্য এখানে রেখেছেন তার প্রতিও ধন্যবাদ জানাই। এবং কি কি বিষয়ে ভাষণ দিয়ে তিনি আলোকপাত করার চেষ্টা করেছেন, বিষয়গুলি তুলে ধরার চেষ্টা করেছেন সেই সম্পর্কে এর উপর আলোচনার মধ্য দিয়ে অনেক মাননীয় সদস্যরাই তার বিস্তৃত বক্তব্য এখানে রেখেছেন। এটা ঠিক যে এখানে এমন একটা গুরুত্ব পূর্ণ সময়ে রাজ্যপালের এই ভাষণকে বয়কট করেছেন বিরোধী সদস্যরা। এটা শুধু রাজ্যপালের ভাষণকে বয়কট করেছেন তা নয়, পাশাপাশি এই জিনিষটাও দেখতে হবে যখন এই ত্রিপুরা রাজ্যে ৭০ ভাগের মানুষ দরিদ্র সীমার নিচে বাস করছে এবং তাদের প্রতি অর্থ সমাজিক সংস্কৃতির শিক্ষা সার্বিক বিকাশের প্রশ্নে বাজেটকে উপলক্ষ্য করে এখানে যে ভাষণ উপস্থিত করেছেন তাকে বয়কট করা মানে রাজ্যের জনকল্যাণকে বয়কট করা। আমার মনে হয় মাননীয় সদস্যরা যেটুকু কথা বলেন তার হয়ত ত্রিপুরা রাজ্যের পিছিয়ে পরা মানুষের প্রতি সেই রকম গুরুত্ব সহকারে উপলব্ধি করতে চেষ্টা করছেন না। যদি গুরুত্বই দিয়ে থাকতেন তাহলে এই অধিবেশনে উপস্থিত থেকে সরকারের ভাষণে কোথায় কি ধরনের মজবুত করা যায় আরও সমৃণ করা যায় রাজ্যের জনগণের স্বার্থে সেই জিনিষটা এখানে আনতে পারত। এখানে মাননীয় রাজ্যপাল বিগত, ১০ বছরের বামফ্রন্ট সরকারের সাফল্যের কথা তুলে ধরেছেন, কারণ ত্রিপুরা রাজ্য ভারতের অন্য রাজ্যগুলির তুলনায় নানা দিক থেকে পিছিয়ে রয়েছে। আমরা যদি ইতিহাসেরপর্য্যালোচনা করি, তাহলে দেখতে পাব যে এই ত্রিপুরা রাজ্য নানা দিক থেকে কেন্দ্রীয় সরকারের সহায়তা থেকে বঞ্চিত হয়ে আসছে, ফলে ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ লোককে দারিদ্রের মধ্যে বসবাস করতে হচ্ছে। এই রাজ্যের যোগাযোগের কথা বলতে গেলে, বলতে হয় যে মাত্র ধর্মনগর পর্য্যন্ত রেল লাইন আনা সম্ভব হয়েছে, আর ধর্মনগর—আগরতলা পর্য্যন্ত যে একমাত্র জাতীয় সড়ক রয়েছে, তার উপর ত্রিপুরা বাসীদের নির্ভর করতে হয়, যদিও বর্ত্তমানে এই

সড়কের অবস্থাও খুব একটা ভাল নয়, এছাড়া আর যে বিমান পরিবহণ ব্যবস্থা রয়েছে, তার উপরই ত্রিপুরার বেশীর ভাগ মানুষকে নির্ভর করতে হচ্ছে, যদিও বছর বছর এই বিমান পরিবহনের ভাড়া বৃদ্ধি পেয়ে চলেছে এবং এই ভাড়ার হার এমন ভাবে বৃদ্ধি করা হয়েছে, যা ত্রিপুরার মানুষের নাগালের বাইরে চলে গেছে। তারপরে, ত্রিপুরা রাজ্যে যে পরিমাণ প্রাকৃতিক সম্পদ রয়েছে, সেটাকে যদি নির্দিষ্ট পরিকল্পার মাধ্যমে ব্যবহার করা যেত, তাহলেও ত্রিপুরা রাজ্যে এতদিনে নিজস্ব অনেকগুলি শিল্প গড়ে উঠতে পারতো, ফলে ত্রিপুরার মানুষকে খুব একটা অসহায় অবস্থার সম্মুখিণ হতে হতো না। কাজেই, ত্রিপুরা রাজ্য আগেও যেমন কেন্দ্রীয় সরকারের সহায়তার থেকে বঞ্চিত হয়ে আসছে, এখনও সেই ভাবেই বঞ্চিত হচ্ছে। এই রাজ্যে বামফ্রন্ট সরকার ছাড়াও অন্য দলের সরকার অনেক দিন ধরে ছিল, তাদের আমলেও এই কেন্দ্রীয় সরকারের বঞ্চনা ছিল, জানি না আগের সরকারগুলি কেন্দ্রীয় সরকারকে খুসী রাখার জন্যই ত্রিপুরা রাজ্যের আর্থিক উন্নয়নের জন্য কিছুই করতে পারেন নি। আজকে ত্রিপুরা রাজ্যে ৫ম বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে, মাত্র ১০ মাস হল এবং এই ১০ মাসের মধ্যে এই সরকার বলতে গেলে ইতিমধ্যে অনেক কাজ করেছেন, যেগুলির কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ করা আছে। তা সত্বেও আমাদের বিরোধী দল এই রাজ্যকে আরও পিছিয়ে টেনে নেওয়ার জন্য, যে চেষ্টা করছেন, তা ত্রিপুরা রাজ্যের মানুষের পক্ষে খুবই দুর্ভাগ্যজনক।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয়, আগামী কাল আপনি আবার এই বিষয়ের উপর বলতে পারবেন। এই সভা আগামী কাল ৮ই মার্চ', মঙ্গলবার ১৯৯৪ ইং তারিখ বেলা ১১ টা পর্যন্ত মুলতুবী রইল।

ANNEXURE—"A"

Admetted Starred Question No—24.
Name of M.L.A. :— **Shri Amal Malik.**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :

প্রশ্ন

১) ১৯৯৩-৯৪ অর্থ বর্ষে কয়টি কাঠের পুলকে কালভার্টে রূপান্তরিত করার কাজ হাতে নেওয়া হয়েছিল? এবং

২) ৩১/১২/৯৩ ইং পর্যান্ত কয়টির কাজ সম্পন্ন করা হয়েছে?

উত্তর

১) উক্ত সময়ে ১৮১টি কাঠের পুলকে কালভার্টে রূপান্তরিত করার কাজ হাতে নেওয়া হয়েছিল, এবং

২) উক্ত সময়ে মোট ১৪৬টির কাজ সম্পন্ন করা হয়েছে?

Admitted Starred Question No—25.

Name of M.L.A. :— **Shri Amal Mallik.**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১) ৩১.১২.৯৩ইং পর্যান্ত টি, আর, টি, সির কতটি বাস রুট ছিল, এবং ঐ সমস্ত রুটে মোট কতটি বাস সার্ভিস চালাতে পেরেছিলেন,

২) ৩১.১২.৯৩ ইং সময় পর্যান্ত টি, আর, টি, সির মোট বাসের সংখ্যা কত ছিল তার মধ্যে কতটি সচল ও কতটি অচল ছিল?

উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী : পরিবহনমন্ত্রী,

১) মোট ৩২টি বাস রুট ছিল এবং ঐ সমস্ত রুটে দৈনিক মোট ৮০টি বাস সার্ভিস চালানো হয়েছে।

২) ৩১.১২.৯৩ ইং পর্যান্ত টি, আর, টি, সির মোট ৬০টি বাস সার্ভিস রুটে চালু ছিল। ২৮টি বাস অকেজো অবস্থায় মেরামতের জন্য গ্যারেজে পড়েছিল, এবং ৫৭টি বাস মেরামত সম্ভব নয় অবস্থায় গ্যারেজে পড়েছিল।

Admitted Starred Question No—30.

Name of Member :— **Shri Amal Mallik.**

Will the Hon'ble Minister-in-charge of Minor Irrigation Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য যে বিলোনীয়া টাউনের কাছে পি, ডব্লিউ, ডি, অফিসের নিকট একটা এল, আই, স্কীম করার পরিকল্পনা আছে ?

২। এবং যদি সত্য হয়ে থাকে তাহলে কবে নাগাদ এই স্কীম-এর কাজ আরম্ভ হওয়ার সম্ভাবনা আছে ?

উত্তর

১। হ্যাঁ, সত্য।

২। প্রয়োজনীয় অর্থ সংকুলান হইলে উক্ত কাজটি হাতে নেওয়া হইবে।

Admitted Starred Question No—48.

Name of the Member :— **Sri Ratimohan Jamatia.**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

প্রশ্ন

১) এ বছর বাজেটের কত অংশ জানুয়ারী ১৯৯৪ ইং পর্যন্ত ব্যয় করা হয়েছে ?

২) পরিকল্পনা খাতে এই ব্যয়ের হার কত ?

উত্তর

১) আনুমানিক শতকরা সত্তর ভাগ।

২) আনুমানিক শতকরা একাত্তর ভাগ।

Admitted Starred Question No—123.

Name of M.L.A. :— Sri **Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Deptt. be pleased to state :

প্রশ্ন

১) ইহা কি সত্য সদরের কামালঘাট হইতে অভিচরন ভায়া লেম্বুছড়া রাস্তাটি বহুদিন ধরে গাড়ী চলাচল এবং জনসাধারণের চলাচলের অযোগ্য হয়ে পড়েছে,

২) যদি সত্য হয়ে থাকে তবে এই রাস্তাটি সংস্কার করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

৩) যদি থাকে তবে কবে নাগাদ উক্ত রাস্তার কাজ শুরু করা হবে ?

উত্তর

১) ইহা আংশিক সত্য।

২) উক্ত রাস্তাটিতে মেটেলিং ও কার্পেটিং এর কাজ করে সংস্কার করার পরিকল্পনা আছে।

৩) সংস্কারের কাজ বর্তমানে আরম্ভ করা হয়েছে।

Admitted Starred Question No—124.

Name of M.L.A. :— **Sri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :

প্রশ্ন

১) ইহা কি সত্য আগরতলা হইতে সিমনা রাস্তার এবং রাস্তার উপর সেতুগুলির বেহাল অবস্থার জন্য নিত্যযাত্রী এবং যানবাহনের প্রচণ্ড অসুবিধা হচ্ছে,

উত্তর

১) রাস্তাটিতে নিত্যযাত্রী এবং যানবাহন চলাচলের কোন অসুবিধা হচ্ছে না। তবে

কামালঘাট এলাকার কাছাকাছি ২টি কাঠের সেতু, মোহনপুর বাজারের নিকটবর্ত্তী সোনাইনদীর উপর ১টি কাঠের সেতু, সাত্রিশ কিলোমিটারে ১টি ও চুয়াল্লিশ দশমিক ছয়শূন্য কিলোমিটারে অবস্থিত ১টি কাঠের সেতু, নিত্যযাত্রী ও যানবাহন চলাচলের সুবিধার জন্য প্রয়োজনীয় অগ্রাধিকারের ভিত্তিতে মেরামত ও সারাই করা হয়।

প্রশ্ন

২) যদি সত্যি হয়ে থাকে তবে এই রাস্তা এবং সেতুগুলি সংস্কার করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

উত্তর

২) যদি সত্যি হয়ে থাকে তবে এই রাস্তা এবং সেতুগুলি সংস্কার করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

প্রশ্ন

৩) থাকিলে কবে নাগাদ কাজ শুরু করা হবে?

উত্তর

৩) আগামী আর্থিক বছরে শীঘ্রই কাজের উদ্যোগ নেওয়া হবে।

ANNEXURE—"B"

Admitted Un-Starred Question No. 4

Name of Member :—**Shri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the "Power" Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৯৪-৯৫ ইং আর্থিক বৎসরে রাজ্যে মোট কতটি গ্রামকে বিদ্যুতায়ন করার পরিকল্পনা সরকারের আছে, এবং

২। ১৯৯৩-৯৪ ইং আর্থিক বৎসর মোট কতটি গ্রামে বিদ্যুৎ পৌছে দেওয়া সম্ভব হয়েছে? (ব্লকভিত্তিক হিসাব)

উত্তর

১। ১৯৯৪-৯৫ ইং অর্থ বছরে রাজ্যে মোট ২৩০টি গ্রামকে বিদ্যুতায়ন করার পরিকল্পনা সরকারের আছে।

২। ১৯৯৩-৯৪ ইং আর্থিক বছরের ৩১/১/৯৪ ইং পর্যন্ত বিভিন্ন ব্লকে মোট ১০৫টি গ্রামের বিদ্যুতায়নের কাজ শেষ করা হইয়াছে।

ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল :—

| ব্লকের নাম | ভার্জিন গ্রামের সংখ্যা |
|---|---|
| ১। জিরানীয়া ব্লক | ২০টি গ্রাম |
| ২। তেলিয়ামুড়া | ৮টি " |
| ৩। খোয়াই | ৮টি " |
| ৪। বিশালগড় | ৯টি " |
| ৫। মেলাঘর | ৩টি " |
| ৬। মাতাবাড়ী | ৬টি " |
| ৭। অমরপুর | ৫টি " |
| ৮। রাজনগর | ২টি " |
| ৯। বগাফা | ২৩টি " |
| ১০। গণ্ডাছড়া | ২টি " |
| ১১। কুমারঘাট | ৬টি " |
| ১২। কাঞ্চনপুর | ১০টি " |
| | মোট ১০৫টি গ্রাম |

Admitted Un-Starred. Question No—6

Name of M.L.A. :— **Shri Khagendra Jamatia.**

**Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased state :**

প্রশ্ন

১) বিগত ১৯৯৩ সনের বন্যায় রাজ্যের কয়টি পি, ডব্লিউ, ডি, রাস্তা ক্ষতিগ্রস্ত হয়েছে ?

১) তন্মধ্যে কয়টি রাস্তার পূর্ণ সংস্কার করা সম্ভব হয়েছে ? (ব্লক ভিত্তিক হিসাব)

উত্তর

১) মোট ৪৫৪টি রাস্তা ক্ষতিগ্রস্থ হয়েছে।

২) মোট ১৯৫টি রাস্তার সংস্কার করা হয়েছে। ব্লক ভিত্তিক হিসাস নিম্নে দেওয়া হল।

| ব্লকের নাম : | রাস্তার সংখ্যা : |
|---|---|
| ১) পানিসাগর ব্লক | ৮টি |
| ২) কাঞ্চনপুর " | ৩টি |
| ৩) সালেমা " | ১০টি |
| ৪) গণ্ডাছড়া " | ২টি |
| ৫) ছামনু " | ৩টি |
| ৬) কুমারঘাট " | ৫টি |
| ৭) খোয়াই " | ৪টি |
| ৮) তেলিয়ামুড়া " | ২টি |
| ৯) অমরপুর " | ১১টি |
| ১০) মাতাবাড়ী " | ২৪টি |
| ১১) মেলাঘর " | ১৬টি |

| ব্লকের নাম | রাস্তার সংখ্যা |
|---|---|
| ১২) বগাফা " | ২৪টি |
| ১৩) রাজনগর " | ২৭টি |
| ১৪) সাতচাঁদ " | ২২টি |
| ১৫) মোহনপুর " | ১৫টি |
| ১৬) বিশালগড় " | ১২টি |
| ১৭) জিরানীয়া " | ৪টি |
| ১৮) টাকারজলা জম্পুইজলা ব্লক | ৩টি |
| | ১৯৫টি |

Admitted Un-starred Question No—8

Name of Member :— Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Public Health Engineering Department be pleased to state :

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। বর্তমানে রাজ্যে পি. এইচ. ই. সাব ডিভিশান এর সংখ্যা কত ? | ১। মোট ২৮টি সাব ডিভিশান ও তার সমতুল ইউনিট সহ। |

| | |
|---|---|
| আগরতলা | ৬টি |
| কুমারঘাট | ২টি |
| ধর্মনগর | ২টি |
| কৈলাশহর | ১টি |
| কমলপুর | ১টি |

| প্রশ্ন | উত্তর | |
|---|---|---|
| | আমবাসা | ১টি |
| | উদয়পুর | ৩টি |
| | শান্তিরবাজার | ১টি |
| | বিলোনীয়া | ১টি |
| | সাব্রুম | ১টি |
| | তেলিয়ামুড়া | ১টি |
| | খোয়াই | ১টি |
| | জিরানীয়া | ১টি |
| | মোহনপুর | ১টি |
| | বিশ্রামগঞ্জ | ১টি |
| | সোনামুড়া | ১টি |
| | কাঞ্চনপুর | ১টি |
| | ছৈলেংটা | ১টি |
| | অমরপুর | ১টি |
| | | ২৮টি |

২। রাজ্যে পানীয় জল সরবরাহের সুযোগ বাড়ানোর জন্য নতুন কোন পি, এইচ, ই, সাব-ডিভিশন করার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২। এই মুহূর্তে এমন কোন পরিকল্পনা নাই।

Admitted Un-starred Question No 15

Name of Member—Shri Amal Mallik.

Will the Hon'ble Minister-in-charge of the 'Power' Department be pleased to state—

প্রশ্ন

১। ১৯৯৩-৯৪ ইং বর্ষে রাজ্যে কত কিলোমিটার নতুন বিদ্যুৎ সরবরাহের এক্সটেনশান লাইনের কাজ সরকার হাতে নিয়েছিলেন বিভিন্ন ব্লকের অধীনে ব্লক অনুযায়ী আলাদা আলাদা হিসাব ?

২। ৩১-১২.৯৩ ইং পর্যান্ত বিভিন্ন ব্লকে কত কিলোমিটার এক্সটানশান লাইনের কাজ সম্পন্ন হয়েছে তার আলাদা আলাদা হিসাব ?

উত্তর

১। ১৯৯৩-৯৪ ইং অর্থ বছরে রাজ্যে ৪৬১ কিলোমিটার নতুন এক্সটেনশান লাইনের কাজ করার পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। নিম্নে ব্লক ভিত্তিক হিসাব :—

| ব্লকের নাম | এক্সটেনশন লাইনের হিসাব |
|---|---|
| ১। জিরানীয়া | ৫৮ কিঃ মিঃ |
| ২। মোহনপুর | ১৩ কিঃ মিঃ |
| ৩। তেলিয়ামুড়া | ৪৫ কিঃ মিঃ |
| ৪। খোয়াই | ২০ কিঃ মিঃ |
| ৫। বিশালগড় | ৩১ কিঃ মিঃ |
| ৬। মেলাঘর | ২৪ কিঃ মিঃ |
| ৭। মাতাবাড়ী | ১৯.২০ কিঃ মিঃ |
| ৮। অমরপুর | ৪১.৬০ কিঃ মিঃ |
| ১০। বগাফা | ৮৯.৬০ কিঃ মিঃ |
| ১১। সাতচাঁদ | — |
| ১২। ডুম্বুরনগর | ৮.০০ কিঃ মিঃ |
| ১৩। সালেমা | ১৯.০০ কিঃ মিঃ |
| ১৪। কুমারঘাট | ১৪.০০ কিঃ মিঃ |
| ১৫। ছামনু | ২১.০০ কিঃ মিঃ |
| ১৬। কাঞ্চনপুর | ৪৮.০০ কিঃ মিঃ |
| ১৭। পানিসাগর | — |
| | মোট— ৪৬১.০০ কিঃ মিঃ |

২। ৩১-১২-৯৩ ইং পর্যান্ত বিভিন্ন ব্লকে মোট ১৫৫'৩৭৯ কিঃ মিঃ নতুন এক্সটেনশানের কাজ শেষ করা হইয়াছে। ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল :—

| ক্রমিক নং | ব্লকের নাম | এক্সটেনশান লাইনের হিসাব |
|---|---|---|
| ১। | জিরানীয়া | ৩৫'৫৮৯ কিঃ মিঃ |
| ২। | খোয়াই | ১২'৭৫০ কিঃ মিঃ |
| ৩। | বিশালগড় | ১৩'৯০০ কিঃ মিঃ |
| ৪। | মেলাঘর | ২'৩০০ কিঃ মিঃ |
| ৫। | মাতাবাড়ী | ১২'৬৫ কিঃ মিঃ |
| ৬। | রাজনগর | ৩,২৫ কিঃ মিঃ |
| ৭। | বগাফা | ৪৩'০০ কিঃ মিঃ |
| ৮। | অমরপুর | ৫'৩৭ কিঃ মিঃ |
| ৯। | ডম্বুরনগর | ২'৬০ কিঃ মিঃ |
| ১০। | কুমারঘাট | ৯'৪৭ কিঃ মিঃ |
| ১১। | কাঞ্চনপুর | ১৪'৫০ কিঃ মিঃ |
| | মোট— | ১৫৫'৩৭৯ কিঃ মিঃ |

Admitted Un-Starred Question No. 34

Name of M. L. A.—**Shri Amitabha Datta**

Will the Hon'ble Minister-in-charge of the P·W·D· be pleased to state :—

প্রশ্ন

১। পূর্ত দপ্তরের বিভিন্ন বিভাগে ১৯৯৩-৯৪ অর্থ বছরের ফেব্রুয়ারী পর্যান্ত বিভাগ ভিত্তিক—Plan and Non-Plan fund-এ অর্থ প্রদানের পরিমাণ কত? (বিভাগ ভিত্তিক হিসাব)

## উত্তর

১। ১৯৯৩-৯৪ ইং অর্থ বৎসরের ফেব্রুয়ারী পর্যন্ত পূর্ত দপ্তরের (Roads & Buildings Wing) অধীনস্থ বিভিন্ন বিভাগে নন্-প্ল্যান খাতে ২৬৬১·০১ লক্ষ টাকা এবং প্ল্যান খাতে ২০৮৯·০৬ লক্ষ টাকার সংকুলান করা হইয়াছে। বিভিন্ন বিভাগ ভিত্তিকদের টাকার হিসাব এই সঙ্গে সন্নিবেশিত করা হইল।

(টাকা লক্ষের অংকের)

| ক্রমিক নং | দপ্তরের নাম/ভূক্তি নম্বর | এল. ও. সি. রিলিজড্ | | মোট |
|---|---|---|---|---|
| | | নন্-প্ল্যান | প্ল্যান | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১) | মুখ্য বাস্তুকার পি. ডব্লিউ. ডি. | ৫২·৪৮ | — | ৫২·৪৮ |
| ২) | তত্ত্বাবধায়ক বাস্তুকার ১ম সার্কেল | ১৭·৪৫ | — | ১৭·৪৫ |
| ৩) | ঐ ২য় সার্কেল | ৩৩·৪৭ | — | ৩৩·৪৭ |
| ৪) | ঐ ৩য় সার্কেল | ১৯·৪৮ | — | ১৯·৪৮ |
| ৫) | ঐ ৪র্থ সার্কেল | ২৫·৪৮ | — | ২৫·৪৮ |
| ৬) | ঐ পরিকল্পনা সার্কেল | ৭১·৪৬ | ৪·২৯ | ৭৫·৭৫ |
| ৭) | আর্কিটেক্ট | ১২·২৭৫ | — | ১২·২৭৫ |
| ৮) | নির্বাহী বাস্তুকার, ভূক্তি নং ১ | ১৯৫·০১৫ | ৯৩·৫০ | ২৮৮·৫১৫ |
| ৯) | ঐ ভূক্তি নং ২ | ১১৩·৩০ | ৩০১·০১ | ৪১৪·৩১ |
| ১০) | ঐ ভূক্তি নং ৩ | ৫৮·৫৪ | ৬১·৫০ | ১২০·০৪ |
| ১১) | ঐ ভূক্তি নং ৪ | ১২৭·৬৬ | ১১৮·০০ | ১৪৫·৬৬ |
| ১২) | ঐ ভূক্তি নং ৫ | ২৬·৩৭ | ৬১·৫০ | ৮৭·৮৭ |
| ১৩) | ঐ ম্যাকানিকেল ভূক্তি | ৭১·৬৬ | ২·৫৪ | ৭৪·২০ |
| ১৪) | ঐ ইণ্টারনেল ইলেক্ট্রিক ভূক্তি | ১৩৭·৪৮ | ৬১·৯০ | ১৯৯·৩৮ |
| ১৫) | ঐ ষ্টোরস্ ভূক্তি (পি. ডব্লিউ, ডি) | ৭০৩·৯১ | — | ৭০৩·৯১ |
| ১৬) | ঐ ভেলিয়ামুড়া ভূক্তি | ১১৫·৮৯ | ১১৪·৩২ | ২৩০·২৯ |
| ১৭) | ঐ আমবাসা ভূক্তি | ১২২·৯৭৫ | ১২৭·৪৩ | ২৫০·৪০৫ |
| ১৮) | ঐ কুমারঘাট ভূক্তি | ৮৯·৬০ | ২৬৪·০০ | ৩৫৩·৬০ |

(টাকা লক্ষের অংকের)

| ক্রমিক নং | দপ্তরের নাম/ভুক্তি নম্বর | এল, ও, সি. রিলিজড্ | | মোট |
|---|---|---|---|---|
| | | নন্-প্ল্যান | প্ল্যান | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১৯) | ঐ কৈলাশহর ভুক্তি | ৫৪'৩৯ | ১২৮'৩২ | ১৮২'৭১ |
| ২০) | ঐ নর্দান ভুক্তি | ১২৮'৩৭ | ১৭৪'০০ | ৩০২'৩৭ |
| ২১) | ঐ কাঞ্চনপুর ভুক্তি | ৫২'৫৪ | ১৪৩'২৫ | ১৯'৭৯ |
| ২২) | ঐ সাউর্দান ভুক্তি | ৮৯'১৭৫ | ৯৯'০০ | ১৮৮'১৭৫ |
| ২৩) | ঐ (১) সাউর্দান ভুক্তি নং ২ | ১৪০'০৬ | ১২৬'৫০ | ২৬৬'৫৬ |
| ২৪) | ঐ সাউর্দান ভুক্তি নং ৩ | ৮৮'৬৮ | ১২২'০০ | ২১০'৬৮ |
| ২৫) | ঐ অমরপুর ভুক্তি | ১০৩'৩১ | ৮৬'০০ | ১৮৯'৩১ |
| ২৬) | ইলেকট্রিকেল ইন্সপেক্টর | ৪'২০ | — | ৪'২০ |
| ২৭) | ইষ্টেট্ অফিসার | ৫'৭৯ | | ৫'৭৯ |
| | | ২৬৬১'০১ | ২০৮৯'০৬ | ৪৭৫০'০৭ |

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

**Tuesday, the 8th March, 1994**

The House met in the Assembly House, Agartala at 11 A. M. on Tuesday, the 8th March, 1994.

## PRESENT

**Shri Bimal Sinha, Speaker in the Chair, The Deputy Speaker, Chief Minister The Deputy Speaker, Nine Ministers, three Ministers of State and 26 Members.**

## QUESTIONS & ANSWERS

**Mr. Speaker :—** আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বেও উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যগণের নাম ডাকিলে তিনি তার নামের পার্শ্বে উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার বলবেন। সদস্যগণ প্রশ্নের নাম্বার জানালে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় জবাব প্রদান করবেন। মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রীপবিত্র কর (খয়েরপুর) :—** মাননীয় স্পীকার স্যার, উনার অনুপস্থিতিতে আমি বলছি। অ্যাডমিটেড কোয়েশ্চন নং ২, কো-অপারেটিভ ডিপার্টমেন্ট।

**শ্রীঅঘোর দেববর্মা (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ২।

**প্রশ্ন**

১) রাজ্যে মোট ল্যাম্পস ও প্যাক্সগুলির সংখ্যা কত এবং তন্মধ্যে এ পর্য্যন্ত কতটিকে পাওয়ার টিলার সরবরাহ করা হয়েছে (ব্লক ভিত্তিক হিসাব)

উত্তর

১) রাজ্যে মোট ৫৬টি ল্যাম্পস্ এবং ২১৩টি প্যাক্স আছে। পশ্চিম ত্রিপুরায় ৭টি ব্লকে ২২৩টি পাওয়ার টিলার আছে। দক্ষিণ ত্রিপুরায় ৬টি ব্লকে ৫২টি পাওয়ার টিলার আছে এবং উত্তর ত্রিপুরায় ৫টি ব্লকে ৫০টি পাওয়ার টিলার আছে।

প্রশ্ন

২) ল্যাম্পস ও প্যাক্সগুলির কতটিতে বর্তমানে পাওয়ার টিলার চালু অবস্থায় আছে, নষ্ট মেরামতযোগ্য টেগ মেরামত অযোগ্য পাওয়ার টিলার সংখ্যা কোন সংস্থায় কতটি ? (সমবায় ভিত্তিক হিসাব)

উত্তর

২) পশ্চিম ত্রিপুরায় ৫৬টি প্যাক্সে ১৭টি পাওয়ার টিলার চালু অবস্থায় আছে, ২২টি মেরামত যোগ্য ১৭টি মেরামত অযোগ্য। পশ্চিম ত্রিপুরায় ৫৬টি প্যাক্সে ৬৭টি চালু আছে, ৬৫টি মেরামত যোগা, ৩২টি মেরামত অযোগ্য। দক্ষিণ ত্রিপুরায় ১০টি প্যাক্সে ১৪টি মেরামত অযোগ্য দক্ষিণ ত্রিপুরায় ১০টি প্যাকসে ১৪টি পাওয়ার টিলার মেরামত যোগা, ৪টি মেরামত অযোগ্য। উত্তর ত্রিপুরায় ৯টি প্যাকসে, একটি মেরামত যোগ্য। উত্তর ত্রিপুরায় ২৪টি ল্যাম্পসে ৮০টি পাওয়ার টিলার চালু আছে, ৬টি মেরামত যোগ্য ৪টি অযোগ্য।

শ্রীপবিত্র কর :— সাপ্লিমেন্টারী স্যার মাননীয় মন্ত্রী মহোদয় যে তথ্য দিলেন তাতে দেখা যায় যে বেশীর ভাগ পাওয়ার টিলারই অকেজো। এই অকেজো পাওয়ার টিলা-গুলি মেরামত করার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন ? পাশাপাশি আমরা দেখছি পাওয়ার টিলারের অভাবে ফসল ঠিকমত হচ্ছে না। কাজেই সরকার নুতন পাওয়ার টিলার দেওয়ার কোন পরিকল্পনা নিয়েছেন কি না ?

শ্রীঅঘোর দেববর্মা (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, মেরামতের যোগ্য পাওয়ার টিলারগুলি মেরামতের জন্য এখন সরকার কোন উদ্যোগ নেন নি। তবে টাকার সংস্থান হলে নিশ্চয়ই উদ্যোগ নেওয়া হবে।

শ্রীদেবব্রত কলুই (অম্পিনগর) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা জানি, ল্যাম্পস্ এবং প্যাক্সগুলিতে যেসব সচল পাওয়ার টিলার আছে সেগুলিও চালান যাচ্ছে না

ড্রাইভারের অভাবে। স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কিনা তা জানাবেন কি ?

**শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এই তথ্য আমার কাছে নেই। তবে এইটুকু বলা যেতে পারে, ল্যাম্পস এবং প্যাক্সগুলি স্বয়ংশাসিত। তারা নিজেরাই নিয়োগ করে থাকেন। যদি ড্রাইভারের অভাবে নাই চালান যায় তবে তারা অবশ্যই ড্রাইভার নিয়োগ করবেন।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া (কৃষ্ণপুর) :—** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কি, একদিকে যেমন ড্রাইভারের অভাব আছে, ঠিক তেমনি অন্যদিকে বিগত জোট আমলে ল্যাম্পস্ এবং প্যাক্সগুলির মেম্বাররা তাদের ব্যক্তিগত সম্পত্তি হিসাবে ব্যক্তিগত কাজে লাগিয়ে পাওয়ার টিলারগুলি নষ্ট করেছেন ?

**শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, বামফ্রন্টের বিগত ১০ বৎসরের শাসন কালে ল্যাম্পস্ এবং প্যাক্সগুলিকে যে উদ্দেশ্য নিয়ে সম্প্রসারণ করা হয়েছিল তা বিগত জোট সরকারের পাঁচ বৎসরের রাজত্বকালে ধ্বংস হয়েছে। আমরা শুনেছি, বিভিন্ন ল্যাম্পস্ এবং প্যাকস্-এর টাকা নয় ছয় হয়েছে। অডিটেও কিছু কিছু ধরা পড়েছে। অ্যাডজাষ্টমেন্ট হয় নি। নির্বাচিত সদস্যদের সদস্যপদ খারিজ করে দিয়ে নিজেদের মনোনীত লোকদের চেয়ারম্যান বা মেম্বার করা হয়েছে। ঐসব মেম্বাররাই তাদের ব্যক্তিগত সম্পত্তি করে ল্যাম্পস এবং প্যাক্সগুলির পাওয়ার টিলার-গুলি নিজেদের বাড়ীতে নিয়ে গিয়ে নিজেদের জমি চাষ করেছেন। স্যার, এই ধরনের ঘটনা বিগত দিনগুলিতে হয়েছে।

**শ্রীশহীদ চৌধুরী (বক্সনগর) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে উত্তর দিয়েছেন তাতে দেখতে পেলাম, ২২টি পাওয়ার টিলার মেরামত যোগ্য আছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, ঐ ২২টি পাওয়ার টিলার যেগুলি মেরামতযোগ্য সেগুলিকে সরকারের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে থেকেও গরীব কৃষকদের কথা চিন্তা করে যত তাড়াতাড়ি সম্ভব সচল করার জন্য উদ্যোগ গ্রহণ করবেন কিনা তা জানাবেন কি ?

**শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে ২২টি পাওয়ার টিলারের মেরামত যোগোর কথা এখানে বলা হয়েছে সেগুলি সারাই করতে একটু প্রবলেম হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে 'শিল্পদ্যোগ'ই হচ্ছে একমাত্র অথরাইজড ডিলার। তারাই পাওয়ার টিলার সংগ্রহ করে থাকেন। পাওয়ার টিলারের প্রয়োজনীয় পার্টস কোম্পানী থেকে এডভান্স না আনলে সারাইতে প্রবলেম হচ্ছে। তবে ঐ ২২টি পাওয়ার টিলার যাতে অতি দ্রুত সারাইয়ের ব্যবস্থা করা যায় সে ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীরসিরাম দেববর্মা (মান্দাই) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ল্যাম্পস এবং প্যাক্সগুলি স্বয়ংশাসিত হলেও প্রয়োজনীয় অর্থের অভাবে তাঁরা তাদের নিজেদেরই কর্মচারীদের বেতন দিতে পারছে না, সেক্ষেত্রে টাকার অভাবে তারা পাওয়ার টিলারগুলি সারাই করতে পারবে কি? আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, কৃষকদের স্বার্থের কথা চিন্তা করে সরকার থেকে প্রয়োজনীয় অর্থের ব্যবস্থা করবেন কিনা?

**শ্রীঅঘোর দেববর্মা (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, আমার সাপ্লিমেন্টারীর উত্তরে একটা কথাই বলেছি যে গত পাঁচ বছরে জোট সরকারের আমলে রাজ্যের ল্যাম্পস এবং প্যাক্সগুলিকে এমন একটা জায়গায় নিয়ে গিয়েছিল যে এগুলি সঠিক বোর্ড বিধিষ্ট রয়েছিল। কোন কোন ল্যাম্পস প্যাক্সগুলিকে শুধু সাইনবোর্ডই রয়েছিল, লোকজন কিছুই ছিল না। এগুলির তথ্য আমার কাছে আছে। এই ল্যাম্পস প্যাক্সগুলোকে পরিচালনা করার জন্য যে পরিমান টাকা তাদের হাতে দেওয়া হয়েছিল সেগুলি সঠিকভাবে খরচ না করার জন্যই আজকে ল্যাম্পস এবং প্যাক্সগুলির এই অবস্থা। এই ল্যাম্পস এবং প্যাক্সগুলিকে বাঁচিয়ে রাখার জন্য বামফ্রন্ট সরকারে আসার পর দপ্তর তরফ থেকে ইতিমধ্যে কিছু শেয়ার ক্যাপিটেলের টাকা তুলে দিয়েছি। ল্যাম্পস এবং প্যাক্সগুলিকে সাবসিডি এবং শেয়ার ক্যাপিটেলের টাকা দেবার জন্য এ, ডি, সির হাতে টাকা দেওয়া হয়েছে। ইতিমধ্যে ফেব্রুয়ারী মাসে সেই টাকাটা দিয়ে নির্দিষ্ট ভাবে বলা হয়েছে যে টাকাগুলি ল্যাম্পস এবং প্যাক্সগুলির হাতে তুলে দিতে হবে। টাকা দেওয়া হয়েছে এবং টাকা আরও দেওয়া হবে। এখানে যে বেতন ইত্যাদির প্রশ্ন তোলা হয়েছে যে বেতন দেওয়া হয় নি, সে ব্যাপারে আমি বলতে চাই যে জোট সরকারের আমলে প্রয়োজনের অতিরিক্ত লোক এই ল্যাম্পস প্যাকসগুলিতে নিয়োগ করা হয়েছে। যদি ৭ জন

লোকের প্রয়োজন হয়, সেখানে নিয়োগ করা হয়েছে ২৫।২৬ জন লোক। নিজেদের দলের লোকদের কর্মসংস্থানে, সুযোগ করে দেবার জন্যই এই ল্যাম্পস প্যাক্সগুলি অচল হয়ে গিয়েছে। এগুলিকে চালু রাখার জন্য কিছু টাকা দেওয়া হয়েছে এবং নতুন আর্থিক বছরে আরও কিছু টাকা আমরা দেব যাতে আমরা রাজ্যের গরীব মানুষকে বাঁচিয়ে রাখতে পারি।

**মিঃ স্পীকার :—** **শ্রীঅমল মল্লিক (অনুপস্থিত)**

**শ্রীসুধন দাস** (রাজনগর) এডমিটেড কোয়েশ্চান নং ২৬ স্যার।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয়কে বলছি অন্য কোন সদস্য মহোদয়ের প্রশ্ন তুলতে হলে আগে অনুমতি দিতে হয়।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (মন্ত্রী) :— এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ২৬ স্যার।

প্রশ্ন

১) রাজ্যে বর্ত্তমানে দারিদ্রসীমার নীচে বসবাসকারীর সংখ্যা কত,

২) এই সংখ্যা মূল জনসংখ্যার কত শতাংশ.

৩) এস, সি./এস, টি জনসংখ্যার মধ্যে কত শতাংশ বর্ত্তমানে দারিদ্রসীমার নীচে বসবাস করছেন তার আলাদা আলাদা হিসাব।

উত্তর

১) রাজ্যের গ্রামীন এলাকাতে দারিদ্র সীমার নীচে বসবাসকারীর সংখ্যা ৩,৫০,৪৭৬ পরিবার।

২) এই সংখ্যা গ্রামীন এলাকাতে বসবাসকারী পরিবারগুলির মধ্যে ৭৩.৫৮ শতাংশ।

৩) এস, টি./এস, সি পরিবারগুলির সংখ্যা এখনও আলাদা ভাবে সংকলিত হয় নি।

**শ্রীপবিত্র কর :—** সাপ্লিমেন্টারী স্যার. দারিদ্রসীমার নীচে যে সংখ্যাটা এখানে পাওয়া গেল তাদেরকে উপরে তোলার ব্যাপারে সরকারের কি কি কার্য্যসূচী আছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :— স্যার, দারিদ্রসীমার উপরে তোলার জন্য আই আর, ডি, পি লোন দেওয়া হয়। তাছাড়া বিভিন্ন স্কীমে ইনটিগ্রেড করা হয়। এটাই পরিকল্পনা।

শ্রীপবিত্র কর :— সাপ্লিমেণ্টারী স্যার, রাজ্যে একটা বিরাট সংখ্যক মানুষ ৭৩ পার্সেন্টের উপরে দারিদ্রসীমার নীচে বাস করছে। আই, আর, ডি, পি প্রোগ্রামে দেখছি এই বছর বিভিন্ন ব্যাংকগুলি বিশেষ করে বানিজ্যিক ব্যাংকগুলি আই, আর, ডি, পির টাকা গরীব মানুষদের হাতে তোলে দেবার ব্যাপারে কোন ভূমিকা নেই। এই ব্যাপারটাকে কিভাবে স্পীড আপ করা যায় এই ব্যাপারে সরকারের সুনির্দিষ্ট কোন বক্তব্য আছে কিমা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :— স্যার, ব্যাংকগুলির সাথে ক্লোজ কনটাকট্ মেনটেন করা হয়েছে। তারা একটা প্রশ্ন তুলেছে রিকভারীর ব্যাপারে। যে লোন দেওয়া হয়েছে সেই সমস্ত লোন যদি টু সাম এ্যাক্সটেণ্ট রিকভারী না হয় তাহলে কোন কোন ব্যাংক আপত্তি করছে। তারপরও আমরা পারস্যু করেছি, ব্যাংকারস দের সাথে মিটিং হয়েছে। ২/১ টি ব্যাংক ছাড়া বাকী ব্যাংকগুলি রেসপনস করেছে।

শ্রীপবিত্র কর :— সাপ্লিমেণ্টারী স্যার, আমি জানতে চাই ব্যাংকগুলি আমাদের রাজ্যে কত পারসেন্ট টাকা দেয়। আমাদের রাজ্যের গরীব মানুষদের টাকা দেওয়ার প্রশ্ন যখন আসে তখন ব্যাংকে রিকভারির প্রশ্ন তুলছে কিন্তু আমাদের রাজ্যের আমানতের প্রশ্ন তার যে পারসেনটেইজ আমাদের রাজ্যের মধ্যে যে ব্যাংকগুলি আছে সেই ব্যাংকগুলি আমাদের টাকা দিচ্ছে না। এই সম্পর্কে এই হাউসের পক্ষ থেকে সেন্টিমেণ্টটা কি সেটা ব্যাংকের সঙ্গে আলোচনা করে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :— স্যার, ব্যাংকের সঙ্গে কথা হচ্ছে। এই সম্পর্কে স্পেসিফিক প্রশ্ন করলে জবাব দেওয়া যাবে। তবে প্রশ্ন হচ্ছে ব্যাংকিং বিজনেসের যে নরম্যাল প্রসিডিউর সেই প্রসিডিউরে আমাদের কাছে আমানত জমা নেন সেই দিক থেকে ঋণ দেন। আই, আর, ডি, পি স্কীমে সেণ্টাল গভর্ণমেণ্ট থেকে টাকা দেওয়া

হয় এবং স্টেট গভর্ণমেন্ট থেকেও কিছু টাকা দেওয়া হয়। সবটা মিলে ব্যাংকের রিকভারির যে প্রশ্ন সেটা জরুরি প্রশ্ন। সেই রিকভারির জন্য ব্যাংক সব সময় ইনস্‌-সিষ্টস্‌ করছে। আমাদের দিক থেকে ৭৫ পারসেন্ট লোক দারিদ্র্য সীমার নীচে বসবাস করছে এবং তাদেরকে আমরা চেষ্টা করে একটা জায়গায় আনতে পেরেছি। এখন তারা কাজ করছে। এবার যে টারগেট সেই টারগেটের কাছাকাছি জয়েন্ট যে সারভে এবং স্পনসর করার সেগুলি আমর করেছি। ডিসবার্সমেন্ট শুরু হয়েছে ৩১ পর্যান্ত আমরা আশা করছি। সেখানে টারগেট যদি ফুল টারগেট করতে না পারি তাহলে আমরা কাছাকাছি চলে যেতে পারব।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া।

(মাননীয় সদস্য অনুপস্থিত)

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরসিরাম দেববর্মা।

শ্রীরসিরাম দেববর্মা (মান্দাই) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮৯।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮৯।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে ত্রিপুরা রাজ্যে ১৭টি ব্লক ভেঙ্গে উহাকে ২৭টি ব্লক করা হয়েছে,

২। যদি সত্য হয়ে থাকে। তবে নতুন ব্লকগুলি কবে নাগাদ কার্যকরী করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য।

২। অতি সত্বর কার্যকরী করার চেষ্টা চলিতেছে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

শ্রীসমীর দেব সরকার (খোয়াই) :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৪।

**শ্রীসুবোধ দাস (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৪।

প্রশ্ন

১। রাজ্যের সকল গাঁও পঞ্চায়েতগুলির নিজস্ব পঞ্চায়েত ঘর আছে কিনা এবং না থাকলে কয়টিতে নেই ?

২। গত ১৯৮৮ইং থেকে ১৯৯৩ইং পর্য্যন্ত মোট কতজন পঞ্চায়েত সচীবের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এসেছে,

৩। দুর্নীতির দায়ে অভিযুক্তদের বিরুদ্ধে কোনও তদন্ত হয়েছে কিনা ?

উত্তর

১। রাজ্যে সকল গ্রাম পঞ্চায়েতের নিজস্ব পঞ্চায়েত ঘর নাই। ২৭৭টি গ্রাম পঞ্চায়েতের নিজস্ব পঞ্চায়েত ঘর নাই।

২। ১৯৮৮ইং থেকে ১৯৯৩ইং পর্য্যন্ত মোট ২৮ জন পঞ্চায়েত সচীবের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এই দপ্তরে এসেছে।

৩। উপরিউক্ত পঞ্চায়েত সচীবদের বিরুদ্ধে অভিযোগের প্রয়োজনীয় প্রশাসনিক তদন্ত বিভিন্ন পর্য্যায়ে চলছে।

**শ্রীসুবল রুদ্র (সোনামুড়া) :—** সাপ্লিমেন্টারী স্যার, এইখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন ২৭৭টি পঞ্চায়েতের নিজস্ব ঘর নাই এবং সেই ক্ষেত্রে ২৭৭টি পঞ্চায়েত বর্ত্তমানে কি ভাবে চলছে এবং বিশেষ করে নতুন পঞ্চায়েত যেগুলি ঘোষিত হয়েছে সেই পঞ্চায়েতগুলি সহ এইটা যুক্ত কিনা, তা না হলে আলাদাভাবে মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কিনা যে আগের কত ছিল এবং বর্ত্তমানে কতটা ঘর নাই এবং যে ২৮জন পঞ্চায়েত সচিবের বিরুদ্ধে অভিযোগ দপ্তরের কাছে এসেছে তার সংখ্যা কম বলে আমার মনে হচ্ছে, কারণ গত ৫ বৎসরে সারা ত্রিপুরায় যে ধরনের দুর্নীতি হয়েছে পঞ্চায়েতের মধ্যে তাতে পঞ্চায়েত সচিবরা তার সাথে যুক্ত, কাজেই মাননীয় মন্ত্রী জানাবেন কিনা পাবলিকলি যদি কোন পঞ্চায়েত সেক্রেটারীর বিরুদ্ধে কমপ্লেইন আসে দপ্তরের কাছে, সেই কমপ্লেইন তদন্ত করে সেই পঞ্চায়েত সেক্রেটারীর বিরুদ্ধে ব্যবস্থা নেবেন কিনা ?

**শ্রীসুবোধ দাস (মন্ত্রী)ঃ—** রাজ্যে বর্তমানে মোট ৫৬৮টি গ্রামপঞ্চায়েত আছে। এর মধ্যে ৫২৫টি গ্রাম পঞ্চায়েত এ, ডি, সি এলাকার বাহিরে এবং ৪৩টি গ্রাম পঞ্চায়েত এ, ডি, সি, এলাকার ভিতরে আছে এবং এছাড়া মাননীয় সদস্য যে বিষয়টা জানাতে চেয়েছেন অভিযোগ দপ্তরে এলে পরেই সেটাই আমরা হিসাবের মধ্যে ধরি। এমনিতে অনেকের বিরুদ্ধে অভিযোগ থাকতে পারে, কিন্তু দপ্তরে অভিযোগ যদি না আসে তাহলে সেটা কি করে দেখা যাবে। আমি বৎসর ভিত্তিক হিসাব দিচ্ছি যে ২৮জনের পঞ্চায়েত সেক্রেটারীর বিরুদ্ধে দপ্তরের কাছে অভিযোগ এসেছে তা হল ১৯৮৮ সনে ৩জন, ১৯৯১ সনে ৪ জন, ১৯৯২ সনে ১১ জন, ১৯৯৩ সনে ১০ জন। উপরোক্ত ২৮জন অভিযুক্ত পঞ্চায়েত সচিবদের মধ্যে অভিযোগের গুরুত্ব অনুযায়ী ২২জনকে সাময়িক-কালের জন্য চাকুরী থেকে বরখাস্ত করা হয়েছে। এদের মধ্যে ১৬জনের বিরুদ্ধে চার্জশীট করা হয়েছে এবং বিষয়টি তদন্তকারী আধিকারিকের বিচারাধীন রয়েছে। এছাড়া অন্য সচিবদের অভিযোগের বিষয় বিভাগীয় তদন্তাধীন রয়েছে। মাননীয় সদস্য আর যে কথা বলেছেন সেটা হল যে পঞ্চায়েতগুলির ঘর নেই সেখানে কাজ কিভাবে চলছে। মাননীয় সদস্যদের জানা আছে আমাদের বর্তমানে পঞ্চায়েতের সংখ্যা কিছু বেড়েছে। সেই হিসাবে এই ২৭৭ এর মধ্যে যোগ হয়েছে। এছাড়া গত ৫ বৎসরে জোট সরকার এই রাজ্যে নতুন করে কোন ঘর নির্মান করেনি। আগে বামফ্রন্ট সরকারের আমলে যা ছিল, তাই ছিল জোট সরকার কোন নতুন ঘর নির্মান করেনি এবং যেগুলি ভেঙ্গেছে সেগুলি মেরামত পর্যান্ত করেনি। বিধ্বংসী বন্যায় কিছু সংখ্যক পঞ্চায়েত ভেঙ্গে চুরমার হয়েছে, এইগুলি নির্মান করার জন্য আমাদের উদ্যোগ রয়েছে। প্রতি মাসেই ক্রমান্বয়ে ব্লকের কাছে যে ফাণ্ড বা অর্থ যাচ্ছে সেই অর্থের দ্বারা কিছু কিছু জায়গায় ঘরগুলি নির্মান হচ্ছে এবং যেখানে নেই সেখানে কোন একটি নির্দিষ্ট জায়গাতে বি, ডি. ও এবং পঞ্চায়েত সচিবের আলোচনা ক্রমে যে কোন একটা গ্রামের বাড়ীতে বসে কাজকর্ম চলছে এবং বাকী যে ঘরগুলি আমরা আশা করছি পঞ্চায়েত নির্বাচন হয়ে গেলে এইসব গৃহ নির্মানের ক্ষেত্রে কোন অসুবিধা হবে না, নির্বাচিত সংস্থার মাধ্যমে সুষ্ঠুভাবে সেই গৃহগুলি নির্মান কার্য্য সমাধা করা সম্ভব হবে।

**শ্রীসুবল রুদ্র ( সোনামুড়া ) :—** সাপ্লিমেন্টারী স্যার, বিশেষ করে দুর চার বারের বন্যাতে যে সমস্ত এগজিসটিং পঞ্চায়েত মানে পুরানো পঞ্চায়েত যেগুলি ছিল সেগুলির

যে ঘরগুলি ভেঙে গেছে এই ঘরগুলি পঞ্চায়েত নির্বাচনের আগে তৈরী হবে কিনা এইটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

**শ্রীসুবোধ দাস ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমি আগেই বলেছি এখন পঞ্চায়েত ঘর নির্মাণ করা নির্মাচিত পঞ্চায়েত না থাকাতে খুবই অসুবিধা সৃষ্টি হচ্ছে, তবু আমরা চেষ্টা করছি যেভাবেই হোক পঞ্চায়েতের কাজ পরিচালনা করার জন্য একটা নির্বাচিত ঘর বাছাই করে যাতে পঞ্চায়েতের কাজকর্ম গাঁও সভার ভিতরে অফিস হিসাবে তাকে ব্যবহার করে কাজকর্ম চালানো যায়, কিন্তু পঞ্চায়েত নির্বাচনের আগে ঘরের জন্য যে টাকা পয়সা দেওয়া হবে তা সুষ্ঠভাবে খরচ করা এবং গৃহ নির্মান করার কাজ সুষ্ঠভাবে করার সমস্যা হয়েছে, এইটা মাননীয় সদস্যদের জানা আছে।

**শ্রীমাখনলাল চক্রবর্তী ( কল্যানপুর ) :—** এখানে মাননীয় মন্ত্রী যে তথ্য দিয়েছেন যে পঞ্চায়েত সচিব ২৮ জনের বিরুদ্ধে অভিযোগ এসেছে, তা ছাড়াও এখানে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কিনা যে, পঞ্চায়েত সচিবই শুধু নয় তাদের সঙ্গে ঐ জোট সরকার আসার পর পঞ্চায়েতগুলিকে ভেঙ্গে দিয়ে ওখানে উন্নয়ন কমিটি করেছিল এবং উন্নয়ন কমিটির চেয়ারম্যান বানিয়েছিল অনেক ক্ষেত্রেই সেই চেয়ারম্যানরা এই সচিব-দের সঙ্গে মিলে জনগনের অর্থ আত্মসাৎ করেছে। এই রকম বহু তথ্য আমরা বিগত পাঁচ বছর এই পঞ্চায়েতগুলি ভাঙ্গার পর এই বিধানসভাতে বিরোধী দল হিসাবে বহু পঞ্চায়েতের চেয়ারম্যানদের বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ টেনে এনে যে সমস্ত বক্তব্য পেশ করেছিলাম এবং সেগুলির তদন্তের জন্য বলেছিলাম, এই ব্যাপারটাও মাননীয় মন্ত্রী মহোদয় চিন্তা করে দেখবেন কি না। এখনও আমি স্পেসিফিক ভাবে বলতে পারি আমার তেলিয়ামুড়া ব্লকের খোয়াই’র মধ্যে যে উন্নয়ন কমিটির চেয়ারম্যানরা ছিলেন বর্গাবিলের টি ইউ জে এস-এর চেয়ারম্যান ছিলেন রঞ্জিত দেববর্মা, সে বুরো ধান বীজ বিক্রী করে দিয়ে ধরাও পড়েছিল, তার জন্য তাকে শাস্তিও পেতে হয়েছিল, সেই জয়নগরের কাছে চোর ধরা পড়েছে এইগুলিও আমরা শাস্তি বিধানের জন্য বলেছিলাম, কিন্তু সেগুলি হচ্ছে না। আমার তেলিয়ামুড়া ব্লকের পূর্ব কুঞ্জবন গাঁও সভার ভদ্র শীল ওয়ার্ক অর্ডারের সমস্ত টাকা পয়সা মেরে দিয়েছে, নিজেরা সব টাকা আত্মসাৎ করেছে। প্রায় একশটা ওয়ার্ক অর্ডারের নাম ধাম দিয়ে তথ্য দিয়েছিলাম যে এইগুলি সেখানকার যে চেয়ারম্যান ছিলেন সেই কাজল দাসের নেতৃত্বে ঐ দীঘজিং সিনহার রিয়ের কালেকশানের জন্য এক একটা

ওয়ার্ক অর্ডার থেকে লক্ষ টাকা সেখানে দেওয়া হয়েছিল, আমরা তথ্য দিয়েছিলাম এই বিধানসভায় এখন সেগুলির তদন্ত করে মাননীয় মন্ত্রী মহোদয় তার কোন শাস্তির বিধান করবেন কি না জানাবেন কি ?

**শ্রীসুবোধ দাস ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, যদিও মাননীয় সদস্যের এই প্রশ্নটা এই প্রশ্নের সঙ্গে জড়িত না, গত জোট সরকারের আমলের চেয়ারম্যানদের দুর্নীতি সম্পর্কিত প্রশ্ন এই প্রশ্নের সঙ্গে জড়িত না, তবু আমি মাননীয় সদস্য যে গুরুত্বপূর্ণ বিষয়টি এখানে উপস্থিত করেছেন তার জবাবে আমি বলতে চাই যে জোট সরকারটাই ছিল দুর্নীতির সরকার, ঐ সরকারের এই যে এখানে ২৮ জন পঞ্চায়েত সচিবের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এইটা সম্পর্কে মাননীয় সদস্য বলেছেন যে পঞ্চায়েত সচিবরা চেয়ারম্যানদের সঙ্গে মিলে এই সব দুর্নীতি করেছেন। মাননীয় সদস্য বলেছেন পঞ্চায়েত সচিবরা চেয়ারম্যানদের সঙ্গে মিশে দুর্নীতি করেছে। আসলে পঞ্চায়েত সচিবদের দুর্নীতিবাজ তৈরী করতে এইসব চেয়ারম্যান এবং শাসকদলের নেতারা সক্রিয় ভূমিকা নিয়েছিলেন, নাহলে এই অবনতি ঘটত না। এরা দুর্নীতির পাহাড় তৈরী করেছেন। এখানে মাননীয় সদস্য যেসব উল্লেখ করেছেন সুনির্দিষ্টভাবে দপ্তরের কাছে অভিযোগ এলে সেটা তদন্ত করে দেখা হবে এবং তদন্তে দোষী প্রমানিত হলে কাউকে ক্ষমা করা হবে না।

**শ্রীসমীর দেব সরকার ( খোয়াই ) :—** সাপ্লিমেন্টারি স্যার, এই যে ২৮ জনের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এসেছে এবং এই ব্যাপারে ডিপার্টমেন্টাল ইনকোয়ারী চলছে—এই ইনকোয়ারী কতদিন পর্যান্ত চলবে ? এবং এযাবৎ সুনির্দিষ্ট অভিযোগ যাদের বিরুদ্ধে পাওয়া গেছে তাদের বিরুদ্ধে কোর্টে মামলা করার ব্যবস্থা নেওয়া হয়েছে কি না ? আর যদি এই ২৮ জনের বিরুদ্ধে পাওয়া গেছে এবং তাদের বিরুদ্ধে মামলা করা হয়েছে কি না, এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট থেকে সুনির্দিষ্ট আশ্বাস চাই।

**শ্রীসুবোধ দাস ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকর স্যার, আমি আগেই বলেছি যে ২৮ জনের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ সুনির্দিভাবে এসেছে। এবং এই ব্যাপারে ডিপার্টমেন্টাল তদন্তর ফলে ২২ জনকে সাময়িক কালের জন্য বরখাস্ত করা হয়েছে। এবং তদন্ত শেষ হলে পরে যারা দোষী বলে প্রমানিত হবে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া

হবে। তবে সরকার সেন্টিমেন্টালী প্রভাবিত হয়ে কিছু করবে না, আইন মাফিক যা হবার তাই করবে। তবে এই ব্যাপারে দোষী প্রমানিত হলে কাউকে ক্ষমার চোখে দেখবে না।

শ্রীউমেশচন্দ্র নাথ (কদমতলা) :— সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরার বিভিন্ন পঞ্চায়েতে জোট আমলে পঞ্চায়েত ঘর তৈরী করার জন্য কিছু টাকা মঞ্জুর করা হয়েছিল এবং এই পঞ্চায়েত ঘর নির্মানের কাজ শুরুও হয়েছিল। কিন্তু এর মধ্যে নির্বাচন এসে পড়ার সেই কাজগুলি হাফ্‌ডান্ অবস্থায় রয়েছে। যেমন এই ধরনের একটি হচ্ছে ধর্মনগরের লক্ষ্মীনগর গাঁওসভার পঞ্চায়েত ঘর-সেটা এখনো হাফ্‌-ডান্ অবস্থায় রয়েছে। কাজেই এই কাজগুলি সম্পূর্ণ করার জন্য বর্তমান সরকার ব্যবস্থা নেবেন কিনা ?

শ্রীসুবোধচন্দ্র দাস ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, এই যে বিভিন্ন পঞ্চায়েত সচিবদের বিরোদ্ধে অভিযোগ এসেছে এবং যাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে তারাও এইসব ঘটনার সঙ্গে জড়িত রয়েছে। আর এখানে মাননীয় সদস্য ধর্মনগর পানিসাগর ব্লকের লক্ষ্মীনগর গাঁওসভার পঞ্চায়েত ঘরের কথা উল্লেখ করেছেন। যদি এই যে তালিকা আমি আগে বলেছি তার মধ্যে এইটা না থাকে তবে সুনির্দ্দিষ্টভাবে অভিযোগ দপ্তর থেকে এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা অবশ্যই নেওয়া হবে আমি মাননীয় সদস্যদের এই কথা জানাচ্ছি।

শ্রীঅনিল চাকমা (পেচারথল) :— সাপ্লিমেন্টারী স্যার, এইখানে যে ২৮ জনের বিরোদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহন করা হয়েছে তার মধ্যে উত্তর ত্রিপুরা জেলার কাঞ্চনপুর ব্লকের কয়েকজন রয়েছে। আমার জানামত কাঞ্চনপুর ব্লকে সি, এ, সি,র চেয়ারম্যান প্রানধন দেওয়ান এবং তার ছেলে ইম্‌প্লিমেন্টিং অফিসার জনাদ্দন দেওয়ান পেচারথল বুদ্ধমন্দির নির্মানের জন্য ১ লক্ষ ৩৭ হাজার টাকা মঞ্জুর হয়েছিল কিন্তু তারা এই মন্দিরের জন্য সামান্য কিছু টাকা খরচ করে মন্দির মেরামত জন্য এবং বাকি টাকা তাদের কাছে রয়ে গেছে। তাদের বিরুদ্ধেও অভিযোগ হয়েছে কাজেই তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহন করা হয়েছে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীসুবোধচন্দ্র দাস (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এইখানে যে মূল প্রশ্ন এসেছে

তাতে ব্লক ভিত্তিক হিসাব চাওয়া হয়নি। কাজেই আমি সে হিসেব এখন দিতে পারছি না। তবে কাঞ্চানপুর দাংগাই টি, ডি, ব্লকের অন্তর্গত পেচারথলে বুদ্ধমন্দির নির্মানের অর্থ নিয়ে নয়ছয় করার অভিযোগে পঞ্চায়েত সচিবদের বিরোদ্ধে গুরুতর অভিযোগ রয়েছে তার তদন্ত চলছে এবং এই ২৮ জনের মধ্যেও এইটা রয়েছে। কাজেই মাননীয় সদস্যদের আশ্বাস দিচ্ছি যে এই ব্যাপারে সরকার দুর্বল থাকবে না।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক। (অনুপস্থিত)

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া। (অনুপস্থিত)

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রীসমীর দেব সরকার :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—৩।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটের কোয়েশ্চান নাম্বার—৩।

প্রশ্ন

১। গত ১৯৮৮ ইং মার্চ মাস থেকে ১৯৯৩ ইং মার্চ মাস অব্দি আগরতলা টাউনহল সহ রাজ্যের বিভিন্ন নোটিফায়েড এরিয়া পরিচালিত টাউন হলগুলিতে মোট কতটি সাংস্কৃতিক অনুষ্ঠান করা হয়েছে ?

২। ১৯৯০ ইং এপ্রিল মাস থেকে ডিসেম্বর মাস অব্দি ঐ সকল জায়গায় মোট কতটি সাংস্কৃতিক অনুষ্ঠান করা হয়েছে ?

উত্তর

১। ১৯৮৮ ইং মার্চ মাস থেকে ১৯৯৩ ইং মার্চ মাস অব্দি আগরতলা টাউনহল সহ রাজ্যের বিভিন্ন নোটিফায়েড এরিয়া অথরিটি পরিচালিত টাউন হলগুলিতে মোট ১১২৮ টি সাংস্কৃতিক অনুষ্ঠান করা হয়েছে।

২। ১৯৯৩ ইং এপ্রিল মাস থেকে ডিসেম্বর মাস অব্দি ঐ সকল জায়গায় মোট ৩৩৫টি সাংস্কৃতিক অনুষ্ঠান করা হয়েছে।

**শ্রীপবিত্র কর ( খয়েরপুর ) :—** সাপ্লিমেন্টারী স্যার, এই হলগুলিতে অনুষ্ঠান করার জন্য একটি নির্দিষ্ট ভাড়ার ব্যবস্থা রয়েছে। তাতে ঐ সময়ে কত টাকা আদায় হয়েছে ভাড়া বাবদ সরকারের কাছে এই তথ্য আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, এই প্রসঙ্গে আলাদা প্রশ্ন করলে আলাদভাবে জবাব দিতে পারব। আগরতলা টাউন হল এবং বিভিন্ন নোটিফায়েড এরিয়া অথরিটি পরিচালিত টাউন হলগুলির ভাড়ার হার একই রকম নয়। সেই জন্য আলাদা প্রশ্ন করলে ভাল হয়।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :—** সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় যে তথ্য উনার প্রশ্নের উত্তরে দিয়েছেন — আমরা জানি যে এই হলগুলিতে সাংস্কৃতিক অনুষ্ঠান করতে গিয়ে সাংস্কৃতিক কলা-কুশলীরা সহ সাংস্কৃতিক প্রেমী দর্শকরাও বিভিন্ন অসুবিধার সন্মুখীন হচ্ছেন। আমি এখানে একটি মাত্র উদাহরণ দিচ্ছি খোয়াইয়ের টাউন হলটি সম্পর্কে। গত পাঁচটি বছর এই হলটি মেরামত সহ সঠিক রক্ষনাবেক্ষণ না করার ফলে অত্যন্ত দুরবস্থায় হলটি দাঁড়িয়েছে। অথচ ইতিপূর্বে বামফ্রন্ট সরকার হলটিকে সুন্দরভাবে রক্ষণাবেক্ষন সহ কলাকুশলীদের সুবিধা — অসুবিধাগুলির উপর নজর রাখা হত। গত পাঁচটি বছর কোন ধরনের মেরামত করা হয় নাই। সাংস্কৃতিক অনুষ্ঠান একটি ঐক্য-বন্ধনের মাধ্যম। সেই জন্য পুনরায় হলগুলিকে মেরামত করে সুন্দর করে গড়ে তোলা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, সংস্কৃতি সন্ত্রাসের শত্রু —এটা আমরা সবাই জানি। সুতরাং মাননীয় সদস্য যা বলেছেন সেটা অভিজ্ঞতা রয়েছে যে বিগত পাঁচটি বছর এই রাজ্যে সাংস্কৃতিক কর্মী আক্রমন হয়েছে। সাংস্কৃতিক হলগুলি ক্ষত-বিক্ষত হয়েছে। তবে অল্প সময়ের মধ্যে সব কিছু মেরামত করা সম্ভব নয়। রাজ্যের লটারী বিক্রয় করে এই হলগুলি নির্মান করা হয়েছিল বামফ্রন্ট আমলে। আলাদা কোন টাকা টাউন হলগুলির জন্য আসেনি বা ধরা ছিল না। এবং তখন যেটা সিদ্ধান্ত হয়েছিল যে টাউন হল তৈরী করে দেওয়া হবে। এবং টাউন হলের ভাড়ার যে টাকা পাবেন সেই টাকার মধ্য থেকে তারা এই টাউন হলগুলি মেরেজ

করবেন। এই জন্য এই ভাড়ার টাকা অন্য কোন জায়গায় সেটা ব্যবহার করার প্রশ্ন নেই। এই হিসাব থেকে লক্ষ্য করলে দেখা যাবে ৫ বছরে এই টাউন হলগুলিতে পাঁচশত অনুষ্ঠান হয়েছে আবার কোন কোন টাউন হলে ৩টাও হয়েছে। সোনামুড়া টাউন হলে ৫ বছরে তিনটা অনুষ্ঠান হয়েছে। এই রকম অবস্থাও গেছে। সুতরাং আর্থিক অসংহতি রয়ে গেছে। এবং আমরা দেখেছি গত কয়েক মাসে তিনশত অনুষ্ঠান হয়েছে। তবে সব জায়গায় এই সমস্ত অনুষ্ঠান এভারেজে বেড়েছে। সুতরাং তাদের আয়ও কিছু কিছু বাড়ছে। আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব যেসব নোটিফায়েড এরিয়ার অথরিটি টাউন হলগুলি পরিচালনা করেন তারা সেই টাকা থেকে টাউনহল-গুলি যত তাড়াতাড়ি সম্ভব সেগুলি সারাই করবেন। এছাড়া অন্যভাবে করা যায় কিনা সেটা সরকার বিবেচনা করে দেখবেন।

**শ্রীউমেশ চন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, টাউন হলের যে বিভিন্ন রকম ভাড়া, সেটা একদিনে ১২ ঘণ্টায় এক ভাড়া আবার রাত্রিতে ১২ ঘণ্টায় এক ভাড়া এই রকম নাকি একবারে ভাড়া দিলে ২৪ ঘণ্টার জন্য হল পাওয়া যায়। তাছাড়া আগরতলা শহরে বা অন্যান্য যে সমস্ত টাউন হল আছে সব হলের কি একই ভাড়া না কি অন্য রকম, যদি অন্য রকম হয় তাহলে তার কারণ কি ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** স্যার, এই বিষয়টা সবটাই বিভিন্ন সাবডিভিশন আছে এবং সেখানকার যে নোটিফায়েড অথরটি আছে তাদের উপর নির্ভরশীল। তারা কি পার্ট ভাড়া দেবেন না ফুল ভাড়া দেবেন। মাননীয় সদস্য তিনিও একটা সাবডিভিশনের টাউন হলের সঙ্গে যুক্ত আমি জানি। তিনি বলতে পারেন সঠিকভাবে ওখানে কি পদ্ধতি আছে। তবে সব জায়গায় একই পদ্ধতি নেই। সুতরাং এই সম্পর্কে বিস্তারিত বলা মুসকিল।

**শ্রীসুবল রুদ্র :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে ১৯৮৮ ইং থেকে ১৯৯৩ ইং-এর মার্চ মাস অবদি এগারশ সাংস্কৃতিক অনুষ্ঠান বিভিন্ন টাউন হলে হয়েছে। তবে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কি যে এই ১৯৮৮ সাল থেকে ১৯৯৩ সাল পর্যন্ত এই টাউন হলগুলি থেকে কত ফ্যান, কত লাইট, কত ইলেকট্রিক মেশিন চুরি হয়েছে এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ? এবং এই

বছরে কত ভূতর্কী দিতে হয়েছে ? এবং এই তথ্য আছে কিনা যে টাউন হলে যে সমস্ত সংস্কৃতিক অনুষ্ঠান বা কনফারেন্স হউক, জোট আমলে সমস্ত সীটগুলি ব্লেড দিয়ে কেটে দিয়ে টাউন হলের সৌন্দর্য্য নষ্ট করা হয়েছে, সম্পদ নষ্ট করা হয়েছে এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** স্যার, আমি আগে বলেছি যে এই সমস্ত হলগুলি আক্রান্ত হয়েছে, সীটগুলি নষ্ট হয়েছে। এইসবতো সমস্ত টাউন হলে হয়েছে। এর সংখ্যা বলা মুশকিল। কারণ এটা যদি আলাদা প্রশ্ন করা হয় তাহলে আমি নিশ্চয় বলতে পারব কত সম্পত্তি এই টাউন হলগুলি থেকে চলে গেছে? এটা শুধু টাউন হল না গোটা রাজ্যের ব্যাপারে এই বিধানসভায় আলোচনা হয়েছে। গোটা রাজ্যের বিভিন্ন দপ্তরের যে সম্পদ আছে এই সম্পদতো বিভিন্ন ভাবে গেছে। একটু আগে সব শুনলাম। পঞ্চায়েতের সম্পদ থাকছে না। টিন চলে যাচ্ছে সমস্ত কিছু চলে যাচ্ছে। যেখানে ঘরের টিন চলে যেতে পারে তাহলেতো ফ্যান, টেবিল, চেয়ার এইগুলি খুব সহজে স্থানান্তরিত হবে। সুতরাং এটা হতে পারে। তবে এই সম্পর্কে সুনির্দিষ্টভাবে বলা মুশকিল। আলাদা প্রশ্ন করলে নিশ্চয় আমি উত্তর দেব।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :—** সাপ্লিমেন্টারী স্যার, এখানে যে তথ্য মাননীয় মন্ত্রী মহোদয় দিলেন ১৯৮৮ থেকে ১৯৯০ ইং পর্যান্ত টাউন হলগুলিতে ১১ শত ২৮টি এবং ৯৩এর এপ্রিল থেকে ৩৫৩টি অনুষ্ঠান হয়েছে, তাহলে কোন হলে কত অনুষ্ঠান হয়েছে এবং অনুষ্ঠানগুলি কি ধরনের এবং কত শিল্পী অংশ গ্রহন করেছে, এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য এটার প্রয়োজন পড়ে না, তারপর প্রশ্ন আসবে কতজন উপস্থিত ছিলেন, এটা কি সম্ভব

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, কোন হলে কত হয়েছে তা বলতে পারব।

**মিঃ স্পীকার :—** তার দরকার নেই।

**শ্রীভৃগুদেব ভট্টাচার্য (ফটিকরায়) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী এখানে যে তথ্য দিয়েছেন সেই তথ্যের মধ্যে নটিফাইড এরিয়া অথরিটির চেয়ার, টেবেল, ফেন, লাইট বিশেষ করে কুমারঘাট নটিফাইড এরিয়া অথরিটির চেয়ারম্যান এইগুলি নিয়ে গেছেন, এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ? থাকলে সেটা সম্পর্কে কি কি ব্যবস্থা গ্রহন করেছেন ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই ধরনের তথ্য আমার কাছে নেই, তবে আলেদা প্রশ্ন করলে তার উত্তর দেওয়া যাবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য এখন প্রশ্নশেষ। যে সমস্ত তারকা চিহ্নিত স্টার্স্ট কোয়েশ্চেন এখানে একটাই আছে, সেটার উত্তর দেওয়া হয়নি, তা আপনারা টেবিল থেকে সংগ্রহ করবেন তার উত্তর এবং অন্যান্য আনস্টার্স্ট কোয়েশ্চান তার উত্তরও আপনারা লে করবেন।

## STATEMENT BY THE CHIEF MINISTER

**শ্রীপবিত্র কর :—** মিঃ স্পীকার স্যার, গত ৬ তারিখে খোয়াইতে যুব কংগ্রেসের একজন নেতা দীপঙ্কর নাথ শর্মা অজ্ঞ ৬ আততায়ীর দ্বারা নিহত হয়েছেন, ঘটনা খুবই দুঃখ জনক। এই ঘটনাকে কেন্দ্র করে কংগ্রেস ১২ ঘন্টার বন্ধ ডেকেছেন কালকে। এই সম্পর্কে মুখ্যমন্ত্রী হাউসে আছেন আমি উনার বক্তব্য চাইছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যদি এই সম্পর্কে কোন বিবৃতি দেওয়ার থাকে তা হলে দিলে ভাল হয়, আর যদি না পারেন তা হলে সময় চেয়ে নিতে পারেন, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** আমার কাছে যা তথ্য আছে আমি বিবৃতি এখনই দিতে পারি তবে আপনার অনুমতি নিয়ে।

গত রবিবার ইং ৬ই মার্চ সন্ধ্যা আনুমানিক ৭টা ৩০ মিঃ সময়ে খোয়াই থানাধীন দুর্গানগর নিবাসী দীপঙ্কর নাথ শর্মা, পিতা মৃত যশোদা নাথ শর্মা, খোয়াই থানাধীন লালছড়ায় কিছু অজ্ঞাত আততায়ীর আক্রমণে নিহত হন।

এই ঘটনার প্রতিবাদে ৭-৩-৯৪ ইং তারিখে কংগ্রেসের ডাকে ২৪ ঘন্টার খোয়াই বন্ধ পালিত হয়।

পুনরায় একই কারণে প্রদেশ কংগ্রেস ও প্রদেশ যুব কংগ্রেস ৯-৩ ৯৪ ইং তারিখে ১২ ঘন্টার ত্রিপুরা বন্ধের ডাক দিয়েছেন।

কিছু কংগ্রেস নেতা অভিযোগ করেছেন যে. নিহত ব্যক্তি যুব কংগ্রেসের সহ-সভাপতি ছিলেন এবং তাহার হত্যাকাণ্ডে শাসকদলের সমর্থকরা জড়িত।

এ ব্যাপারে সভাকে অবহিত করা যাচ্ছে যে, শ্রীসন্তু নাথ শর্মার অভিযোগ মূলে কিছু অজ্ঞাতনামা আততায়ীর বিরুদ্ধে খোয়াই থানায় ভারতীয় দণ্ডবিধির ৩০২ ধারায় ১০/৯৪ নম্বর কেস নথিভুক্ত করা হইয়াছে। জেলা পুলিশ সুপার সহ অন্যান্য সমস্ত পুলিশ অফিসারগণ ঘটনার তদন্তে সরজমিনে নেতৃত্ব দিচ্ছেন। এ পর্যান্ত তদন্তকালে একজনকে গ্রেপ্তার করা হইয়াছে এবং অন্য দুই জনকে জিজ্ঞাসাবাদ করা হইতেছে।

পুলিশি তদন্তকালে নিহত ব্যক্তির বাসস্থান হইতে পোস্টকার্ডে লেখা একটি গুরুত্ব-পূর্ণ চিঠি উদ্ধার করা হইয়াছে। উক্ত চিঠি ও আনুসাঙ্গিক কিছু নথী হইতে প্রতীয়মান যে নিহত ব্যক্তি এবং তার অন্যতম ভাই শ্রীদিলীপ নাথ শর্মার সহিত একটি ঠিকাদারী কাজ লইয়া কতিপয় স্থানীয় যুবকের বচসা এবং মারামারি হয়। এই যুবকবৃন্দ ও কংগ্রেসের সমর্থক নাটে। এই সমস্ত ঘটনার পরিপ্রেক্ষিতে গত আগষ্ট ১৯৯২ সালে দুইটি মামলা খোয়াই নথীভুক্ত হয়। এই মামলা দুইটি এখন বিচারাধীন। জুলাই ১৯৯৩ ইং মাসে, নিহত দীপঙ্কর নাথ শর্মা ও তাহার ভাই শ্রদিলীপ নাথ শর্মার নিকট প্রেরিত চিঠিতে কিছু অজ্ঞাত পরিচয় কংগ্রেস সমর্থক তাহাদের প্রান নাশের হুমকি দেয়।

এই মামলার সুষ্ঠ তদন্তের জন্য এবং প্রকৃত অপরাধীকে চিহ্নিত করে গ্রেপ্তার করার জন্য পুলিশকে যথাযথ নির্দেশ দেওয়া হইয়াছে।

এই হত্যাকাণ্ডের সঙ্গে রাজনৈতিক সম্পর্ক আছে বলে এখন পর্যান্ত প্রমাণ পাওয়া যায় নি। এই বন্ধ ডাকা হয়েছে একটি বিশেষ রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য। এই বন্ধের ফলে প্রকৃত তথ্য উৎঘাটন করার পক্ষে প্রতিবন্ধকতা সৃষ্টি হতে পারে এবং সরকার মনে করে বন্ধ ডাকাটা অত্যান্ত অযুক্তিক, কারণ তদন্তে কি ব্যবস্থা হয় সঠিক ঘটনা উৎঘাটন করার পরেই তারা অন্য ব্যবস্থা নিতে পারে, তবে এই আততায়ীদের খুঁজে বের করার জন্য সরকারের পক্ষে থেকে কোন রকম এর গাফিলতি করা হচ্ছে না, অত্যান্ত সক্রিয় ভাবে তদন্তের কাজ চলছে, আশা করা যায় এই আততায়ীদেরকে খুঁজে বের করা যাবে।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথা

আছে কিনা, যে দিপঙ্কর নাথ শর্মাকে হত্যা করার আগে কংগ্রেসের একজন কর্মী তাকে ফোন করে লালছড়ায় নিয়ে যায়। এখানে দেখা গেছে আমাদের খোয়াই মহকুমায় কি কংগ্রেস কি সি পি এম সবাই দুঃখ প্রকাশ করেছে। কিন্তু আজকে যে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বন্ধ ডাকা হয়েছে সেই সম্পর্কে সরকারের মনভাব এবং তার প্রতিবাদে সরকার কি সিদ্ধান্ত নিয়েছেন ?

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** বন্ধ সম্পর্কে সরকার গতকাল মন্তব্য প্রকাশ করেছে। কাজেই কেউ যদি রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বন্ধ করতে চায় এটা তাদের ব্যাপার। কিন্তু সরকার আইনশৃংখলা রক্ষার জন্য যথেষ্ট সক্রিয়।

**শ্রীজীতেন্দ্র সরকার :—** মিঃ স্পীকার স্যার, সাপ্লিমেণ্টারী, এটা কি ঠিক এই দিপঙ্কর নাথ শর্মার ভাইকে খুন করার জন্য কতিপয় কংগ্রেসের লোক আক্রমণ করেছিল ? এবং সেখান থেকে কোন রকমে ওর ভাই রক্ষা পাই।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** এই ঘটনা পুলিশকে জানাব। এই ঘটনার আমার কাছে কোন প্রমাণ নেই। তদন্তে এই রকম কোন ঘটনা যদি হয় প্রকাশ হবে।

[The written relies to the remaining starred Questions and the un-starred Questions are laid on the table of the House by the attendeus Concernned.

ANNEXURE—"A" & "B"]

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :—** প্রশ্ন উত্তরের সময় শেষ। এখন রেফারেন্স পিরিয়ড।

## রেফারেন্স পিরিয়ড

**মিঃ স্পীকার :—** আমি মাননীয় সদস্যের নিকট থেকে একটি নোটিশ পেয়েছি সেই নোটিশগুলি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্ন উল্লেখিত বিষয়গুলি উৎথাপন করার অনুমতি দিয়েছি। যে এই নোটিশটি দিয়েছেন তার নাম আমি এখানে উল্লেখ করছি—শ্রী তপন চক্রবর্তী। নোটিশটির বিষয় বস্তু হচ্ছে—"৭.২.৯৪ ইং তারিখে

দৈনিক সংবাদ পত্রিকায় প্রকাশিত ছামনুতে জনৈকা দেবকী চাকমার লাঞ্ছিত হওয়ার ঘটনা সম্পর্কে।"

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি তিনি এক্ষুনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আগামী ১৫/৩/৯৪ ইং তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ১৫/৩/৯৪ ইং তারিখে এই সম্পর্কে বিবৃতি দিবেন।

আমি আর একটি নোটিশ পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষা করে গুরুত্ব সহকারে হাউসে উৎথাপন করার জন্য অনুমতি দিয়েছি। যিনি এই নোটিশ দিয়েছেন তাঁর নাম আমি উল্লেখ করছি—সহিদ চৌধুরী। নোটিশটির বিষয় বস্তু হচ্ছে—

"গত ৬.৩.৯৪ ইং তারিখে রাত্রে সোনামুড়া মহকুমার কলমচৌড়া থানাধীন মানিক্য নগর গ্রামে আয়েত আলীর বাড়ী সহ ৪(চার) টি বাড়ীতে চুরি, ডাকাতির ফলে একজন গুলিবিদ্ধ ও অপর একজন ধারালো অস্ত্রের আঘাতে জখম হয়ে জি বি হাসপাতালে চিকিৎসাধীন থাকা সম্পর্কে।"

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্যের জন্য আহ্বান করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আমি আগামী ১৬.৩.৯৪ ইং তারিখে বিবৃতি দিতে পারব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয় এই সম্পর্কে আগামী ১৬.৩.৯৪ ইং তারিখে হাউসে বিবৃতি দিবেন।

## উল্লেখ পর্ব

**মিঃ স্পীকার :**— আজকের কার্যসূচীতে একটি উল্লেখ্য বিষয়ের উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। উল্লেখ্য বিষয়টি গত ৪-৩-৯৪ইং তারিখে মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা এবং শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ মহোদয় যুগ্মভাবে উৎথাপন করেছিলেন। এখন, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে উল্লেখ পর্বের বিষয়বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। বিষয়বস্তুটি হল—

'গত ২৫/২/৯৪ইং তারিখে কাঞ্চনপুর হতে অম্পুই রাস্তায় কতিপয় দুষ্কৃতিকারীগণ কর্তৃক কয়েকটি গাড়ীতে আক্রমণ করে যাত্রীদের সর্বস্ব লুট করে একজন মিজো মহিলাকে খুন করা এবং সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টির সম্পর্কে।

**শ্রীদশরথ দেব মুখ্যমন্ত্রী :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ২৫/১/৯৪ইং তারিখ দুপুর অনুমাণ ৩ ঘটিকার সময় কাঞ্চনপুর থানাধীন ভাঙ্গমুনে টি. আর, এল ৭১১০ নং গাড়ীটি ভাঙ্গমুন থেকে কাঞ্চনপুর আসার পথে কাঞ্চনপুর থানা প্রায় থেকে ১০ কিলোমিটার দক্ষিণ পূর্বদিকে নুতন বাড়ী নামক স্থানে আসিলে জলপাই রঙের পোষাক পরিহিত ও হাতে বন্দুক সহ ১৫/১৬ জনের একটি অজ্ঞাত নামা চাকমা যুবকের দল গাড়ীটিকে আটক করে গুলি বর্ষণ করে, ফলে গাড়ীটি সামান্য ক্ষতিগ্রস্ত হয় দুষ্কৃতিকারীরা গাড়ীর যাত্রীদের কনট হতে নগদ টাকা, ঘড়ি ও অন্যান্য মালামাল লুঠ করে নিয়ে যায়। তবে দুষ্কৃতিকারীদের গুলি বর্ষনের ফলে কেউ হতাহত হয় নি।

উক্ত ঘটনার কিছুক্ষণ পরেই উক্ত দুস্কৃতিকারীগণ একই স্থানে অপর একটি ট্রাক গাড়ী নং ৭০৭৯ এবং একটি জীপ গাড়ী নং জেড, আর, এম-৪২৪২ আটক করে গুলি বর্ষণ করে, ফলে উভয় গাড়ীর চালকদ্বয় আহত হয় এবং গাড়ীর যাত্রী শ্রীমতি লালরিনপুই ঘটনাস্থলে মারা যান। উক্ত ঘটনাসমূহের সংবাদ পাওয়ার সংগে সংগেই পুলিশ ঘটনাস্থলে পৌছে। ঘটনাটি কাঞ্চনপুর থানায় ভারতীয় দণ্ডবিধির ৩৯৬/৩৯৭/ ৪০০ ধারায় এবং অস্ত্র আইনের ২৭ ধারায় মকোদ্দমা নং ৬(১)৯৪ নথিভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করে।

তদন্তকালে পুলিশ লুন্ঠিত মালামালের যার আনুমানিক মূল্য ২৫,০০০ টাকার মত, তার মধ্যে ৩,০০০ টাকার মালামাল এবং নগদ ১৫০০ টাকা উদ্ধার করতে সমর্থ

হয়। তদন্তে পুলিশ উক্ত ঘটনায় পেচাৎথল থানাধীন কড়াইয়াছড়া নিবাসী অমলেন্দু চাকমার ডাকাত দলের কাজ বলে জানতে পারে। উক্ত ঘটনায় এখন পর্য্যন্ত ৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

উক্ত ঘটনার পর এই অঞ্চলের লুসাই এবং রিয়াংদের মধ্যে এক উত্তেজনাময় পরিস্থিতির সৃষ্টিটি হয়। কিন্তু প্রশাসন ও পুলিশের সময় মত হস্তক্ষেপের ফলে ও এলাকায় উভয়ের মধ্যে শান্তি সভা করায় পরিস্থিতি আয়ত্বে আসে এবং আর কোন প্রকার অপ্রীতিকর পরিস্থিতির সৃষ্টি হয় নাই। ঘটনায় জড়িত কল্যানাদের গ্রেপ্তারের প্রয়াস অব্যাহত আছে। এলাকায় শান্তি ও শৃঙ্খলা রক্ষার জন্য টহলদারী ব্যবস্থা জোর দার করা হয়েছে। ঘটনাটির তদন্ত অব্যাহত আছে।

**শ্রীঅনিল চাকমা** (পেচারথল) :— পয়েন্ট অব ক্লেরিফিকেশন, স্যার, । স্যার, ঘটনাটার সঠিক তারিখ হচ্ছে ২৫/১/৯৪ইং ২৫/২/৯৪ইং নয়। এই যে দুঃখ জনক ঘটনাটা ঘটেছে, তার আগে ২২/২৩ শে জানুয়ারী তারিখে সেখানে কংগ্রেসে একটা মিটিং হয়েছিল, সেই মিটিং এরাজ্য সভার সদস্য সুধীর মজুমদার, উপজাতি যুব সমিতির শ্যামাচরণ ত্রিপুরা, দ্রাউ কুমার রিয়াং এবং রবীন্দ্র দেববর্মা ও উপস্থিত ছিলেন। সেই মিটিং এ এসব বক্তা জনগণকে সম্বোধন করে বলেছিল যে বামফ্রন্টকে কিভাবে ভাঙগতে হবে, সেটা আপনাদের জানা আছে, তাই এই সম্পর্কে কিছু বলারও হবে না, আগামী ৬ মাসের মধ্যেই আমরা বামফ্রন্টকে ভেঙ্গে দেবো। তার ঠিক দুই দিন পরেই এই ঘটনাটা সেখানে ঘটেছে।

এটা ২৫ তারিখ রাত্রে এই ঘটনা ঘটে। ২৬ তারিখ এখানে দৈনিক সংবাদ পত্রিকায় প্রকশিত হলো যে দুই জন খুন হয়েছে এবং ৪ জন আহত হয়েছে। আমি দৈনিক সংবাদের রিপোর্টারের সংগে আলোচনা করেছি। আমি বললাম যে এক জন খুন হয়েছে অথচ আপনি লেখলেন দুই জন খুন হয়েছে। কারণ কি? তখন বললো দাদা আমার কোন ইনকাম নেই। একটা ঘটনাকে যদি আমি সুন্দর করে সাজিয়ে লিখতে পারি তাহলে সাতশো থেকে ১৫শো পেতে পারি। তাই কিছুটা মিথ্যা লিখেছি তারপরে ২৪ তারিখ জানুয়ারী মাস, দৈনিক সংবাদে সুনীল কান্তি বড়ুয়া পেড লিখে দিল যে সাতনালা বাজার লুঠ হয়েছে। অথচ কোন ঘটনাই ঘটে নি। রিপোর্টারকে জিজ্ঞাসা করলে বললো যে সুনীল বাবু লিখে দিয়েছে তাই ছাপা হয়েছে। তারপর ২৬ তারিখ দ্রাও কুমার রিয়াং

এক খবর দিলেন যে কিছু মিজো ও রিয়াং পরিবারের মধ্যে সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি হয়েছে। এটা একেবারে মিথ্যা। কিছু যুবক এতে উত্তেজিত হয় এবং সাতশে'র মত ছেলে কাঞ্চনপুর আসে। তখন তাদেরকে বুঝিয়ে বলা হয় যে প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমি এস, ডি, ও নিয়ে ওখানে বক্তব্য রাখি। এতে মিজোরা মানলেও কংগ্রেস ও টি, ইউ, জে এদের লোকেরা মানে নি। রাত্রে কাঞ্চনপুর থানা ঘেরাও করে এবং বোমা মারে। এখানে কংগ্রেস দুষ্কৃতিকারীরা একটা বিশৃঙ্খলার সৃষ্টির চেষ্টা করেছিল। এই যে রাত্রে একটা বোমা মারা হয়, কংগ্রেসের পক্ষ থেকে এই-খানে উত্তেজনা সৃষ্টি করার জন্য চেষ্টা করেছিল। কিন্তু প্রশাসন পদক্ষেপ নেওয়ায় সাম্প্রদায়িক দাঙ্গা রুখতে পারা গেছে। স্যার, কংগ্রেস-যুব সমিতির এই চেষ্টার কথা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা তা জানাবেন কি?

শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রথমতঃ, দশদা বাজারে সুধীর রঞ্জন মজুমদার, দ্রাউ কুমার রিয়াং প্রভৃতি তাঁরা মিটিং করে দাঙ্গা করার জন্য উস্কানি দিয়েছিলেন কিনা এটা আমার জানা নেই। তবে একথা ত্রিপুরা বাসীর জানা আছে, এই বামফ্রন্ট সরকার গঠিত হবার পরে কংগ্রেস - যুব সমিতি মিলে একটা একশন কমিটি গঠন করেছিলেন। এই একশন কমিটির উদ্দেশ্য কি? কিছু গোলমাল করে বামফ্রন্ট সরকারকে অস্থিতিশীল করে তোলা। কিছু গোলমাল সৃষ্টি করার জন্য এরা একশান কমিটি গঠন করেছিলেন। এই একশান কমিটির লোকেরা কি করছে না করছে সে দিকে সরকার নজর রাখছে। কাজেই আমি মাননীয় সদস্যদের এইটুকু বলতে পারি, মানুষের একটা অগাদ সমর্থন পেয়েই বামফ্রন্ট সরকারে বসেছে। কাজেই এই ষড়যন্ত্র করার তাঁরা যতই চেষ্টা করুক বামফ্রন্ট সরকার ভাঙ্গার তাঁদের ক্ষমতা নেই। কারণ, ত্রিপুরা রাজ্যের মানুষই এই সব ষড়যন্ত্রের মোকবিলা করবে। তবে মিজো এবং রিয়াংদের মধ্যে একটা সাম্প্রদায়িক দাঙ্গা সৃষ্টি করার একটা প্রচেষ্টা হয়েছিল। এবং সেটা আমি আগেই বলেছি, পুলিশ, প্রশাসন, স্থানীয় লোকদের সহযোগিতা নিয়ে শান্তি কমিটি গঠন করে এই প্রচেষ্টা প্রশমিত করা গেছে এবং আমরা আরো চেষ্টা নেব, যাতে এই ধরণের ঘটনা আর না ঘটে। যেসব ঘটনা ইদামিং ঘটেছে সেগুলি একটা সাম্প্রদায়িক শান্তি নষ্ট করার দিকে লক্ষ্য রেখেই ঘটছে। আপনারা দেখুন, এখন এই বামফ্রন্ট সরকারকে যারা সহ্য করতে পারে না তারা ষড়যন্ত্রে লিপ্ত হবেই। সারা ত্রিপুরা রাজ্যের মানুষ, গণতান্ত্রিক মানুষ ঐক্যবদ্ধ হয়ে তার মোকাবিলা করবেন এই আশা রাখি, এবং তারা সরকারকে সহযোগিতা করবেন এই আশা রাখছি।

## CALLING ATTENTION

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি নিম্নলিখিত সদস্যদের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয়ের থেকে পেয়েছি। বিষয়টির বিষয়বস্তু 'গত ১৬.২.৯৪ ইং তারিখে উদয়পুর মহকুমার ধুমতলী গ্রামের কাছে দুস্কৃতকারী দ্বারা গাড়ী লুট হওয়া সম্পর্কে'।

আমি মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাব উৎথাপনে সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ দিতে অপারগ হন, তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন।

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি বিষয়টির উপর আগামী ১৫ তারিখে হাউসে বিবৃতি দেব।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আগামী ১৫.৩.৯৪ ইং তারিখে বিবৃতি দেবেন।

আজকে আমি নিম্নলিখিত আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীভুদেব ভট্টাচার্য্য মহোদয়ের নিকট থেকে পেয়েছি। বিষয়টির বিষয়বস্তু হল, 'গত ১৫ ফেব্রুয়ারী ফটিকরায় থানাধীন মড়াছড়া গ্রামে সশস্ত্র দুস্কৃতকারীগণের আক্রমনে দেবনাথ দিলীপ দেবনাথ নামে এক ব্যক্তি খুন হওয়া সম্পর্কে'।

আমি মাননীয় সদস্য শ্রীভুদেব ভট্টাচার্য্য মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনে সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে এই আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে হবে অপারগ হন, তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন।

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি এ সম্পর্কে আগামী ১৬.৩.৯৪ ইং তারিখে হাউসে বিবৃতি।

**মি: ডেপুটি স্পীকার :—** সভার পরবর্তী কার্য্যসূচী হলো :— "The Tripura Contingency Fund ( 2nd Amendment ) Bill, 1994 ( Tripura Bill No. 1 of 1994 )". উৎথাপন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উৎথাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

**Shri Dasharath Deb** ( Chief Minister ):— Mr. Speaker Sir, I beg to move before the House for leave to introduce 'The Tripura Cantingency Fund ( 2nd Amendment ) Bill, 1994 ( Tripura Bill No. 1 of 1994 )'.

**মিঃ ডেপুটি স্পীকার :—** এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি ভোটে দিচ্ছি। মোশানটি হলো — " The Tripura Contingenoy Fund ( 2nd Amendment ) Bill, 1994 ( Tripura Bill No. 1 of 1994 ) ".

এই সভায় উৎথাপন করার অনুমতি দেওয়া হউক।

বিলটি ধ্বনি-ভোটে দেওয়া হয় এবং সংখ্যাগরিষ্ঠ ভোটে উৎথাপিত হয়।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে আজকে সভা উত্থাপিত বিলটির প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য।

**মিঃ ডেপুটি স্পীকার :—** "The Contingency Fund (2nd Amendment) Bill, 1994 (Tripura Bill No. 1 on 1994)". এটার কিছু ভুল রয়েছে এবং এটার জন্য করিজেণ্ডাম দেওয়া হয়েছে এবং এটা মাননীয় সদস্য মহোদয়দের সবাইর নিকট নিশ্চয়ই গিয়ে পৌঁছেছে। এটাতে বলা হয়েছে—Please read—"The Contingency Fund of Tripura (2nd Amendment) Bill, 1994 (Tripura Bill No. 1 of 1994) in place of 'The Tripura Contingency Fund (2nd Amendment) Bill, 1994.

## MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS.

**মিঃ ডেপুটি স্পীকার :—** সভার পরবর্ত্তী কার্যাসূচী হলো—মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার উপর আলোচনা। আমি এখন মাননীয় মন্ত্রী শ্রীঅঘোর দেববর্মা মহোদয়কে অনুরোধ করছি এই ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর উনার অসমাপ্ত আলোচনা আরম্ভ করতে।

**শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার মাননীয় রাজ্যপাল মহোদয়ের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার উপর আমি গতকাল আলোচনায় অংশ গ্রহণ করেছিলাম, যদিও আমার আলোচনা গতকাল অসমাপ্ত ছিল। কাজেই আজকে আলোচনায় অংশ গ্রহণ করে আমি বেশী সময় নেব না। অল্প সময়ের মধ্যেই আমি আমার আলোচনা সীমাবদ্ধ রাখব। আমি গতকাল বলেছিলাম যে মাননীয় রাজ্যপাল মহোদয় অত্যন্ত বাস্তবের উপর দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারের কাজকর্মের রূপরেখা এখানে উপস্থিত করেছেন। আমরা লক্ষ্য করেছি উনি বলার চেষ্টা করেছেন যে এ,ডি,সিকে শক্তিশালী করার প্রশ্নে আমাদের বামফ্রন্ট সরকার এ, ডি, সি এলাকার জনগণ এবং এ, ডি, সিকে শক্তিশালীর প্রশ্ন সামনে রেখে আমরা এই অল্প সময়ের মধ্যে কি ভাবে সাহায্য করা যায় সেই সমস্ত দিক থেকে আমরা আমাদের কাজে হাত দিয়েছি। এই আলোচনা যদিও অনেকের কাছে অপ্রাসঙ্গিক হবে কিন্তু আমাদের বিগত দিনে যারা এই রাজ্যের সরকারে প্রতিষ্ঠিত ছিলেন কংগ্রেস এবং টি, ইউ, জে, এস সরকার ওদের কথা অনিচ্ছা সত্বে হলেও বলতে হয় কারণ অনেকগুলি সিদ্ধান্ত ওদের নেওয়ার সুযোগ ছিল কিন্তু সেই সুযোগগুলি ওরা গ্রহণ করেন নি। কারণ আমরা দেখলাম স্বশাসিত জেলা পরিষদের কথাই বলুন, তার পরিকাঠামোর কথাই বলুন, গোটা এ, ডি, সির স্বার্থ রক্ষার কথাই বলুন এবং এ, ডি, সি গঠিত হবার পর থেকে বিশেষ করে আমি যখন এ, ডি, সিতে ছিলাম তখনও দেখেছি এ, ডি, সির সঙ্গে আলাপ আলোচনা করে কাজ করার কোন দৃষ্টিভঙ্গি ওদের ছিল না। কিন্তু বামফ্রন্ট সরকারের তরফ থেকে তার কর্মচারী দিয়ে হোক এবং অন্যান্য প্রয়োজনীয় দিক দিয়ে সাহায্য করার চেষ্টা হয়েছিল। বিগত ৫ বছরে আমরা দেখলাম এ, ডি, সিকে সবল করা তো দূরের কথা বরং কিভাবে দুর্বল করা যায় সেই চেষ্টাই করা হয়েছে। আজকে আমি ব্যক্তিগত ভাবে বলতে চাই মাননীয় রাজ্যপাল উনার ভাষণে রাজ্য সরকার সহানুভূতির মনোভাব নিয়ে এ, ডি সির জন্য কাজ করবেন এবং সরকার ও পরিষদের মধ্যে সমন্বয় রক্ষার জন্য মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান

করে একটি উচ্চ পর্যায়ের কমিটি গঠন করেছেন। কিন্তু বিগত ৫ বছরে উনারা কিছুই করতে পারেন নি তখন বিশেষ করে আমি এ. ডি. সির চীফ এগজিকিউটিভ মেম্বার ছিলাম কিন্তু এ. ডি. সি এই ভাবে চলতে পারে না কারণ তার বাজেটের কোন টাকা পাওয়া যাচ্ছে না এবং রাজ্য সরকারের কর্মচারীদের তুলে নিয়ে যাওয়া হচ্ছে তাহলে এ. ডি. সি চলবে কি করে? এই সমস্ত ব্যাপারে তখন আমি উনাদের কাছে চিঠি দিয়েছিলাম এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গেও দেখা করেছিলাম এবং আলোচনা করেছিলাম তারপর আর কিছুই করা সম্ভব হয় নি। ফলে এ.ডি.সির ২ বিলগুলি, আমরা পাশ করিয়ে দিয়েছিলাম রাজ্য সরকারের কাছ থেকে তাও আটকে দিয়েছিলেন, অনুমোদন ত দূরের কথা। এ. ডি. সির সদস্যদের বক্তব্য বর্তমান রাজ্য সরকার এ. ডি. সিকে সাহায্য করছেনা, কিন্তু বাস্তবে তাদের কথার সংগে কিছুই মিল নেই। বর্তমান রাজ্য সরকার ক্ষমতাসীন হওয়ার পর এ. ডি. সির বিল অনুমোদন দেওয়া, টাকা পয়সা দিয়ে সাহায্য করা সবকিছু দিক দিয়ে রাজ্য সরকার যথেষ্ট উদ্যোগ নিয়েছেন যে কথাটা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা আছে। বর্তমান রাজ্য সরকার তাদের বাজেটের ফিফটি পারসেন্ট টাকা পেয়েছে, বিলও অনুমোদন দিয়েছে। এ. ডি. সির ১৪টা বিল জোট আমলে, এই ৪টা বিলও অনুমোদন দিলইনা, বরঞ্চ নির্বাচনের প্রাক্‌কালে পুরো বিল তাদের হাতে ফেরৎ দিয়েছিল। উনারা থাকাকালীন উনাদের মন্ত্রীদের জবাব ছিল বিলগুলি পরীক্ষা নীরিক্ষা চলছে। ৫ বৎসর সমানে পরীক্ষা নিরীক্ষা করে কাটিয়ে দিলেন, কোন বিল অনুমোদন পেলনা। আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হয়েছে ঠিকই, অর্থনৈতিক দিক দিয়ে একটা ধ্বংসস্তূপের মধ্যে দাঁড়িয়ে সরকারটাকে চালাতে হচ্ছে। এই জায়গায় দাঁড়িয়ে তাদের যে বিল, তাদের যে টাকা পয়সা সেগুলি দেওয়ার জন্য সরকার এগিয়ে আসছেন। আজকে উপজাতি যুব সমিতির বিধায়করা অনুপস্থিত। জোট সরকারের আমলে ইচ্ছে করলে এ. ডি. সিকে আরও ক্ষমতা দিতে পারতেন, বিলগুলি অনুমোদন দিতে পারতেন। এইগুলি তাদের বোঝা উচিত। উপজাতি যুব সমিতি সেদিন কংগ্রেসের সঙ্গে তাল মিলিয়ে অন্ধের মত নাচছিলেন। ফলে জেলা পরিষদ সব দিক থেকে বঞ্চিত হয়ে পড়েছিল। বামফ্রন্ট সরকার এ. ডি. সিকে বিক্ষিপ্ত ত করবেই না আরও শক্তিশালী করে গড়ে তুলতে চায়, তা মাননীয় রাজ্যপালের ভাষণে তুলে ধরার চেষ্টা করেছেন। তারপর আমরা এইখানে উপজাতিদের জমি হস্তান্তরের ব্যাপারটা ব্যবস্থা করেছি। অনেক পরিবারকে ফেরৎ দেওয়া হয়েছে। ফেরৎ দেওয়ার পরও কিছু কিছু জায়গায় কেইসগুলি সর্ট-আউট করতে গিয়ে প্রকৃত যারা জমি ফেরৎ পাবেন বা যারা জমি ফেরৎ দেবেন এদের মধ্যে কতগুলি আইনের প্রশ্নে দেখা গেল যে সেদিকেও অনেকদিক দিয়ে আটকে

যায়, টাকা পয়সা পাওয়ার ক্ষেত্রেও গোলমাল হয়ে যায় আইনের প্রশ্নে। এই আইনগুলিকে সংশোধন করে বা পরিবর্তন করে সঠিকভাবে বেআইনী জমিগুলি যাতে ফেরৎ দিতে পারা যায়, আর্থিক দিক দিয়ে ক্ষতিগ্রস্ত না হয় তার জন্য সরকার চিন্তা ভাবনা করছেন। আজকে সরকার উপজাতি স্বার্থকে গুরুত্ব দিয়ে এইখানে রাজস্ব দপ্তর থেকে একটা বিল উপস্থিত করা হয়েছে। আমরা চাই সরকার যাতে সকলের জন্য ন্যায় বিচার করতে পারে এবং তাদের উন্নতি করতে পারে। রাজ্যপালের ভাষণের শেষের দিকে উল্লেখ করা আছে অর্থনৈতিক অনটন চলতে থাকা সত্বেও আমার সরকারের কাছে এটা বিরাট গর্বের ব্যাপার যে অর্থনৈতিক মিতব্যয়িতা এবং বিভিন্ন অর্থনৈতিক নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণের ফলে আমার কেন্দ্রীয় অর্থমন্ত্রনালয় এবং যোজনা কমিশনের প্রশংসা অর্জন করেছে। আমরা আশা করছি যে এই প্রশংসা রাজ্যের জন্য অধিকতর কেন্দ্রীয় সহায়তা বা কেন্দ্রীয় অনুমোদিত প্রকল্প সমূহে অধিকতর বিনিয়োগে রূপান্তরিত হবে। গত ৫ বৎসরে আমরা কি দেখলাম গ্রামে গঞ্জে রাস্তাঘাট শুধু না, এমনকি মানুষ না খেয়ে নিজের কোলের সন্তানকে মহাজনের কাছে বন্দক দিতে হয়েছে।

নিজের কোলের সন্তানকে পর্যান্ত মহাজনের কাছে বন্ধক দেওয়া হয়েছে সেইসব ঘটনা আমরা জানি, বুঝি এবং বিভিন্ন ভাবে এইটা ত্রিপুরার মানুষের কাছে তুলে ধরা হয়েছে এবং বাজেট আছে, কিন্তু বাজেটের টাকা ঠিকভাবে খরচ হয়নি বলেই ত্রিপুরা রাজ্যে এই রকম একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছিল। আমাদের সরকার দুর্নীতি মুক্ত প্রশাসন তৈরী করার ফলে, যেগুলি দরকার নাই যেমন, মন্ত্রীদের বেতন কমানো থেকে শুরু করে অফিসের গাড়ী যেটা দরকার নাই সেটা কমানো। যেমন কোন নেতা বা মন্ত্রী নিজের কাজে গাড়ী খাটিয়ে সরকারী টাকা নিতে পারে এই রকম ব্যবস্থা গুলি আমরা সমস্ত কমিয়ে যাতে ব্যয় সংকোচ করতে পারি তার জন্য উদ্যোগ নিয়েছি, আগে এখানে যে অর্থের অপচয় হয়েছিল সেটা আমরা কমাতে পেরেছি এবং এইটা দেখে কেন্দ্রের যোজনা কমিশন পর্যান্ত খুশী হয়েছেন, খুশী হওয়াইতো স্বাভাবিক। গত পাঁচ বছর যেটা হয়নি আমাদের সরকার আজকে ব্যয় সংকোচের নীতি অনুসরন করে সেটা করতে পেরেছে। কিন্তু যারা দুর্নীতির পক্ষে আছেন, যারা গরীব মানুষকে দুই বেলা খাবার না দিয়ে তাদের মুখের গ্রাস কেড়ে নিতে চান তারা হয়তো এই সরকারের এই ব্যয় সংকোচনের যে নীতি তাকে সমর্থন করতে পারবে না। কিন্তু বামফ্রন্ট সরকার যেহেতু মানুষকে কথা দিয়ে এসেছেন, এই সরকার দুর্নীতির উর্দ্ধে থেকে প্রশাসন চালানোর কথা বলে এসেছে কাজেই এই সরকার আবার তাদেরকে সেই দিনগুলিতে ফিরিয়ে আনতে পারে

না। এই কথাটা রাজ্যপালের ভাষণের মধ্যে পরিষ্কার। এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে তিনি আরও বলেছেন মহিলাদের ক্ষেত্রে; মহিলাদের জন্য শুধু কমিশনই না মহিলারা যাতে উচিৎ বিচার পায় এবং যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তারা যাতে ক্ষতি-পূরণ পান মানে আর্থিক সাহায্য পান তার জন্যও ব্যবস্থা রাখা হয়েছে। যারা গত পাঁচ বছর সমাজদ্রোহীদের হাতে বলাতকৃত হয়েছেন, অথচ আসামীরা ধরা পরেনি এবং অত্যাচারিত হয়ে সে তার সমস্ত কিছুকে হারিয়েছেন সেই সব মহিলাদের আর্থিক সাহায্য করার কথা এখানে বলা হয়েছে। আমরা চাই তারা যেন উচিৎ বিচার পান, এই চেষ্টায় আমাদের সরকার এই দশমাস সময়ের মধ্যে এই কাজগুলি গুরুত্ব সহকারে করার দিকে আমরা চলেছি, আমাদের সরকার তা করবেন। আমাদের সরকারের দৃষ্টিভঙ্গি কি গত দশ মাসে কি ছিল এবং সেই দৃষ্টি ভঙ্গি আগামী দিনে কি হবে তার একটা রূপরেখা এখানে তুলে ধরা হয়েছে। আমাদের আর্থিক সঙ্গতি কম আছে, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়েও টাকা পাচ্ছি না, এইটা আমাদের অন্যান্য বক্তারা এখানে বলে গেছেন। আমরা আমাদের এই আর্থিক সংকটের মধ্যে থেকেও ত্রিপুরার গ্রামের গরীব অংশের মানুষকে না খেয়ে মরতে দেইনি, মায়ের কোলের সন্তানকে না খেতে পেয়ে বিক্রী করতে হয়নি। যেটা বিগত দিনে হয়েছিল আজ সেটা আমরা হতে দেইনি। এখন উনি আমাদের রাজস্বমন্ত্রী হয়েছেন ওনার সঙ্গে আমি তদন্ত করতে গিয়েছিলাম করবুকে, গিয়ে সেখানে দেখেছি যেমন একজন মহিলাকে দেখেছি সে খুব গরীব, এমন গরীব যে তার একটা মাত্র পাছরা ছিল বাড়ীর বাহিরে কোথায়ও বেরোবার জন্য, সেই পাছরা পর্যান্ত তাকে শেষ পর্য্যন্ত বন্ধক দিতে হয়েছিল এমন অবস্থা চলছিল তখন। আর একটা পরিবার দেখেছি সেই পরিবারে মা মেয়ে দুজনের মোট তিনটা পাছরা ছিল, মা স্নান করে আসলে পরে মেয়ে যেত সেই পাছরা নিয়ে স্নান করতে। এই রকম একটা অসহায় অবস্থার মধ্যে চলছিল তখন তারা। ..........

অবস্থার মধ্যে দিয়ে চলছে। আজকে জোট সরকার যদি ক্ষমতায় থাকতো এই রকম সময়েতে এখন মানুষের ঘরে ফসল শেষ, জুমের ফসল শেষ হয়ে গেছে। যা কিছু ছিল দুই এক মাসের খোরাক সেটাও শেষ হয়ে গেছে। এই রকম সময়েতে জোট সরকার থাকলে কত লোক যে মারা যেত, কত লোক যে রাজ্য ছেড়ে চলে যেত সে হিসাব আজকে দেওয়া সম্ভব হতো না। কিন্তু আমরা আছি বলে এখন পর্যন্ত কোন মানুষ না খেয়ে মরেছে এই রকম কোন তথ্য ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে উপস্থিত হয় নি। আমাদের সরকার ক্ষমতায় এসে অত্যন্ত সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে সমস্ত জনকল্যাণমূলক

কর্মসূচীগুলিকে অব্যাহত রেখে চলেছেন। কাজেই এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে সে প্রস্তাবকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্তী। মাননীয় সদস্য আপনি একটু পরে আপনার বক্তব্য রাখবেন।

এখন আমি একটি জরুরী ঘোষণা হাউসের সামনে মাননীয় সদস্যদের অবগতির জন্য রাখছি।

## DECLARATION OF LEADER OF THE OPPOSITION BY THE SPEAKER

**Mr. Speaker :—** Today I like to end the eleven months long standing controversy on declaration of opposition Leader.

It is to be noted that the Congress (I) High Command has miserably failed to bring a concensus opinions from amongst their Congress Legislature Party Members.

Not only for concealing their absolute failure but also for their attempt to influence the chair of the Speaker by making series of correspondences they un-necessarily questioned the impartiality of the Speaker, which is unfortunate as well as un-precedented.

However, for smooth running of Parliamentary system of Democracy in the House I inevitably feel the urge to declare the name of Opposition Leader.

Anyway, after making punctilious examination of the opinions expressed by Hon'ble M. L. A. of the Opposition Parties, I reached the following conclusion that Shri Samir

Ranjan Barman, M.L.A. had been choosen as the Leader of the Opposition supported by a larger numbarical strenght of Hon'ble Members belonged to Opposition, but some Members could not communicate transparent opinion still. However, as per Rights of discretions conferred by the Practice and Procedure of the Parliament regarding declaration of Opposition Leader, I hereby declare Shri Samir Ranjan Barman, M L.A as the Opposition Leader in pursuance of explanation II of Section 3 of the Salaries, Assowances and Pension of Members of the Legislative Assembly (Tripura) Act. 1992, w. o. f. 8-3-94.

## MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্তী আপনি এখন আপনার বক্তব্য রাখুন।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** ( কল্যানপুর ) :— মিঃ স্পীকার স্যার, গত ৪ঠা মার্চ, ৯৪ইং তারিখে মাননীয় রাজ্যপাল এইখানে যে ভাষণ রেখেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে কিছু বক্তব্য রাখছি।

স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে বিগত পাঁচ বৎসরে এই জোট জমানায় তারা ত্রিপুরা রাজ্যের মানুষের সমস্ত গণতান্ত্রিক অধিকার, সাংবিধানিক অধিকার সমস্ত কিছু হরন করে একটা নৈরাশ্যের সৃষ্টি করেছিল এবং সেখানে বিরোধী হিসেবে যে বামফ্রন্ট এই বিধানসভার ভেতরে এবং বামফ্রন্ট কমিটির বাইরে এই অত্যাচারকে মোকাবিলা করে গণতন্ত্রকে সুপ্রতিষ্ঠিত করার জন্য যে আহ্বান রেখেছিলেন যে আহ্বানে সাড়া দিয়ে ত্রিপুরা মানুষ মরনজয়ী সংগ্রাম করে আবার এই রাজ্যে তৃতীয়বারের জন্য বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠিত করেছেন এবং গণতন্ত্র পুনরুদ্ধার করেছেন।

রাজ্যপালের ভাষণের মাধ্যমে রাজ্যের গণতন্ত্রপ্রিয় জনগণ এই গণতন্ত্রকে আরও সুরক্ষিত করে এবং রাজ্যের এই প্রতিক্রিয়াশীল শক্তি কংগ্রেস টি, ইউ, জে, এস, আমরা বাঙ্গালী টি, এন, ভি, এবং বিভিন্ন যেসমস্ত উগ্রপন্থী দলগুলি এখনও রয়েছে এদেরকে সম্পূর্ণভাবে নির্মূল করার জন্য রাজ্যপালের ভাষণ ত্রিপুরা রাজ্যের গণতান্ত্রিক প্রিয় মানু-

যের কাছে একটা বিরাট হাতিয়ার। এই হাতিয়ারকে হাতে নিয়েই ত্রিপুরা রাজ্যের গণতন্ত্র সুরক্ষিত হবে।

পঞ্চায়েত নির্বাচন, যেটা আমরা হারিয়ে ফেলেছিলাম, সেটা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ছাড়া অন্য কোন রাজ্যে হয়েছে কিনা আমার জানা নেই। ত্রিপুরায় বামফ্রন্ট সরকার নারীদের অধিকার ফিরিয়ে দেওয়ার লক্ষে তৃতীয়স্তর নির্বাচন করতে চলেছেন। নারীদের জন্য ৩০ শতাংশ সংরক্ষন রাখা হয়েছে এই পঞ্চায়েত নির্বাচনে। সংগে সংগে ভিলেজ কাউন্সিলের নির্বাচনও হবে। যেটা গত পাঁচ বছর জলের তলায় পড়েছিল। দ্বিতীয় বামফ্রন্ট সরকার এই এ, ডি, সি গঠন করে এবং তার গণতান্ত্রিক অধিকার সুরক্ষিত করার লক্ষে ভিলেজ কাউন্সিলের প্রস্তাব সেসময়ে রেখেছিলেন। কিন্তু গত পাঁচটি বছর উপজাতি জনগণের সাংবিধানিক অধিকার, উপজাতিদের অধিকার সহ অনুপজাতিদের অধিকারও কেড়ে নিয়ে সমুদ্রের তলায় অচল করে দেওয়ার একটা পরিকল্পনা নেওয়া হয়েছিল। রাজ্যের বাহাদুর জনগণ, জাতি-উপজাতি অংশের গণতন্ত্রপ্রিয় মানুষ যে রায় দিয়েছেন, সেই রায় এই ভাষণের মধ্যে দিয়ে সারা ভারতবর্ষে মানুষ জানতে পেরেছেন। এটা সারা ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষকে পথ দেখিয়ে দিয়েছে। গত ৩রা এপ্রিল বিশ্বের গণতন্ত্রপ্রিয় মানুষের কাছে একটি প্রেরণা যুগিয়েছে।

রাজ্যপাল উনার ভাষণে বলেছেন যে এপ্রিলের শেষ ভাগে রাজ্যে পঞ্চায়েত এবং ভিলেজ কমিটির নির্বাচন হয়ে যাবে। আমরা অভিনন্দন জানাই উনাকে। আমরা পঞ্চায়েত এবং ভিলেজ কমিটির নির্বাচনের মাধ্যমে সারা ভারতবর্ষের বুক থেকে সেই প্রতিক্রিয়াশীল শক্তিকে উৎখাত করে দেব। সারা ভারতবর্ষের মানুষের কাছে আমাদের রাজ্যের এই গণতন্ত্রপ্রিয় মানুষের সংগ্রাম পৌঁছে যাবে পুনরায়। কেউ আমাদের রুখতে পারবে না।

স্যার, গতকাল মাননীয় মুখ্য সচেতক বিরোধীদের ভূমিকা নিয়ে গতকাল এই হাউসে বলেছিলেন। একটি দায়িত্বশীল দলের কি চেহেরা আমরা দেখতে পাচ্ছি। যারা মার্কিন বলে গণতন্ত্রপ্রিয় তারা, স্বাধীনতা এনেছে। তারা আজকে সাংবিধানিক দায়িত্ব কিভাবে পালন করছে সেটা আমরা সবাই দেখছি।

আজকে এই সভায় মাননীয় অধ্যক্ষ মহোদয় এই হাউসের বিরোধী দল নেতার নাম ঘোষণা করেছেন। আমরাও সেটা চাই। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন আমরা সমস্ত অংশের মানুষের গণতন্ত্র ফিরিয়ে দিয়েছি। গত পাঁচটি বছর আমাদের উপর এমন ধরনের অত্যাচার নিপীড়ণ করেছিল যে আমাদের বলা হয়েছিল আমাদের মার্কিস্ট দুরবিন দিয়ে

দেখতে হবে। আইন-শৃংখলা ফিরিয়ে আনা সহ সমস্ত গণতান্ত্রিক অধিকার আমরা ফিরিয়ে দিয়েছি এই রাজ্যে। ট্রাইবেল যুবকরা তাদের বাঁচার জন্য বন্দুক হাতে নিয়ে যারা ইতি-পূর্বে জংগলে নেমেছিল তারাও বামফ্রন্ট সরকারের আহ্বানে সাড়া দিয়ে স্বাভাবিক জীবনে ফিরে এসেছে। রাজ্যপালের ভাষণে তাদের পুনর্বাসনের জন্য কেন্দ্রের কাছে ৪৫ কোটি টাকা চেয়েছিলেন উল্লেখ করেছেন এবং টাকা পাওয়া যায় নাই সেটাও উল্লেখ করেছেন। কেন? যে বিজয় রাংখলের হাত লাল হয়েছে ত্রিপুরা রাজ্যের গণতন্ত্র মানুষের রক্তে স্বীকার করেছিলেন বিজয় রাংখল নির্বাচনের তিন দিন যে ৯১ জন মানুষকে মেরেছিল। লালখানওয়ালার মাধ্যমে বিজয় রাংখল বামফ্রন্ট সরকারকে হটানোর জন্য চুক্তি করে কি নরঘাতক আক্রমণ করেছিল। তবে পরবর্তী সময়ে বলেছিল আমি ৯১ জনকে মারি নাই। এইভাবে খুন সন্ত্রাস করে গণতান্ত্রিক মানুষকে হত্যার পর রাজীব গান্ধী এই বিজয় রাংখলকে গোবিন্দবাড়ী থেকে হেলিকপ্টারে করে দিল্লী নিয়ে গেলেন। এবং সেখানে মালা দিয়ে কি সম্মান জানালেন! সে দিন রাস্তা রোখো করে আমার দাবী মিটছে না। কি তোমার দাবী? কি দাবী তোমার? তার দাবী মিটছে না। গিয়েছে রাস্তা রোখো করতে।

**মিঃ ডেপুটি স্পীকার :**— আপনি রাজ্যপালের ভাষণের মধ্যে আসুন।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :**—এটা একটু পরে আসছি স্যার, আসলে কি? চুক্তি হয়েছিল। বাম ও গণতান্ত্রিক শক্তিকে হটানোর জন্য। টাকা পয়সা কয়েক কোটি টাকা দিয়ে দিয়েছে। আমরা এখন বলব সেই টাকার হিসাব বিজয় রাংখল দাখিল করুক। টাকার অপব্যবহার করে থাকলে তার জন্য তাকে শাস্তি দেওয়া উচিৎ। অবহেলিত ট্রাইবেল মানুষের কাছে টাকা আসলে তার কাছে যাবে না কেন? এখন আমরা কেন্দ্রীয় সরকারকে জোর দিয়ে বলছি যে পুতুলের নাচ নাইচ না। এটা পুতুল নাচ নয়। জীবন মরনের লড়াই। কাজেই টাকা তুমি দেবে। তুমি দিতে বাধ্য। আমরা রাজ্যপালের মাধ্যমে দাবী করতে চাই কেন্দ্র যেন সেই ৪৫ কোটি টাকা অবিলম্বে রাজ্য সরকারকে দেয়।

আমি তুলনা করছি না, তবু বলছি সে সময় বামফ্রন্টকে হটিয়েছে এবং সি. পি. এমকে মেরেছে তার জন্য ৪০০ জনের খাতে ৩০-৪০ কোটি টাকা দেওয়া হয়েছিল। আর যারা নাকি গণতন্ত্রকে পুনরুদ্ধার এবং গণতন্ত্রকে ভালবেসে ফিরেছে। যে রাজ্যে একদিন গণতন্ত্র ছিল না। ট্রাইবেলরা বলেছে আমরা বাজারে বন্দরে যেতে পারি নাই। স্কুল কলেজ সমস্ত কিছু বন্ধ করে দেওয়া হয়েছিল। চাকুরীর ক্ষেত্রে হানড্রেড পয়েন্ট রোস্টার

ভেঙ্গে দেওয়া হয়েছিল। তার জন্য বাধা হয়ে নিরাশ হয়ে পড়েছিল। গণতন্ত্রে তারা যখন ফিরে আসল তখন কেন তাদেরকে সাহায্য করবে না? কাজেই আমাদের দাবী এই রাজ্যের উন্নয়নের স্বার্থে রাজ্যপালের ভাষণে যে উল্লেখ করেছেন সেটা আমাদেরকে মিটিয়ে দিতেই হবে।

স্যার, এদের উদ্দেশ্য ছিল যে একসান কমিটি, এর পরে দেখল যে এদের কোন কিছু নেই। এখন তাদের অস্তিত্ব পর্যান্ত নেই। তারা বলেছিল একসান কমিটির কথা। কিন্তু তাদের সেই কমিটির উদ্দেশ্য যখন ব্যর্থ হয়ে গেল তখন তাদের দাদা শ্যামাচরন ত্রিপুরা ড্রাউ কুমার রিয়াং, পাগল হয়েছিল। কি করব দাদা? আমাদের তো এখন জায়গা নেই। আমরা যে দূরবিন দিয়ে দেখব বলেছিলাম এবং চ্যাংদোলা করব বলেছিলাম এখন দেখি আমরা নিজেরাই চ্যাংদোলা হয়ে রাজ্যে থেকে চলে যাচ্ছি। আমরা যে কাজ করেছিলাম তার উপায় নেই। একসান কমিটি করা হলো। একসান কমিটি করে একজনকে পাঠাবে নাকি শুধু বলতে শুরু করল আর বেশী দেরী নাই। আমরা এসে পড়ছি। তারপর আমরা দেখলাম পত্র-পত্রিকায় বা খবরে রাজ্যপাল রমেশ ভাণ্ডারী। হ্যাঁ, রাজ্যপাল যেহেতু নেই সেহেতু রাজ্যপাল নিয়োগ হবেন সংবিধানের ধারা অনুযায়ী। সেসময় কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সংগে কোন ধরনের আলোচনা না করেই রাজ্যপালকে নিয়োগ করা হয়েছে। নিয়োগ করার পরে রাজ্য সরকার রাজ্যপালকে অনার করেছেন। বামফ্রন্ট সরকার রাজ্যপালের সংগে কাজ এবং সহযোগিতা সম্পূর্ণভাবে করে চলেছেন। এদের কথা এবং পত্র পত্রিকায় যা উঠেছে যে আমাদের এখন রাজ্যপাল এসেছে। তারা মনে করেছিল এবং তাদের দাদারা বলে দিয়েছিল তোমরা গিয়ে একসান কর আমরা পাঠাইতেছি। কিন্তু পাঠাইলে কি হবে। রাজ্যপাল হচ্ছেন সাংবিধানিক নিয়মতান্ত্রিক প্রধান তিনি সংবিধানের মধ্যে রয়েছেন। তাকে কি উদ্দেশ্যে পাঠানো হয়েছিল সেটাতো আমরা বুঝিনা। রাজ্যপাল তো তাঁর কাজ ঠিকই করে যাবেন। তারা মনে করেছিল তিন তারিখ রাস্তাটা বন্ধ করার পর বামফ্রন্ট সরকার পুলিশ দিয়ে পিটানো হবে এবং তারপরদিন ৪ তারিখ রাজ্যের আইন-শৃংখলা নেই বলে রাজ্যপাল তাঁর ভাষণও দেবেন না এর ফাঁকে দিয়ে আমরা এসে পড়ব। পত্র-পত্রিকায় উঠেছে বামফ্রন্ট সরকার নাকি নীড়ব। অর্থাৎ পিটানো হলো না কেন? পিটানো হলে নাকি আরো আগেই উঠে যেত। তাদের উদ্দেশ্য ছিল হট্টগোল লাগিয়ে বামফ্রন্ট সরকারের কাজ-কর্মে ব্যাঘাত সৃষ্টি করা। রাজ্যপাল এবং বামফ্রন্ট সরকার এটাকে যেভাবে মোকাবিলা করেছেন গণতন্ত্রকে সুরক্ষিত করে যে ভাষণ রেখেছেন এটা ওদের কাছে অনেকটা সরিষার তেলের মত। সেই তেলটা একবার চোখে লাগলে যেমন হয়।

রাজ্যপালকে দিয়ে তারা ভেবেছিল যে রাজ্যপাল এই ভাষণ নিয়ে একটা গণ্ডগোল লাগাবে এবং তারা ভেবেছিল যে রাজ্যপাল আমার সরকার এই করেছে সেই করেছে তা বলবে না। তারা মনে করেছিল যে রাজ্যপাল বেকে বসবেন। কিন্তু কোন কাজ হল না। এখন তাদের অবস্থা হয়েছে চোখে সরিষার তেল লাগালে পরে যে অবস্থা হয় তাই তাদের হয়েছে। এই হচ্ছে তাদের ব্যাপার। তারা এখানে কি বলবে। তাদের তো বলার কিছু নেই। স্যার, এখানে বলতে হয় গত ৫টি বৎসর এই পবিত্র বিধানসভায় তারা কি করেছিল? এই পবিত্র বিধানসভাতে মার্শাল লাগিয়ে আমাদের এম. এল, এ-দেরকে এই হাউজ থেকে বাহির করে দিয়েছে। তার প্রমাণ এই গালিচা দিবে স্যার। আমাদের কিভাবে তারা অত্যাচার তারা করেছে। এদের সাহস আছে এদের এখানে। এইভাবে এরা চাইছিল জঙ্গলের রাজত্ব কায়েম করতে তা হবে না। তা রাজ্যপালের ভাষণে তা প্রতিফলিত হয়েছে আইন শৃঙ্খলার প্রশ্নে স্যার, তারা বলছে যে আমরা এসে পড়ছি তাই বলছে। গত ২টা ৩টা মাস ধরে মোহরছড়া, কমলানগর, তোতাবাড়ী সংবাদপত্রের হেড লাইন ছিল। রেডিওর ডেল নিউজ ছিল। মোহরছড়া হাইকোর্টা পর্যান্ত গেছে স্যার, কি ব্যাপার স্যার ঐ যে এক্সান কমিটি এটাকে সামনে রেখে এরা চিন্তা করছিল যে বামফ্রন্ট সরকারকে হটানোর জন্য মোহরছড়া কমলানগর ছিল এদের একটা উর্ব্বরা মাটি। ১৯৮৯ সালে এই মোহরছড়াতেই প্রথম আমরা বাঙ্গালী এবং কংগ্রেস আই, মোহরছড়া বাজারের সঙ্গে সেই দেবেন্দ্র সর্দার পাড়া, একটা ট্রাইবেল পাড়া, সেখানে স্যার আমরা আছি, সেখানে ৩/৪টা মানুষ খুন করে তারা এখানে থেকে দাঙ্গার আগুন ছড়াল। একদিকে বাঙ্গালীর স্থান, একদিকে পাহাড়ীর স্থান সেখানে থেকে সেই দাঙ্গার আগুন ছড়িয়ে এই ত্রিপুরাতে ভয়াবহ দাঙ্গা ঘটছিল তা রাজ্যের মানুষ জানেন। ওরা আবার চেয়েছিল ঐ মোহরছড়াটা, ঐ কমলানগরটা একই জায়গায়। সেই সময়ও ওরা মোহরছড়াতে নেতারা যেত, বিজয় রাংখল যেত ও অন্যান্য নেতারা যেত, সেখানে তারা ট্রাইবেল এবং নন্-ট্রাইবেল ইত্যাদি দেখিয়ে সুরসুরি দিত। এ, ডি সি, এরিয়া দেখিয়ে বলত যে তোমাদেরকে বেড় দিয়ে দিয়েছে তোমরা বাহির হইতে পারবে না। এবারও স্যার রেডিওর নিউজ এবং সংবাদ পত্রের নিউজ হয়েছে। ঘটনা ঘটার সঙ্গে সঙ্গে একেবারেই পত্রপত্রিকার হেডলাইন সি পি এম মেরে ফেলেছে, কেটে ফেলেছে পুলিশ কেইস নেন না এইসব। কিন্তু স্যার, এটা ১৯৯৪ সন। গত ৩০ তারিখ ডিসেম্বর আমাদের পার্টি সমর্থক রাজকুমার রায়, প্রকাশ্য বাজারে যখন খুন করে তাকে মারে, তখন কেইস দেওয়ার পর কংগ্রেসের গুণ্ডারা মস্তানরা যখন এরেষ্ট

হইতে শুরু করল তারা একটি পলিসি বের করলেন যে আগুন আর আগুন, নিজেদের বাড়ীর মধ্যে আগুন লাগিয়ে দেয়, তারা আগের দিনই বাড়ীর সমস্ত জিনিস সরিয়ে নিয়ে যায় এই তথ্য আমার কাছে আছে স্যার। সেইবারে ৩১ তারিখ থেকে আরম্ভ করা হয়। এইভাবে ক্রমান্বয়ে এক একটি বাড়ীর মধ্যে তিন চার বার আগুন লাগানো হল। যেমন সেখানে সাধন গিরি, রমেশ গিরি, ললিত গিরি তাদের এক একটা বাড়ীকে পুড়িয়ে দেওয়া হল স্যার। সাধন গিরির তিনটি ঘর আছে সেই ঘরগুলি একটি একটি করে তিন দিনে আগুন লাগিয়েছে। এখানে একজনের যদি চারটি ঘর থাকে চার দিনে পুড়েছে স্যার। সেই চার হাত পাঁচ হাত দূরে দূরে ঘর। এই হল চক্রান্ত। এখানে সমীর বর্মণ থেকে আরম্ভ করে সেই শ্যামাচরণ ত্রিপুরা দাঙ্গা করার জন্য চক্রান্ত করেছেন। কিন্তু জনসাধারণ সাড়া দিচ্ছে না। ১৯৭৯ ইংরেজীতে একটি খেরের কুঞ্জিতে আগুন লাগিয়ে দিয়ে দাঙ্গা সৃষ্টি করেছিলেন। কিন্তু এখন সাত দিন আট দিন বাড়ীতে আগুন লাগিয়ে দিয়েও কাজে লাগাতে পারছে না। এলাকার লোক সেই চক্রান্ত বুঝে। হাজার হাজার মানুষ দাঙ্গাকে ভিত্তি করে সেদিন থেকে জঙ্গলে জমায়িত হয়েছেন। তারা যতই চেষ্টা করুক সেই ৮০ র দাঙ্গা আর ফিরিয়ে আনতে পারবে না। তারা যে কোন সময় ট্রাইবেলদের বাড়ীতে আগুন লাগিয়ে দিতে পারে। সেই জন্য আমরা ট্রাইবেল নন্ ট্রাইবেল মিলে দিন রাত পাহাড়া দিচ্ছি। যেকোন মূল্যে আর আইন শৃংখলা অবনতি হতে দেবে না। আর অপর দিকে আমাদের খোয়াই সাব ডিভিশানে টি ইউ জে এস বা উগ্রপন্থী তৈরী করছে এই এন এল এফ টি থেকে টাইগার এই সমস্ত।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :—** ৩০ তারিখের পত্র-পত্রিকায় সেটা আপনারা সবাই দেখেছেন, আমরা মাধববাড়ী থেকে কয়েক হাজার ট্রাইবেল এনে জড় করেছিলাম — সেখানে কম করে হলেও ৫ থেকে ৬ শত ট্রাইবেল যুবক একত্রিত হয়েছিল এবং আমাদের মাক্সবাদী-দের নেতৃত্বে সেই রসিকুমার দেববর্মা, গোবিন্দ দেববর্মা এবং বালিকুমার দেববর্মা আমরা কিভাবে এর প্রতিরোধ গড়ে তুলেছিলাম, সেটাও আপনারা দেখেছেন। আমরা চাই যে এই রাজ্যে আর যে দাঙ্গাকে ফিরিয়ে না আনা হয়। তাছাড়াও ঐ এলাকার মধ্যে উগ্রপন্থী দলে যারা ছিলেন, এই সেদিন আমাদের মন্ত্রীরা সেখানে গিয়েছিলেন, তারা তাদের অস্ত্রশস্ত্র জমা দিয়ে স্বাভাবিক জীবনে ফিরে এসেছেন। তাই আমরা বলতে পারি যে আমরা এই রাজ্যে একটা শান্তির বাতাবরণ সৃষ্টি করে এগিয়ে চলেছি। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমি এটা বলতে চাই, তারা বড় আশা করেছিল এই সাধের বিধানসভায় তারা আবার ফিরে আসবে। স্যার, এখানে এসে সেটা আমাদের নেতা

নৃপেন চক্রবর্ত্তীর লেখা ছিল. সেটা হ'লে — দাদা যাও—সেতুভ গো, এই সাধের ভারত কাকে দিয়া যাও। তারা মনে করেছিল, তাদের পেশী শক্তি আছে, তাই তাদের ভোট লাগবে না, তারা ৪০ জন আবার বিধানসভায় ফিরে আসছে, কিন্তু শেষে দেখা গেল, তারা সবাই তেলের ব্যাপারি হয়ে গেছে শহরের ফেরিওয়ালা, শহরের মধ্যে কালো কোট গায়ে দিয়ে সাবান, আলতা চিরুনী ইত্যাদি নিয়ে ফেরি করতো। কয়েক দিন ফেরি করার পর বলল, আর ফেরি করে লাভ নেই, এবার সাদা কোট পড়ে ব্যবসায়ী হয়ে যাবো। কিসের ব্যবসা করবেন, না তেলের ব্যবসা করবেন। তাই এক টিন তেল এনে তার মুখ কেটে তেল বেচতে যায়, তেলের টিন মাথায় নিয়ে যাচ্ছে. আর বলছে এক টিন বেচে দুই টিম করবো, আর, দুই টিন বেচে ৪ টিন করবো। ৪ টিন তেল বেচে বললো আর তেলের ব্যবসা করবো না, এবার মনোহারী দোকান দেব, তেল, ডাল, লবন, মরিচ এগুলির ব্যবসা করবো। আর এগুলি এনে বড় মহাজন হয়ে যাব, তারপর গদির মধ্যে বসবো। তখন অনেক হিসাব নিকাশ করতে হবে, আর হিসাবে যখন বসবো তখন তো হিসাব করতে করতে অনেক বেলা হয়ে যাবে, বেলা ১টা দেড়টাও হয়ে যেতে পারে। তখন বৌ এসে বলবে, আরে ১টা বেজে গেল, তুমি খেতে আস না। তখন, বলবো আমি এখন খাবো না. হিসাব করতে করতে যে আমার ৪ টিন তেলই শেষ। এভাবে আশা করেছিল, তারা আবার ফিরে আসবে, কে কোন রঙের দালানটা নেবে, কে কোন ব্যবসা করবে, এবং কিভাবে করবে, কে কিভাবে বিয়ের আসর জমাবে এ নিয়ে তারা মসগুল, কারন, পিল্লাল মিঞার থেকে আর একটু ভাল করতে হবে এসবই ছিল তাদের রঙীন আশা, কিন্তু সেই আশাতেও ছাই পড়লো, ত্রিপুরার মানুষ তাদেরকে আস্তা কুঁড়ে ফেলে দিয়েছে এবং আসছে দিনেও ফেলে দেবে, এই ইমিজটাই বামফ্রন্ট সরকারের রাজ্যপালের ভাষণে বহন করছে। তারপর, গতকাল তো আপনারা ত্রিপুরা রাজ্যের গরীব মানুষদের বাজেটের কথা শুনছেন। কাজেই, এই বাজেটের প্রতিফলন এবং রাজ্যপালের ভাষণ ত্রিপুরার গণতান্ত্রিক মানুষকে আরও শক্তিশালী করবে এবং অন্য দিকে তেলের ব্যাপারিরা সেই আস্তা কুঁড়েই পড়ে থাকবে। আর, আমরা যে গণতন্ত্রের ব্যাপারী, গণতন্ত্রকে যাতে আরও বেশী করে এই রাজ্যে সম্প্রসারণ করা যায় এবং ভারতের মধ্যে কেন, সাড়া পৃথিবীর মধ্যে এই ত্রিপুরা এমন একটা স্থান নেবে যেখানে কি ট্রাইবেল, কি নন্-ট্রাইবেলদের ঐক্য সংহতি ভারতের স্বাধীনতা রক্ষায় আমাদের বলিষ্ঠ হাতিয়ার। এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** — এই সভা বেলা ১টা পর্যান্ত মূলতুবী রইল।

**মিঃ ডেপুটি স্পীকার :** -- মাননীয় সদস্য শ্রীঅরুন ভৌমিক।

**শ্রীঅরুন ভৌমিক :**— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বর্তমান অধিবেশনের প্রথম দিনে মাননীয় রাজ্যপাল শ্রীরমেশ ভাণ্ডারী বিধানসভায় যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় চীফ হোইপ শ্রীকেশব মজুমদার উত্থাপন করেছেন তার সমর্থনে আমি বক্তব্য রাখতে চাই। মাননীয় রাজ্যপাল তার প্রদত্ত ভাষণে বলেছেন যে, — ত্রিপুরা বিধানসভার ১৯৯৪ সালের প্রথম দিনে অধিবেশনে আপনাদের স্বাগত জানাতে পেরে আমি অত্যান্ত আনন্দিত। আপনারা সবাই জানেন যে ত্রিপুরা বিধানসভার সদস্যদের সামনে এটাই আমার প্রথম ভাষণ। তাই এ সুযোগে আমি আপনাদের জন্য এবং আপনাদের মাধ্যমে ত্রিপুরার জনগনের জন্য দীর্ঘকালীন শান্তি ও আর্থিক উন্নয়ন কামনা করি। একটার সংগে আরেকটা অঙ্গ অঙ্গী ভাবে জড়িত। কারণ উন্নয়নে শান্তির প্রয়োজন। তাই দুটোর সংযোগ করেছেন আমরা শান্তি চাই এবং রাজ্যের সার্বিক উন্নয়ন চাই। ১৯৯৩ সনে বিধানসভার যে নির্বাচন হয়েছে সেই নির্বাচনে একটা বিপুল জন সমর্থন নিয়ে রাজ্যে বর্তমান বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতি হয়েছে। কারণ নির্বাচনের আগে ত্রিপুরার মানুষের কাছে সবচেয়ে বড় যে প্রশ্ন দেখা দিয়েছিল সেটা আধা ফ্যাসিস্ট একটা রাজনৈতিক দল আধা ফ্যাসিস্ট কায়দায় ত্রিপুরার জনগনের উপর অত্যাচার নিপীড়ণ চালিয়েছিল তাই বিরুদ্ধে জনমত। শুধু তাই নয় সেখানে দুর্নিতীর প্রশ্ন ছিল এবং মানুষ দেখেছে কংগ্রেস ও টি, ইউ, জে, এস যে সরকার এখানে চলছিল সেখানে একেবারের উপর স্তর থেকে নীচের স্তর পর্যান্ত দুনির্তী ছিল। সেখানে এই পাঁচ বছর আমরা দেখেছি ভীষণ কেলেঙ্কারী যার মধ্যে আর্থিক লেনদেনের প্রশ্ন ছিল। বেকার যুবক যুবতীদেরকে চাকুরী দেওয়ার নামে সেখানে টাকা পয়সা লেনাদেন হয়েছে। গণতন্ত্রের প্রশ্নে আমরা দেখেছি কংগ্রেস ও টি.ইউ.জে.এস সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর যে সমস্ত নির্বাচন হয়েছে যে ফটিকরায় সীমনার উপনির্বাচন সেখানে ভোটারদের ভোটের অধিকারের উপর হস্তক্ষেপ করা হয়েছে। সেখানে সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে। এ, ডি, সির নির্বাচনে চরম আঘাত হানা হয়েছে। তারপরে ধাপে ধাপে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছিল যেটা নাকি একটা আধা ফ্যাসিস্ট ব্যবস্থা ছাড়া আর কিছু নয়। তারপরে প্রতিটি ধাপে ধাপে এমন একটা অবস্থার সৃষ্টি করা হয়েছিল যে, একটা ফ্যাসিস্ট অবস্থা। সেখানে কেহ যদি কংগ্রেসকে সমর্থন না করে শাসক দলের সমর্থন না করে, তাহলে সব অধিকার থেকে বঞ্চিত, তার উপর বিপদ নেমে

আসত। বহু লোক সন্ত্রাসের বলি হয়েছে। বহু লোককে জোর করে দল বদল করা হয়েছে। যে সমস্ত কলেজ, ইউনিভার্সিটি, শিক্ষায়তন ছিল সেখানে ছাত্রদের যে গণতান্ত্রিক অধিকার ছাত্র সংসদ নির্বাচন করা, সেখানে দেখা গেছে, ছাত্র নির্বাচনে কংগ্রেসী সমর্থক ছাত্র সংগঠন এন, এস. ইউ, আই,। এই সংগঠন ছাড়া আর কোন সংগঠন করা যাবে না। ওরা অন্য কোন গণতান্ত্রিক বিরোধী দলের যে ছাত্র সংগঠন আছে তাদের কাজ করতে দেয় নি। একতরফাভাবে ছাত্র সংসদগুলি তখন তৈরী হয়েছে শাসক দলের পঞ্চায়েত, পৌরসভা সেখানে নির্বাচিত প্রতিনিধি ছিল। সে সমস্ত ভেঙ্গে দিয়ে উন্নয়ন কমিটি করা হয়েছে। গণতন্ত্রের প্রতি চরম অবজ্ঞা। পাঁচ বছরের মধ্যে পঞ্চায়েত নির্বাচন না করে ওরা মানুষের সামনে যেতে ভয় পেত, ভোটের সামনে যেতে ভয় পেত। যদি ভোট না হত, তাহলে সেটা পার্লামেন্টের বা উপনির্ব্বাচন। সেগুলি জোর করে রিগিং করত। এই অবস্থার পরিপ্রেক্ষিতে মানুষের, সর্বস্তরের মানুষের, কংগ্রেস-টি,ইউ জে,এস সরকার থেকে আঘাত পেয়েছে। সব স্তরের মানুষের বিরুদ্ধে কি সামান্য হকার তারা হকারীদের আগরতলা শহর থেকে উঠিয়ে দেওয়া হয়েছিল। কি ক্ষুদ্র ব্যবসায়ী, কি ছাত্র, কি কৃষক, কি চাকুরী প্রার্থী কি সাধারণ মানুষ, কি মহিলা সবাই তাঁদের আক্রমণের শিকার হত। কি পুলিশ, কি সরকারী কর্মচারী সবাই আক্রমণের শিকার হয়েছিল। সে পরিপ্রেক্ষিতে ত্রিপুরার জাগ্রত মানুষ সেদিন বামফ্রন্ট, জনতা দল, পি, এইচ, ডি, পিকে তাঁদের প্রতিশ্রুতি পালন করে, সমর্থন জানিয়ে বিপুল ভোটে ৪৯টি আসনে বিজয়ী করেছে। সেদিকে মাননীয় রাজ্যপাল মহোদয় যে কথা বলেছেন তা যথার্থ। এবং এই ভাষণের মধ্যে যে কথা বলেছেন, তার ৫ ক আর একটা জিনিস পরিস্কার যে, বর্ত্তমান সরকার ক্ষমতায় এসে গণতান্ত্রির অধিকার পূর্ণরুদ্ধার করেছেন। এটা ত্রিপুরা রাজ্যের মানুষের গণতন্ত্রের সংগ্রাম ছিল। তেমনিভাবে গণতন্ত্রকে রক্ষা করে এবং গণতন্ত্রকে সম্প্রসারণ করার প্রতিশ্রুতি পালন করার দিকে এগিয়ে চলেছে। এবং সে জন্য প্রথম পদক্ষেপ হিসাবে এ রাজ্যে শান্তির বাতাবরণ সৃষ্টি করার জন্য উগ্রপন্থী সমস্যা সমাধান করার জন্য সচেষ্ট হয়েছে। এই ত্রিপুরা রাজ্যে উগ্রপন্থী সমস্যা নতুন নয়। এটা আগে থেকেই চলছে, অনেকদিন থেকে চলছে। সে সমস্যা সুরাহা করার জন্য যেসব বিপথগামী যুবকরা অস্ত্র হাতে নিয়ে তাদের দাবী আদায় করতে চায়, তাদের উদ্দেশ্যে উদাত্ত আহ্বান জানিয়েছেন, তোমরা মূল স্রোতে ফিরে আস। তোমরাও ত্রিপুরাবাসী। তোমাদের অধিকার আছে, আমরা বাতাবরণ সৃষ্টি করব। সেই গণতান্ত্রিক সমাজ ব্যবস্থায় তোমরা তোমাদের দাবী

গণতান্ত্রিক উপায়ে আদায় করতে পারবে। বন্দুক হাতে কখন নিতে হয়? যখন কোন সরকার মানুষের যুক্তি সঙ্গত দাবী, মানুষের আশা-আকাংক্ষাকে তারা বৃদ্ধাঙ্গুষ্ঠ প্রদর্শন করে। যে কোন ছলে বলে কৌশলে পুলিশ মিলিটারী দিয়ে তাদেরকে দমন করতে যায়, তখন তার বিরুদ্ধে উগ্রপন্থী দরকার হতে পারে। কিন্তু যদি একটা রাজ্য সরকার থাকে, গণতান্ত্রিক সরকার থাকে দেশে, তাহলে সেখানে উগ্রপন্থীর প্রয়োজন হয় না। তাই রাজ্য সরকারের পক্ষ থেকে আহবান জানান হয়েছে, যারা বিপথগামী যুবক তারা যেন আত্মসমর্পন করে। আত্মসমর্পনকারীরা যাতে মূল স্রোতে ফিরে আসে এবং মাননীয় রাজ্যপালের অভিভাষণ থেকে আমরা দেখেছি যে প্রায় ১৮০০ মত যুবক সরকারের হাতে অস্ত্র তুলে দিয়ে তারা সমাজ জীবনের মূল স্রোতে ফিরে এসেছে। এবং মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে উল্লেখ আছে এখনও যারা আত্মসমর্পন করেন নি তাদেরকে আহবান জানানো হচ্ছে তারা যেন আত্মসমর্পন করে মূলস্রোতে ফিরে আসেন। এটা বাস্তব ঘটনা যে ১৮০০ উগ্রপন্থী আত্মসমর্পন করে মূল স্রোতে ফিরে আসা ফলে অবস্থার অনেকটা পরিবর্তন হয়েছে। কিন্তু উগ্রপন্থী সমস্যার সমাধান হয় নি। এখনও ত্রিপুরার বিভিন্ন রাস্তাঘাটে গাড়ীর উপর আক্রমন হচ্ছে, পথচারীর উপর আক্রমন হচ্ছে, নিরীহ ব্যবসায়ীদের উপর আক্রমন হচ্ছে। যারা মোটর গাড়ীর চালক তাদের উপর আক্রমন হচ্ছে, সরকারী কর্মচারী এবং মোটর গাড়ীর চালকদেরকে অপহরণ করা হচ্ছে। এটাকে বন্ধ করতে হবে। রাজ্যে পূর্ণ শান্তি ফিরিয়ে আনতে হবে। বাজেটের একটা অংশ যে সমস্ত উগ্রপন্থী আত্মসমর্পন করে সমাজ জীবনের মূলস্রোতে ফিরে এসেছে রাজ্যের উন্নয়নে ব্যয় সংকোচ করেও তাদের জন্য কিছু টাকা খরচ করা হবে। কেন? রাজ্যে শান্তি না আসলে রাজ্যের উন্নয়ন করা সম্ভব নয়। রাজ্যে শান্তি না থাকলে কোন ডেভেলাপমেন্ট ওয়ার্ক করা যাবে না। আমাদের এ রাজ্যে প্রায় ৭৪ শতাংশ লোক এখনও দারিদ্র সীমার নীচে আছেন। তাদের উন্নতি কোন মতেই সম্ভব নয় যদি না আমরা রাজ্যে শান্তি আনতে পারি। এখনও অনেক উগ্রপন্থী আছেন যারা এখনও আত্মসমর্পন করেন নি। আমি তাদেরকে উদাত্ত কণ্ঠে আহবান জানাচ্ছি যাতে তারা আত্মসমর্পন করে সমাজ জীবনের মূল স্রোতে ফিরে আসেন। তাদের আত্মসমর্পনের সুযোগ সুবিধা অনন্ত কালের জন্য রাখা যাবে না। এ রাজ্যের শান্তি প্রিয় মানুষ, সংবিধানের প্রতি যাদের শ্রদ্ধা আছে, যারা কনস্টিটিউশান এবাইড বাই সিটিজেন তাদের উপর তথা রাজ্যের নিরীহ জনসাধারনের উপর দিনের পর দিন আক্রমন করা যাবে না। তা চলতে দেওয়া যেতে পারে না। আমাদের এ রাজ্যে শতকরা ৭৪ শতাংশই লোক এখনও দারিদ্রসীমার নীচে

বাস করছে। তাদেরকে দারিদ্রসীমার উপরে আমাদেরকে তুলতে হবে। কাজেই আমি বিপথ গামী যুবকদেরকে উদ্বত্ত কণ্ঠে আহবান জানাচ্ছি যে ভাইরা, তোমরা সমাজ জীবনের মূল স্রোতে ফিরে এস, এস আমরা সবাই মিলে ত্রিপুরাকে গড়ে তুলব। এই আহ্বানে তাদেরকে সারা দিতে হবে। সঙ্গে সঙ্গে রাজ্য সরকারকে এটা মাথায় রাখতে হবে যে এই আত্মসমর্পন প্রক্রিয়া অনন্তকাল ধরে জারী করে রাখা যাবে না। উগ্রপন্থা মুলক কোন কাজকর্মকেই আমরা কোন ভাবে এনকারেজ করতে পারিনা। এটাকে যে কোন ভাবে কমার্টেইনড করতে হবে কারণ ত্রিপুরার মানুষ শান্তি চায়। ত্রিপুরা রাজ্যের অধিকাংশ মানুষ যা চায় সেটা দেখাই সরকারের দায়িত্ব এবং মাননীয় রাজ্যপাল মহোদয়। এর ভাষণে এই ইঙ্গিত রয়েছে যে বিপথগামী যুবকদেরকে সমাজ জীবনের মূল স্রোতে ফিরিয়ে আনার জন্য সরকার বদ্ধপরিকর। এখানে আমি আরেকটা কথা বলতে চাই গণতন্ত্রকে আমরা পুনরুদ্ধার করেছি। এটা ত্রিপুরা তথা সারা ভারতবর্ষের মানুষ জানেন। কারণ ত্রিপুরা রাজ্যের মানুষ গনতন্ত্র প্রিয় না হলে গত নির্বাচনে ভোটের বাক্সে এরকম ফল হত না। কাজেই গনতন্ত্রকে আমাদের রক্ষা করতে হবে। তার জন্য পঞ্চায়েত নির্বাচনের জন্য অতি সত্বর আইন পাশ করা হয়েছে, মিউনিসিপ্যালিটির আইন পাশ করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে, কো অপারেটিভের নির্বাচন করতে হবে। গনতন্ত্র মানুষের, কাছে পৌঁছে দিতে হবে। গনতন্ত্র রক্ষা করা অনেক কঠিন কাজ।

**শ্রী অরুন ভৌমিক :—** কিন্তু এই গণতন্ত্র এটা রক্ষা করা অনেক কঠিন কাজ কারণ যে সমস্ত সমাজদ্রোহীরা কংগ্রেসের হয়ে বিগত ৫ বছর মানুষের বাড়ী-ঘর জ্বালিয়েছে, বোমাবাজি করেছে। এই শহরে এমন রাত্রি যায়নি যে দিন বোমাবাজি হয়নি, এমন কোন দিন যায়নি যে দিন মহিলারা রাস্তায় শান্তিতে চলাফেরা করতে পারেনি, তাদের সব সময় ভয়ে চলতে হয়েছে। এই যেখানে অবস্থা ছিল সেই অবস্থা থেকে আজকে সেটা অনেক ভাল অবস্থা এটা স্বীকার করতে হবে এবং একই সঙ্গে এই সমস্ত সমাজদ্রোহীরা কোথায় আছে, তারা পথ খুঁজছে সমাজে বিশৃংখলা সৃষ্টি করার জন্য, তারা বসে নেই। আজকে আমাদের দেখতে হবে যারা বিশেষ করে সরকারে আছেন এই সমাজদ্রোহীরা যাতে কোন অবস্থায় কোন পজিশ্যনে যেতে না পারে যাতে করে আবার সমাজে অশান্তি সৃষ্টি করতে পারে, শাসক দল বা যে কোন দলে তারা যেন ঢুকে যেতে না পারে এবং মানুষের গণতান্ত্রিক বাতাবরণ যাতে নষ্ট করতে

না পারে। আমি লক্ষ্য করেছি ত্রিপুরা গণতন্ত্র সব জায়গায় এখনও আমরা প্রতিষ্ঠিত করতে পারিনি। আমরা এমন কিছু চাইনা বিগত দিনে যা ছিল, কংগ্রেস আমলে যা ছিল তার কোন পুনরাবৃত্তি আমরা দেখতে পাই না। রাজ্যপালের ভাষণে মধ্যে আমরা দেখতে পাচ্ছি গণতন্ত্র রক্ষা করার যে অঙ্গীকার বা প্রতিশ্রুতি ছিল সেটা তার মধ্যে আছে। সুতরাং আমরা বিশ্বাস করি শিক্ষায়তনে এবং কলেজে যেন ওরা একদল দাঁড়িয়ে না যায়, অন্য কোন পার্টি সেখান থেকে দাঁড়তে পারবে না এই রকম যেন না হয় এবং পঞ্চায়েতেও যেন এই রকম না হয়। গণতন্ত্রে কোথাও যেন সে রকম না হয়, গণতন্ত্র যেন গণতন্ত্রের মত হয়। গণতন্ত্র শাসক দল, বিরোধী দল, ধনী এবং গরীব সকলের জন্য থাকবে। আমরা গণতন্ত্র বলতে বুঝি গণতন্ত্র সাধারণ মানুষের জন্য গরীব মানুষের জন্য, সমাজের যারা পিছিয়ে পড়া মানুষ তাদের জন্য। যদি আমরা সামাজিক ন্যায় বিচার না করতে পারি সেই গণতন্ত্রের কোন মূল্য নেই। সেই গণতন্ত্র আমাদের প্রতিষ্ঠা করতে হবে এই সম্বন্ধে কোন ভুল ধারনা আমাদের থাকা চলবে না। রাজ্যপালের ভাষণ প্রসঙ্গে আমি আর একটা বক্তব্য রাখতে চাই সেটা হচ্ছে আমরা মূল্যবোধের রাজনীতি বিশ্বাস করি এবং সেই জন্য মূল্যবোধ বাস্তবে প্রয়োগ করতে হবে। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার মধ্যে আমাদের বিধানসভার নির্বাচনী যে প্রতিশ্রুতি দেওয়া ছিল তার সবগুলি হয়তো এর মধ্যে নেই। তার মধ্যে যে সমস্ত বিশেষ বিশেষ প্রশ্ন ছিল তার মধ্যে নিয়োগ নীতি বেকার, শিক্ষিত বেকারের এক বিরাট সংখ্যা ত্রিপুরায় যাদের কর্ম সংস্থান করতে হবে। নিয়োগ নীতি, যে বেকার, শিক্ষিত বেকার এক বিরাট সংখ্যায় ত্রিপুরায়, যাদের জন্য কর্মসংস্থান করতে হয় সেটা সরকারী চাকরী দিয়ে হোক, কর্পোরেশন বা আধা সরকারী চাকরী দিয়ে হোক বা অন্য কোন ব্যবস্থার মাধ্যমে কর্মসংস্থান করা হোক একটা নিয়োগ নীতির কথা আমরা প্রতিশ্রুতিতে আমরা বলেছিলাম আমরা একটা সুষ্ঠু নিয়োগ নীতি ঘোষনা করব। কর্মসংস্থানের কথা আছে ভাষনে কিন্তু সেটা সম্বন্ধে সুস্পষ্ট কোন কিছু না থাকলেও আমরা আশা করব এই সরকার অবিলম্বে একটা নিয়োগ নীতি করবেন, যার থেকে ত্রিপুরার যুবক যুবতীরা বুঝতে পারবেন, তাদের কাছে এইটা পরিষ্কার হবে কিরকম নিয়োগ নীতির ভিত্তিতে বামফ্রন্ট সরকার চাকরী দেবে। ঠিক তেমনি করে তপশিলী জাতি এবং উপজাতির কথা বলা হয়েছে, তাদের রিজার্ভেশান দেওয়া হয়েছে। কি রিজার্ভেশান দেওয়া হয়েছে? প্রপোরশনেট রিজার্ভেশান দেওয়া হয়েছে। এইটা তাদের প্রাপ্য। ৩১ পারসেন্ট সেন্সাসে এসেছে এইটা তাদের প্রাপ্য আর ১৬

পারসেণ্ট সিডুাল কাস্টদের রিজার্ভেশান এইটা তাদের দিতে হবে, এইটা তাদের প্রাপ্য। বামফ্রন্ট সরকার যেহেতু জনদরদী সরকার, যেহেতু পিছিয়ে পড়া মানুষের সমর্থনে কাজ করে সংগে সংগে দিয়ে দিয়েছে। তার জন্য ধন্যবাদ জানাই আরও প্রশ্ন আছে অনেক পোস্ট ডি-রিজার্ভ হয়েছে। সিডুাল কাস্টের কোটা না মেনে, সিডুাল ট্রাইবের কোটা না মেনে চাকুরী দেওয়া হয়েছে বিগত জোট আমলে। তার প্রতিকার করতে হবে। ভবিষ্যতে যাতে এইটা না হয় সেজন্য ব্যবস্থা করতে হবে। অনুন্নত জাতিসমূহ ও, বি, সি তাদের রিজার্ভেশান দিতে হবে। আমি আগেও বলেছি অন্য আলোচনায় পরিষ্কার এইটা বলতে হবে. এইটা বলা দরকার, এখনও অনেক দেরী হয়ে গেছে, এইটা সিদ্ধান্ত নেওয়া দরকার কত পারসেণ্ট রিজার্ভেশান আমাদের ও, বি, সি লোকদের জন্য। কমিশন রিপোর্ট দিয়েছে, আমরা আশা করছি শীঘ্রই ও বি, সি চিহ্নিতকরনের কাজ হবে। ও, বি, সি কর্পোরেশান করতে হবে। আমাদের প্রতিশ্রুতিতে ইনার লাইন পারমিটের কথা বলা হয়েছিল তার মধ্যে ১৬ কোটি টাকা ঋণ মুকুবের কথা ছিল। সেটা সম্বন্ধে সরকারের চিন্তা ভাবনা করতে হবে। তারপর যেসমস্ত কাটা তারের বেড়া আছে অনুপ্রবেশ রোধের জন্য সেটাকে আরও অ্যাফেক্টিভ স্টেপ নিতে হবে। তারপর বেকার, গ্রামে যারা পুরুষ, মহিলা রয়েছে, তাদের জন্য বিভিন্ন প্রকল্পের মাধ্যমে তাদের কাজে নিয়োজিত করতে হবে। সবচেয়ে বড় কথা অনাহারে যাতে কোন মানুষ মারা না যায় তার জন্য বামফ্রন্ট সরকার ইতিমধ্যে যে সমস্ত ম্যানডেইজ গ্রামে, গঞ্জে সীমিত অবস্থার মধ্যে করেছে, সেটাকে এইটা সত্যি, এইটা অস্বীকার করার উপায় নাই যে. একটা বিধ্বস্ত অর্থনীতি নিয়ে বামফ্রন্ট সরকার কাজ শুরু করেছে, শুধু তাই নয় ইনডিসিপ্লিন অফিস আদালতে সব কিছুতে সমস্ত সিষ্টেম, সমস্ত নর্মস সবকিছু ভেঙ্গে ওরা দুর্নীতি করেছে। ওরা গত ৫ বৎসরে মাফিয়ারাজ কায়েম করেছিল। আমরা ত্রিপুরা রাজ্যে আর মাফিয়ারাজদের পুনরাবৃত্তি দেখতে চাই না। কাজেই এই বিধ্বস্ত অর্থনীতিকে সারাই করে একটা সিষ্টেমে আনতে সময় লাগবে, অনেক সময় লেগেছে. ১ বৎসর লেগেছে. অনেকটা হয়েছে আমরা বুঝতে পারছি কারন ফিনান্স কমিশন প্রশংসা করেছেন এবং সেণ্ট্রাল গভর্ণমেণ্টও প্রশংসা করেছেন, খরচ কমেছে। রাজ্য সরকারের বাজে খাতে খরচ হচ্ছে না। এইখানে একটা পরিচ্ছন্ন সরকার কাজ করছে। ত্রিপুরার মানুষ একটা পরিষ্কার সরকার চেয়েছিল, পেয়েছে সেই সরকার যাতে পরিচ্ছন্নভাবে সরকার চালাতে পারে সেজন্য সবাইর সহযোগিতা প্রয়োজন। সেই সহযোগিতা নিয়ে আগামীদিনে যেসমস্ত প্রতিশ্রুতি মানুষের কাছে আমরা দিয়েছিলাম সেই সমস্ত প্রতিশ্রুতি যাতে আগামীদিনে যাতে কার্যে রূপায়িত

করা যায় যাতে আমরা অবিলম্বে মিউন্যাসিপ্যালিটির নির্বাচন করতে পারি, পঞ্চায়েত নির্বাচন করতে পারি, কো-পারেটিভ যেগুলি রুগ্ন হয়ে পড়ে আছে, বন্ধ হয়ে আছে সেগুলি যাতে চালু করতে পারি, নির্বাচিত প্রতিনিধিদের হাতে দিতে পারি, সর্বস্তরে একটা গণতান্ত্রিক বাতাবরন সৃষ্টি করতে পারি এবং সর্বোপরি মানুষের জীবনে যাতে শান্তি সম্প্রীতি গড়ে উঠে তার পক্ষে এই ভাষণের উপর মাননীয় চীফ হুইপ মহোদয় যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করি। ধন্যবাদ।

**মি: ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্যদের অনুরোধ করছি আপনার যারা আলোচনায় অংশ গ্রহন করবেন, আমাদের অনেক বক্তা আছেন, আমাদের হাতে সময় কম। সুতরাং ১৫ মিনিটের মধ্যে আপনাদের বক্তব্য শেষ করার জন্য চেষ্টা করেবন। এখন মাননীয় সদস্য দেবব্রত কলই।

**শ্রীদেবব্রত কলই :—** ( অম্পিনগর ) :— মি: ডেপুটি স্পীকার স্যার, গত ৪ঠা মার্চ এই বিধানসভায় আমাদের মাননীয় রাজ্যপাল শ্রীরমেশ ভাণ্ডারী মহাশয়ের ভাষণের উপর ধন্যবাদ জানিয়ে আমাদের চীফ হুইপ যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। এখানে রাজ্যপালের যে ভাষণ তাতে সামগ্রিকভাবে আগামী দিনের কর্ম পরিকল্পনার যে রূপরেখা ফুটে উঠেছে সেটাকে আমি সমর্থন জানাচ্ছি এবং আমরা আশা করছি রাজ্য-পালের এই ভাষণের মধ্য দিয়ে আগামী দিনের আমাদের রাজ্য পিছিয়ে পরা রাজ্যের সামগ্রিক উন্নয়নের স্বার্থে এইটা খুবই সহায়ক হবে। এর মধ্যে আমরা দেখেছি কিছু কিছু ক্ষেত্রে এইটা রাজ্যপালের ভাষণের মধ্যে থাকলে হয়তো সেটা আরও বেশী বলিষ্ঠ হত বলে আমাদের ধারনা। এখানে আমাদের দুঃখ জনক ব্যাপার যেটা সেটা হচ্ছে শান্তি শৃংখলা রক্ষায় এবং উন্নয়নের গতিকে আরও তরান্বিত করতে শান্তি ও শৃংখলার গ্যারান্টি থাকা দরকার। সেই দিক থেকে এখানে আমরা দেখলাম ত্রিপুরা রাজ্যের একটা সমস্যায় দাঁড়িয়েছে সেটা হচ্ছে উগ্রবন্থী কার্যাকলাপ। এইটা শুধু নয় এখানে আমরা যা দেখেছি তাতে মনে হচ্ছে ত্রিপুরাতে এইটা একটা ক্যানসার রোগের মত দেখা দিয়েছে চারিদিকে উগ্রপন্থী সমস্যাটা। আমরা দেখেছি ত্রিপুরা রাজ্যে এইটা ছিল না ত্রিপুরা রাজ্যে ১৯৮০ সালের দাঙ্গায় এই রাজ্যে উগ্রপন্থী কার্যাকলাপ আমরা দেখি। তার পরবর্তী সময়ে আমরা দেখেছি এখানে প্রথম বামফ্রন্ট সরকারের আমলে একটি একভি উগ্রপন্থী কার্যাকলাপ ছিল

এবং এ টি টি এফ নামে এই উগ্রপন্থী দল বীনন্দ জমাতিয়ার নেতৃত্বে আত্মসমর্পন করেছেন বামফ্রন্ট সরকারের কাছে। পরবর্তী সময়ে আমরা দেখলাম তারই নেতৃত্বে প্রায় ৪০০ উগ্রপন্থী যুবক তাদের অস্ত্র জমা দিয়ে স্বাভাবিক জীবনে ফিরে আসল। তারপরও কিছুত উগ্রপন্থী সমস্যার সমাধান হয়নি ত্রিপুরা রাজ্যে। টি এন ভি তার উগ্রপন্থী কার্যা-কলাপ চালিয়ে যাচ্ছে। তারপর ১৯৮৮ সালে কংগ্রেস টি ইউ জে এস জোট সরকার রাজ্যে ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে বিজয় রাংখলের নেতৃত্বে টি এন ভির কিছু উগ্রপন্থী যুবক প্রায় ৩৫০ জন যুবক আত্মসমর্পন করলেন। কিছু সেই সময়ও দেখা গেল ওনারা মানুষের জীবনের নিরাপত্তা ফিরিয়ে দিতে পারেন নি, উগ্রপন্থী কার্যাকলাপ একেবারে দমিয়ে দিতে পারেন নি। জন্ম নিল এ, টি. টি, এফ, জন্ম নিল টি, এস, পি, এবং বিভিন্ন উগ্রপন্থামূলক কার্যাকলাপ আমরা দেখতে পেয়েছি। আমার এইবারও আমরা দেখেছি তৃতীয়বারের জন্য বামফ্রন্ট যখন তার বিপুল জনসমর্থন নিয়ে সংখ্যাগরিষ্ঠতা নিয়ে রাজ্যের প্রশাসনিক ক্ষমতায় আসলো তখন আমরা দেখেছি বামফ্রন্ট এর আহ্বানে সাড়া দিয়ে এ, টি, টি, এফ, এবং টাইগার্স্ ফোর্সের, এন, এল, এফ, টি, এর প্রায় ১৮০০ যুবক উগ্রপন্থী ছেড়ে দিয়ে স্বাভাবিক জীবনে ফিরে এসেছে। কিন্তু খুবই দুঃখের বিষয় এর পরেও কিন্তু ত্রিপুরা রাজ্যের মধ্যে আতঙ্ক চলছে, যেটা বাস্তব। এখনো আমরা দেখেছি টি, টি, ডি, এফ, নামে উগ্রপন্থীরা সক্রিয়। পুরাপুরিভাবে তারা প্রশাসনকে দুর্বল করতে পারছেনা ঠিকই কিন্তু এইটা রাজ্যবাসীর কাছে একটা দুঃশ্চিন্তার কারন হয়ে উঠেছে। আরেকটা হচ্ছে সেংকারা নামে আরেকটি উগ্রপন্থী দল জন্ম নিয়েছে। এবং অতি সম্প্রতি টি, টি, এন, ফোর্স নামে আরেকটি উগ্রপন্থী দল জন্ম নিচ্ছে। কাজেই সে সমস্ত উগ্রপন্থী একটার পর একটা উগ্রপন্থী দলের নাম দিয়ে রাজ্যে সন্ত্রাস চালাবে — এইভাবে যদি চলে তাহলে পরে আমাদের উন্নয়ন, শান্তি-শৃংখলা কি এই রাজ্যে প্রতিষ্ঠীত হতে পারবে ?
তবে এইখানে আমরা দেখেছি টি, এন, ভি বিজয় রাংখলের নেতৃত্বে আত্মসমর্পন করার পর কেন্দ্রিয় সরকারএবং এরাজ্যের মধ্যে চুক্তি হয় এবং সে চুক্তি অনুযায়ী টি, এন, ভি, আত্ম-সমর্পনকারীদের পুনর্বাসনের জন্য কেন্দ্রিয় সাজ্য সরকারকে ৩০ কোটি দিয়েছেন। তাহলে আমরা জানিনা কেন এবং এইটা অত্যন্ত দুঃখজনক যে বামফ্রন্ট সরকার তথা রাজ্য যখন এই উগ্রপন্থীদের স্বাভাবিক জীবনে ফিরে আসার পর তাদের অর্থনৈতিক পুনঃবাসনের জন্য, তাদের স্ব-নির্ভর কার্যাসুচীগুলি রূপায়নের জন্য যে ৪৫ কোটি টাকা চেয়েছিলেন কেন্দ্রিয় সরকারের কাছে কিন্তু কেন্দ্রিয় সরকার সাড়া দিচ্ছেন না। তারমানে কি আমরা ধরে নেব এই যে ত্রিপুরা রাজ্যে উগ্রপন্থী সমস্যা সেটা কোন একটি রাজনৈতিক দৃষ্টিকোণ

থেকে হচ্ছে। তার সঙ্গে সেই সমস্যার জন্য রাজনৈতিক দলগুলি দায়ী। আমরা অনেক সময় বলতে শুনেছি বা অনেকে অনেকভাবে বলে থাকেন যে রাজ্য সরকার কংগ্রেস উপজাতি যুব সমিতি সরকার এখানে প্রতিষ্ঠীত হবার পর টি, এন, ভি, নেতা বিজয় রাংখলের স্বাধীন ত্রিপুরা গঠনের প্রয়োজন শেষ হয়ে গেছে। তিনি এখন রাজ্যের টি. আর পি. সি, র চেয়ারম্যান। উনি এখন গাড়ী পাচ্ছেন, কোয়ার্টার পাচ্ছেন, সরকারী সমস্ত সুযোগ সুবিধা পাচ্ছেন, নিরাপত্তা পাচ্ছেন। ঠিক তেমনি আমরা দেখলাম পাশাপাশি বামফ্রন্ট সরকার আসার সঙ্গে সঙ্গে ১৮০০ যুবক আবার আত্মসমর্পন করেছে। তাহলে কি সরকারী ক্ষমতা দখলের, প্রশাসনিক ক্ষমতা দখলের একটা হাতিয়ার হিসাবে এই উপজাতি যুবকদের ব্যবহার করা হচ্ছে। কাজেই এই যে উপজাতি সমাজকে নিয়ে, পিছিয়ে পড়া অর্থনৈতিক দিক দিয়ে, সাংস্কৃতিক দিক দিয়ে পিছিয়ে পড়া, উপজাতিদের এইভাবে ব্যবহার করা হচ্ছে। আমরা দেখেছি তার সুদূর—প্রসারী এবং রাজ্য সরকারের আন্তরিক প্রচেষ্টা থাকলেও কেন্দ্রিয় সরকার রাজ্য সরকারকে সহযোগীতা করছেন না। কেন্দ্রিয় সরকারের সহযোগতা যদি না আসে সেটা হবে অত্যন্ত দুভার্গ্যজনক এবং রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রিয় সরকারের বিমাতৃসুলভ আচরন। তারজন্য আজকে এইখানে ৪৫ কোটি টাকা যেটা চাওয়া হয়েছে সে টাকা কেন্দ্রিয় সরকার দিচ্ছেন না এইটা অত্যন্ত দুঃখজনক ব্যাপার। এইখানে বামফ্রন্ট সরকারের আন্তরিক প্রচেষ্টা থাকলেও কেন্দ্রিয় সরকার সহযোগীতা না করলে এইটা করা সম্ভব নয়।

এখানে আমরা দেখছি ৬নং ধারায় রাজ্যপাল বলেছেন অনুপ্রবেশ একটা দীর্ঘ দিনের সমস্যা আমাদের রাজ্যের। কিন্তু এখানে এর্টা পরিষ্কারভাবে উল্লেখ থাকলে হয়ত এটা আরো বলিষ্ঠ হত। অনুপ্রবেশকারীদের অনুপ্রবেশ রোধ করার জন্য কাঁটা তারের বেড়া, বিভিন্ন চৌকিতে সামরিক, আধা-সামরিক বসানোর কথা এখানে আছে। কিন্তু অনুপ্রবেশকারীদের চিহ্নিত করে তাদেরকে তাদের দেশে ফেরত পাঠানোর কথা জোর দিয়ে যদি আর একটু বলা হত তাহলে আমি মনে করতাম এটা গঠনমূলক, তাহলে এটা আমাদের গ্রহণযোগ্য হত। তাহলে সমাধানের একটা সূত্র হত। এখানে যদি অনুপ্রবেশকারীদের চিহ্নিত করা উল্লেখ থাকত তাহলে এটা আরো বলিষ্ঠ হত। তারপরে আমরা এখানে দেখেছি জমি হস্তান্তরের বিষয়ে ল্যাণ্ড রিফর্মে যে কথা উল্লেখ করেছেন এটা প্রশংসার যোগ্য। এটা একটা সমস্যা সমাধানের লক্ষ্যে এগিয়ে গেছে। কাজেই এটা আমি সামগ্রিকভাবে সমর্থন করি। কিন্তু কিছু কিছু ক্ষেত্রে যেটা বললাম সেটা করলে আরো সুন্দর হত। যেমন ১৮নং-এ আমরা দেখেছি

স্বাক্ষরতার কথা উল্লেখ আছে, বিদ্যুতের কবিষয় উল্লেখ আছে। কিন্তু ২৪নং-এ আছে কর্মবিনিয়োগকেন্দ্রে রেজিষ্ট্রার শিক্ষিত বেকারদের সংখ্যা দ্রুতই বেড়ে চলছে। এটা বাস্তব। কিন্তু এখানে সামঞ্জস্যপূর্ণ সম্পদের সংস্থান হলে সমস্ত ক্ষেত্রে কর্মসংস্থানের সুযোগ বাড়ানোর জন্য আমার সরকার উদ্যোগ নেবেন। এটা কেমন যেন হাল্কা হয়ে গেল। এতবড় একটা সমস্যা যারা দিনের পর দিন কর্মবিনিয়োগ কেন্দ্রে বার্ড করার পরও কোন তাদের সরকারী চাকুরী পাওয়ার, তার বয়সের উর্দ্ধসীমা পার হয়ে যাচ্ছে অথচ চাকুরী পাচ্ছে না। ভিকটিমাইজড হয়ে যাচ্ছে অথচ এখানে বলা হয়েছে যে, সামঞ্জস্যপূর্ণ সম্পদ-এর সংস্থান হলে পরে করা হবে। আর যদি না হয় সাত্রুম? কিন্তু এই সামঞ্জস্যপূর্ণ সম্পদ সংস্থানের ক্ষেত্রে কি পরিকল্পনা আছে, কি রূপরেখা নিতে পারেন? সেটা যদি বলা হত তাহলে রাজ্যপালের ভাষণে তা আর একটু পরিষ্কারভাবে ফুটে উঠত। আমাদের রাজ্যে যে বেকার সমস্যা সেটা এক বিরাট সমস্যা। তবে রাজ্য সরকার বেকারদের জন্য উদাসীন এই কথা আমি বলতে চাই না। আমি মনে করি রাজ্য সরকার এই ব্যাপারে সচেষ্ট থাকবেন। কিন্তু রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, সামঞ্জস্য পূর্ণ সম্পদের সংস্থান হলে পরেই করবেন, তা নাহলে করবেন না। যেটা একটা বির্তকের বিষয়। যেন একটা ফাঁক রয়ে গেল। কাজেই সেইদিক থেকে আমরা বলতে চাই যে, সম্পূর্ণভাবে রাজ্যপালের ভাষণে উৎথাপিত না হলেও বামফ্রন্ট সরকার উপজাতি পূর্ণবাসন, উপজাতি ভূমিহীন যারা আছে তারা দিনের পর দিন ভূমিহীন হয়ে যাচ্ছে। সামান্য জমি টুকু পর্যান্ত অর্থের অভাবে বিক্রি করে দিতে হচ্ছে। এবং তারা ব্যাপকভাবে জুম চাষ করতে পারছেন না। কাজেই এই দিক থেকেও বামফ্রন্ট সরকার সচেষ্ট হবেন। রাজ্যপালের ভাষণে যদিও জুমিরা পুনর্বাসন ইত্যাদির কোন কিছুর উল্লেখ আমরা দেখছি না। তথাপি আমি আবেদন রাখতে চাই যে, আজকে বামফ্রন্ট সরকার সেটা আরো খতিয়ে দেখবেন তার মূল্যায়ন করে আমাদের নির্বাচন এর প্রতিশ্রুতির দিকে লক্ষ্য রাখেন যাতে করে আমরা আগামীদিনে আমাদের সরকার পরিচালনার ক্ষেত্রে যাতে আমরা আরো সহযোগিতার মধ্যদিয়ে এগিয়ে যেতে পারি। পরিশেষে রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে এবং সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসুনীল কুমার চৌধুরী।

**শ্রীসুনীল কুমার চৌধুরী :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৪ঠা মার্চ রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপর মাননীয় চীফ হুইপ শ্রীকেশব মজুমদার যে ধন্যবাদ সূচক প্রস্তাব

এনেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটা কথা বলছি। প্রথমেই আমাদের যেটা জানা দরকার সেটা হচ্ছে ত্রিপুরা কোন বিচ্ছিন্ন এলাকা না। ভারতবর্ষের রাজনৈতিক, অর্থ-নৈতিক এবং সামাজিক সমস্ত রকমের প্রভাব এখানে এসে পড়ে। তার থেকে আমরা বিচ্ছিন্ন হয়ে থাকতে পারি না। সাম্প্রদায়িকতার ফলে ভারতবর্ষ বিভাগ হল, তার প্রভাব এখানেও পরেছে। এবং তার ফলে ত্রিপুরার জন সংখ্যার বিরাট পরিবর্তন। যারা সংখ্যাগুরু ছিল তারা সংখ্যা গরিষ্ঠ হয়ে গেল। এটা একটা ঘটনা। চিকমাগালোরে ইন্দিরা গান্ধী জীতলে এখানে প্রত্যন্ত এলাকায় বাড়ী পোড়ানো হয়। রাজীব হত্যার ঢেউ এসে সমস্ত কিছু ওলট পালট করে দিল। কোথায় রাজীব হত্যা হল আর ত্রিপুরায় বিশৃংখলা ঘটিয়ে বাজার লুট, বাড়ী লুট, মানুষ খুন সব করা হল। বাবরি মসজিদ বি, জে, পি, ভাঙ্গল তার ফলে এখানে গণ্ডগোল হলো। কারণ হচ্ছে যে, আমরা বিচ্ছিন্ন না। এটা বুঝতে হবে। ভারতবর্ষে যদি অর্থনীতির উপর আগুন লাগে, সেই আগুনের আওতা থেকে আমরা বাঁচতে পারি না। এটাও বুঝতে হবে। যদি দুর্নীতি হয় তাহলে সেই দুর্নীতির প্রভাব এখানে এসে পড়বে। আমরা দেখেছি এখানের দুর্নীতি সবগুলি আমি উল্লেখ করি না, দু-একটা করছি। যেমন চাকুরী বিক্রি হত, টি কর্পোরেশন তার মধ্যে দুর্নীতি এই রকমভাবে বিভিন্ন জায়গায় এবং এই দুর্নীতির স্তরটাও একেবারে গ্রামে যেখানে উন্নয়ন কমিটি করা হয়েছে, সেই উন্নয়ন কমিটি লুটপাট কমিটিতে পর্যবসিত হয়েছে। কাজেই এটা হয়। আমরা দেখলাম যে এখানে কিভাবে গণতন্ত্র বিনাশ করা হয়েছে, সেটার বর্ণনা অনেকেই দিয়েছেন। আমি শুধু একটা কথা বলি। যেমন বিলোনীয়ায় এক সঙ্গে বীরচন্দ্র মনুতে তের জন খুন হলেন, খুনীরা গ্রেপ্তার হল না, একদিন জেলে থাকল না। সেইদিন কংগ্রেস নেতাদের বিবেকে কোন তাড়না ছিল না। কিছুই ছিল না। একটা নিন্দা সূচক প্রস্তাবও ওরা নিতে পারলেন না। কাজেই এটা বুঝতে হবে যে রাজনীতির কারণে প্রথমেই মূল লক্ষটা কি ছিল ? লক্ষ্য হচ্ছে কম্যুনিষ্টদের দূরবীন দিয়ে দেখতে হবে। কাজেই দূরবীন দিয়ে দেখার জন্য যত রকম অত্যাচার ফ্যাসীবাদের চুড়ান্ত এই ত্রিপুরা রাজ্যে ঘটিয়েছে। মানুষ খুন লুটপাট, নারী নির্যাতন কি না করেছে ওরা। সমস্ত কাজগুলি করেছে আমাদের দূরবীন দিয়ে দেখার জন্য, এটাই মূল লক্ষ্য ছিল। আমরা দেখেছি এ, ডি, সির নির্বাচন যখন করতে যাই এই রাজ্যের মধ্যে তখন আমরা জুনের দাঙ্গা দেখেছি। আর এবার পঞ্চায়েত নির্বাচন করব তাকে নিয়ে সুড়সুড়ি দেওয়া হল, সেই টি, এন, ভিকে নামানো হল রাস্তা রোখতে। কাজেই আবার একটি দাঙ্গার পরিবেশ সৃষ্টি করা যায় কিনা সেই চেষ্টা হয়েছিল। চেষ্টা হয়ত ফলপ্রসূ হয় নি। কারণ ত্রিপুরার জাগ্রত মানুষ এখন জেগে

আছেন, এখন আর সুযোগ পাবে না কাজেই এই কথাগুলি আমাদের লক্ষ্য করতে হবে। এখানে রাজ্যপাল যে কথাটা প্রথমে বলেছেন যদিও কথাটা অনেকবার আলোচনা হয়েছে। কাজেই আমি বেশী আলোচনা করতে চাই না। শুধু এইটুকু বলতে চাই শান্তি শৃংখলা যেটা সার্বিক উন্নয়ন যেটা, সেটা হচ্ছে একটা রাজ্যের মূল সৌধ। আইনের শাসন প্রতিষ্ঠা করা, এখানে আইনের শাসন প্রতিষ্ঠা হয়েছে। যেখানে যে ঘটনা ঘটুক পুলিশ সেখানে পদক্ষেপ নিচ্ছে, গ্রেপ্তার হচ্ছে, তদন্ত হচ্ছে এবং মামলা দায়ের হচ্ছে। কিন্তু আমরা বিগত পাঁচটি বছরে এই আইনের শাসন দেখতে পাই নি। কাজেই শান্তি-শৃংখলা উল্লেখযোগ্যভাবে এখানে উন্নতি হয়েছে। এটা রাজ্যপালের ভাষণের মধ্যেও আছে। কাজেই এটা বুঝতে হবে যে এখানে শান্তিশৃংখলা নেই এটা ঠিক নয়। হ্যাঁ কিছু কিছু গোলমাল করার চেষ্টা করবে যে কথাটা এখানে বলেছেন কোন কোন সদস্য উগ্রপন্থীর পর উগ্রপন্থী তৈরী হচ্ছে এটার সমাধান কি? হ্যা সমাধান আছে। তৈরীতো করবে শ্রেণী শত্রু যারা আছে তারা কি চুপ করে বসে থাকবে? তারা তো চেষ্টা করবেই তার দলের তার অনুগামী সব লোক আছে তাদের দিয়ে গণ্ডগোল করার জন্য চেষ্টা করবে। কাজেই সেটাকে আমাদের মোকাবেলা করতে হবে দুইভাগ। প্রথমটা হচ্ছে বুঝিয়ে আর দ্বিতীয়টা হচ্ছে যদি না বোঝে তা হলে কঠোরতার সঙ্গে। এই দুটো কাজই এখন করা হচ্ছে। এখানে যে কথাটা বলা যায়, এখানে সবাই বলেছে আমিও বলছি, যে টি, এন, ভি, কে পুনর্বাসন দেওয়ার জন্য কত লোক ছিল? ৪৫০ এর মত লোক ছিল। তাদের জন্য ৩০ কোটি টাকা দেওয়া হয়েছিল আর আজকে প্রায় ১৮০০ (৮জন কম) উগ্রপন্থী আত্মসমর্পন করেছে তার জন্য খুব বেশী টাকা চাওয়া হয়নি মাত্র ৪৫ কোটি টাকা চাওয়া হয়েছে। এটার জন্য কোন সাড়া দিল্লীর সরকার দিচ্ছে না। তাদের উদ্দেশ্যটা কি? উদ্দেশ্যটা মনে হয় ঐ শ্রেণী স্বার্থের কথা বল্লাম সেই শ্রেণী স্বার্থ। কাজেই এই শ্রেণী স্বার্থের জন্যই ওরা এখানে আশ্বাসটা দিতে পারছে না। যে কথাটা আমি বলেছিলাম যে সাম্প্রদায়িকভাবে ভিত্তি করে এই রাজ্যে তারা যে লোক সংখ্যা বিরাট পরিবর্তন হয়ে গেল। প্রভাব তো অনেক পড়েছে এটা নুতন কথা নয়। বাবরি মস্জিদ ধ্বংস হল তার জন্য এখানে প্রভাব পড়েছে। এইগুলি এখানে অনবরত হয়েছে। কাজেই লোকসংখ্যা অনবরত আসছে বাংলাদেশ থেকে। কারণ সেখানে এখনো প্রায় ৬ কোটি হিন্দু আছে। আমাদের তিন দিকে কেন বলতে গেলে প্রায় চার দিকেই বাংলাদেশ। একটু খানি জায়গা আছে বাংলাদেশের সঙ্গে যুক্ত। কাজেই উনমুক্ত বর্ডার দিয়ে লোক আসবেই। সেই লোককে যদি প্রতিহত করতে হয়, হ্যাঁ এখন আমরা মনে

করি যে ইনারলাইন পারমিট এটাকে যদি চিহ্নিত না করা যায়, ইনারলাইন পারমিট দিয়ে যারা এই সব এলাকার মধ্যে আছে তা হলে অনুপ্রবেশ যেটা হচ্ছে সেটাকে কন্ট্রোল করা যাবে না। এই কথাটা যদিও রাজ্যপাল ভেঙ্গে বলেননি তা হলেও একথাটা আছে যে এটার জন্য ব্যবস্থা নিতে হবে। কাজেই সেই ব্যবস্থার মধ্যে একটা কথাই ইনারলাইন পারমিট এটাও বুঝায়। তারপর আমরা দেখছি যেহেতু আমরা একটা আন্তর্জাতিক বর্ডারের মধ্যে বসবাস করি, যে কোন আন্তর্জাতিক ঘটনার প্রভাবও এখানে এসে পড়ছে। আমরা আরো দেখেছি যে বাংলাদেশ থেকে প্রায় ৫০ হাজারের মত শরনার্থী এই রাজ্যে এসে আশ্রয় নিয়েছিলেন এবং দীর্ঘ ৮ বৎসর তারা এখানে ছিলেন। এবং তারা যেসব বিভাগগুলিতে ছিলেন তারা তা সঠিকভাবে বুঝতে পারবেন যে কিভাবে অর্থনীতির যে চাপ সে চাপটা সৃষ্টি হয় সে এলাকার জনগণের উপর। প্রথমত রাজ্যের যে সমস্ত জিনিস আসে তা শরনার্থীদের দিতে হয়, তারা কিনে নিয়ে যায় আর দ্বিতীয় হল যত রকমের কাজ আছে সমস্ত কাজ শরনার্থিরা করে। গ্রামে যে সমস্ত গরিব মানুষ আছে তারা কোন কাজই পায় না। এই রকম ভাবে সার্বিক ভাবে চিন্তা করতে গেলে একটা দারুন চাপ এবং এই চাপ থেকে দীর্ঘদিন পরে আমরা আস্তে আস্তে মুক্ত হচ্ছি, শরনার্থীরা যাচ্ছেন। এই রাজ্যে একটা গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি হওয়ার ফলে একটা সম্ভব হয়েছে. কারণ আমরা অতীতে কোন দিন দেখিনি যে এ রকম আলাপ আলোচনা করে মিমাংসার সুত্র আবিস্কার করেছে কিনা? কিন্তু আমরা এখন তা দেখিছি। এটা রাজ্যপালের ভাষণের মধ্যেও আছে। এরপর যেটা আছে তপশীল জাতী এবং তপশীল উপজাতির কথা। সংরক্ষন এটা ১০০ পারসেন্ট রোষ্টার বামফ্রন্ট সরকার তার দুইটা ট্রামস্ এই মেনেছিল এবং এখনো মানছে। আর ও, বি, সি. সম্প্রদায় সম্পর্কে যেটা লেখা আছে, হাঁ। নিশ্চই ও, বি, সি. কমিশন গঠন করা হয়েছে এবং তারা তার রিপোর্টও দিয়েছেন। রিপোর্ট বা সুপারিস যেটা রাজ্যসরকার এটা সবটাই মেনে নিতে হবে বা মেনে নিতে পারবে এ কথা বলা যায় না। কারণ তার সঙ্গে অর্থ যুক্ত। অর্থনৈতিক দিকটা বিচার বিবেচনা করতে হবে।

কমিশন গঠন করা হয়েছে এবং রিপোর্টও দেওয়া হয়েছে। যে রিপোর্ট দেওয়া হবে সবটাই রাজ্য সরকার মেনে নেবে এই কথাটা বলা যায় না। কারণ তার সঙ্গে অর্থ সম্পৃক্ত। অর্থনৈতিক বিচার বিবেচনা করতে হবে। তবে পরে সেটা কেন্দ্র সরকার আমাদের টাকা পয়সা দেয় তাহলে নিশ্চয় এটাই ১০০ পায়েন্টে আমরা যেভাবে মেনটেন করছি তপশিল জাতি উপজাতিদের ক্ষেত্রে আমরা নিশ্চই পশ্চাদপদ জাতিদের ক্ষেত্রেও

সেটি করতে পারব। মহিলাদের উপর অনেক অত্যাচার হয়েছে, আমরা দেখিছি সেই উজ্জান ময়দান, জগবন্ধু পাড়া, সিদ্ধি পাড়া, জোট সরকারের পাঁচ বছরে প্রায় ছয় শত মা-বোন অত্যাচারিত হয়েছে। মা বোনদের মহিলাদের যাহাতে অত্যাচারের হাত থেকে প্রতিকার হতে পারে তার জন্য একটি মহিলা কমিশন গঠন করা হয়েছে। এই কমিশন সেইগুলি দেখবেন। মহিলাদের জন্য পঞ্চায়েতে আসন রাখা হয়েছে এক তৃতীয়াংশ। এখানে যদিও ৩০ শতাংশ বলা হয়েছে। পঞ্চায়েত নির্বাচন আমরা করতে যাচ্ছি এবং আগরতলা মিউনিসিপলিটিও হচ্ছে সেই সম্পর্কে কোন সন্দেহ নেই। তারপরে হচ্ছে ১৯৬৯ ইংরেজীতে জমি হস্তান্তর হয়েছে। এই জমিগুলি ফিরে দেওয়ার জন্য এখানে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন। কাজেই এইগুলি সম্পূর্ণ ত্রিপুরার দৈনন্দিন জীবন যাত্রার সঙ্গে সম্পৃক্ত। এবং ত্রিপুরার অগ্রগামীতার জন্য এইগুলি প্রয়োজন। এবং সব চাইতে বড় কথা হচ্ছে সেখানে ৫৮ শতাংশ দরিদ্র সীমার নিচে বাস করছে। আমরা ১১ মাস সরকার চালাচ্ছি তাই লোকদের উপর নিশ্চই অনেক বেশী মদত দেওয়া হয়েছে। এবং কংগ্রেস, টি, ইউ, জে এস তাঁরা যতই নিন্দা করুক না কেন এখন পর্য্যন্ত তাঁরা একটি অনাহারে মৃত্যুর কথা উল্লেখ করতে পারে নাই। চার চারটি বন্যা হয়ে গেল, সেই বন্যায় আমরা একটি পয়সাও পায় নি। অথচ ত্রিপুরা রাজ্যের বন্যায় বিপর্যস্ত মানুষদের আমরা সাহায্য করতে হচ্ছে। সেই মানুষদের যাহাতে ঘর-বাড়ী চলে যেতে পারে যেই ব্যবস্থা আমাদের করতে হচ্ছে। কাজেই এই সমস্ত দিকগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে পরিষ্কার উল্লেখ করা আছে। এবং ত্রিপুরার জন্য কেন্দ্র যে টাকা বরাদ্দ করেছেন এটা অদ্ভুত। ১৯৭৮ এর লোক গননাকে ভিত্তি করে এই রাজ্যের অর্থ বরাদ্দ হয়। অথচ উত্তর পূর্বাঞ্চলে আরও ছয়টি রাজ্য আছে সেখানে কিন্তু ১৯৯১ সালের লোক গণনাকে ভিত্তি করে অর্থ বরাদ্দ হচ্ছে। আর আমাদের এখানে ১৯৭১ সনকে ধরে। এটা সম্পূর্ণ বিমাতৃ সুলভ আচরণ। এটা ত্রিপুরা রাজ্যের প্রতি সম্পূর্ণ বিমাতৃ সুলভ আচরণ। আমাদের এই ত্রিপুরা রাজ্য এমনিতেই পশ্চাদপদ, এমন কি এই অঞ্চলের পশ্চাদপদ রাজ্যগুলির মধ্যেও পশ্চাদপদ। এই রাজ্যে রেল বলতে কিছু নেই, কংগ্রেসী রাজত্বের ৪৬ বছর পর এই রাজ্যে রেল শুধু স্পর্শ করেছে মাত্র, অর্থাৎ এই রাজ্যে রেল সম্প্রসারণের জন্য কেন্দ্রীয় সরকার আর একটি পয়সাও বরাদ্দ করেন নি। তাই, বলছি যে কেন্দ্রে যদি কংগ্রেসী সরকার থাকে, তবে এই রাজ্যে রেল আর ঢুকবে না। অন্য দিকে আমরা দেখছি যে রাজ্য রেল আছে, সেই রাজ্যে রেল আরও বেশী করে সম্প্রসারিত হচ্ছে। অথচ এই রাজ্যে

রেল সম্প্রসারিত করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, কিন্তু তারা সেই দায়িত্ব পালন করছে না। আমরা আরও লক্ষ্য করেছি যে কেন্দ্রে যখন নরসীমা রাও ক্ষমতায় এলেন তখন বলেছিলেন যে ১০০ দিনের মধ্যে সমস্ত জিনিস পত্রের দাম কমিয়ে দেবেন এবং প্রতি বছর এক কোটি করে বেকার যুবকের চাকুরী দেবেন। আমাদের ত্রিপুরাতে ২ লক্ষের মতো শিক্ষিত বেকার আছে, সারা ভারতে এই বেকারের সংখ্যা তিন কোটি ছাড়িয়ে যাবে। অথচ পি, ভি বলেছিলেন যে প্রতি বছর এক কোটি করে ৫ বছরে ৫ কোটি বেকারকে চাকুরী দেবেন। কাজেই পি, ভি যে পরিকল্পনা করছেন, সেই পরিকল্পনার মাধ্যমে আমাদের এই ত্রিপুরা রাজ্যের বেকারেরাও চাকুরী পেয়ে যাবে এটা আমরা আশা করতে পারি। কিন্তু বাস্তবে দেখছি উল্টো-রুগ্ন কল-কারখানাগুলি বন্ধ করে দেওয়া হচ্ছে, আর নতুন চাকুরী দেওয়া তো একেবারেই বন্ধ করে দেওয়া হয়েছে। কাজেই, রাজ্যপালের যে ভাষণ, তার উপর আমাদের মাননীয় চীফ হুইপ যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীআনন্দমোহন রোয়াজা** (রাইমাভ্যালী) :— স্যার, মাননীয় রাজ্যপাল এই বাজেট অধিবেশনের প্রথমে যে ভাষণ রেখেছেন, সেটাকে সমর্থন করে সংক্ষিপ্ত ভাবে আমি আমার বক্তব্য রাখছি। আজকে আমরা দেখলাম যে রাজ্যপালের ভাষণে এই রাজ্যের শান্তি, সম্প্রীতি এবং নিরাপত্তার জন্য এ, ডি, টি, এফদের পুর্ণবাসনের কথা উল্লেখ করেছেন। কিন্তু দুঃখের বিষয়, আমাদের বামফ্রন্ট সরকার আসার আগে যে সরকার এই রাজ্যে ছিল, তারা ১৯৮৭ সাল থেকে শুরু করে এখন পর্যান্ত এই ধরনের দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করে নি। তাই, আমি বলতে বাধ্য হব আজকে বিজয় রাঙ্খল যে কাণ্ডকারখানা করছেন, সেটা সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের হাতিয়ার হিসাবেই করছেন। শুধু বিজয় রাঙ্খলই নয়, আজকে ত্রিপুরা রাজ্যে শ্যামাচরন বাবু, রবীন্দ্র দেববর্মাকেও কেন্দ্রীয় সরকার হাতিয়ার হিসাবে ব্যবহার করছেন। ১৯৮৭ সাল থেকেই কেন্দ্রীয় সরকার এই রাজ্যে এসব কাণ্ডকারখানা করে চলেছে। ত্রিপুরার ২৭ লক্ষ মানুষ শান্তিতে বাস করতে চায়, শান্তিতে উন্নয়নমূলক কাজ করতে চায়। ওরা জাতি ও উপজাতীর মধ্যে যে মৈত্রী বন্ধন তাকে নষ্ট করার জন্য বার বার চেষ্টা করছে। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যে ত্রিপুরার চিত্র তুলে ধরা হয়েছে, আমরা আশা করছি ত্রিপুরা রাজ্যে জাতি উপজাতীর মধ্যে যে মৈত্রী বন্ধন সেটাকে অটুট রাখার জন্য মাননীয় রাজ্যপাল সহায়তা করবেন। ১৯৭৭ সন থেকে যে উগ্রপন্থী কার্যকলাপ চলছে সেটা কমে নি আরও বেড়ে চলেছে। আজকে গণ্ডাছড়াতে দেখছি রিজে অনশন

চলছে, কোথাও রাস্তা রোধ চলছে। তাদের এই কার্যাকলাপ শেষ হয় নি। এই বিধান-সভায় বয়কট শুরু করেছে তারা অগণতান্ত্রিক পথে চলছে। আমরা বলতে চাই যে পাহাড়ী ও বাঙ্গালীদের মধ্যে ঐক্যবন্ধন কেউ ছিন্ন করতে পারবে না, আমরা তা হতে দেব না, আমরা এগিয়ে যাব। আমাদের হাজার হাজার কর্মী জীবন দিয়েছে, অত্যাচারিত হয়েছে। শ্যামাচরণ বাবু যখন সুখময় বাবুর আমলে চাকুরী করতো তখন থেকেই এই সন্ত্রাসবাদের সংগে যুক্ত। ওদের আমলে মানুষকে পুলিশ দিয়ে গাছে ঝুলিয়ে রেখেছে। মাননীয় রাজ্যপাল উনার ভাষণে বলেছেন যে এখানে জাতি উপজাতীর মধ্যে যে মৈত্রী বন্ধন তাকে আরও সুদৃঢ় করা হবে। ত্রিপুরা বারং বার বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে এবং অভাবের তারণায় উপজাতী যুবকরা উগ্রপন্থী কার্যাকলাপে যুক্ত হয়েছে। তাই বামফ্রন্ট সরকার অহ্বান করেছেন সামাজিক জীবনে ওদেরকে ফিরিয়ে আনার জন্য। এই উগ্র-পন্থীদের জন্য তাদের পুনর্বাসনের জনা রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়েছিল কিন্তু কেন্দ্রীয় সরকার এখন পর্যান্ত ফিরেও তাকায় নি। তাদের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়েছিলেম। কিন্তু, কেন্দ্রীয় সরকার এখন পর্যান্ত সেই টাকা দেবার ব্যাপারে কোন সাড়া দেন নি। ত্রিপুরায় খুন হউক, ত্রিপুরায় সন্ত্রাস হউক, ত্রিপুরায় নারী নির্যাতন হউক, ত্রিপুরায় শান্তি না থাকুক, ত্রিপুরা রাজ্যের মানুষ নিরক্ষর থাকুক, ত্রিপুরার মানুষ খাদ্য না পাক, এটাই কেন্দ্রীয় সরকার চাইছেন। উত্তর পূর্ব্বাঞ্চলে অনেক ছোট ছোট রাজ্য আছে। কোথায় তাদের ক্ষেত্রে তো এই রকম করা হয় না? শুধু ত্রিপুরার ক্ষেত্রেই কেন্দ্রীয় সরকারের এই বিমাতৃ সুলভ আচরণ। কেন্দ্রের মরসীমা সরকার ত্রিপুরার উন্নতিকে ধ্বংস করার চেষ্টা করছেন। তাঁদের কার্যাকলাপে বুঝা যাচ্ছে, কেন্দ্রীয় সরকার চান, ত্রিপুরার মানুষ ধ্বংস হয়ে যাক। স্যার, আমরা জোট সরকারের আমলে গত ৫ বৎসরে দেখেছি, গ্রাম পাহাড়ের মানুষ কাজ না পেয়ে, খাদ্যের অভাবে আসাম চলে গেছেন, বাংলাদেশে চলে গেছেন। আজ বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার সাথে সাথে তারা আবার ফিরে এসেছে। স্যার, আমরা দেখেছি, নির্ব্বাচিত প্রতিনিধিদের ভেঙ্গে দিয়ে লুট পাট কমিটি গঠণ করা হয়েছিল। তারা গত পাঁচ বৎসরে লুটের রাজত্ব করে গেছে। আজকে ঐ নিরঞ্জন রিয়াং উগ্রপন্থীদের লীডার হয়েছে। আজকে আর তাদের চরিত্র নুতন করে বলার অপেক্ষা রাখে না। স্যার, ত্রিপুরা রাজ্যের সব থেকে ব্যাক ওয়াড´ হচ্ছে গণ্ডাছড়া। সেখানে জে, বি, স্কুলগুলি বন্ধ হয়ে আছে। রাজ্য সরকার তাঁর প্রতিশ্রুতি মত অন্ধকার থেকে আলোয় আনার জন্য কাজ শুরু করেছেন আবার। আজকে ১৪টি জে, বি, এবং ২টি এস,

বি. স্কুল সহ মোট ১৬টি স্কুল বন্ধ আছে। রতননগরে খুন হয়েছে গত এক বছরের মধ্যে ২০টি। মানুষকে এই ভাবে খুন করার উদ্দেশ্য হচ্ছে, মানুষ যাতে আন্দোলন সংগঠিত করতে না পারে। কিন্তু এটা কি সম্ভব। আপনারা বিশ্বাস করলেও আমরা করি না স্যার. আমি বলছি উগ্রপন্থীর নায়ক হিসাবে ঐ কংগ্রেসীরাই জড়িত। তাঁদের কারণেই এইসব কাজ হচ্ছে। স্যার, এখানে সময় নেই। তাঁদের কথা বলে শেষ করা যাবে না এই অল্প সময়ে। আজকে তাঁদের চেতনা নষ্ট হয়ে গেছে। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যে ভাষণ রেখেছেন তা আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীখগেন্দ্র জমাতিয়া।

শ্রীখগেন্দ্র জমাতিয়া ( কৃষ্ণপুর ) : — মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ৪ঠা মার্চ মাননীয় রাজ্যপাল মহোদয় এই বিধান সভায় যে ভাষণ রেখেছেন এবং এই ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের একটা অংশে উল্লেখ আছে যে — "ত্রিপুরা ভূমি-রাজস্ব ও ভূমি সংস্কার আইনের ষষ্ঠ সংশোধনী উপস্থাপিত হবে। সদস্যরা অবহিত আছেন যে, এই আইনের ১৮৭ ধারায় সমহর্তার অনুমতি ছাড়া উপজাতিদের জমি অনুপজাতিদের হাতে হস্তান্তরকে নিয়ন্ত্রিত করা হয়েছে। ১৯৬৯ এর পয়লা জানুয়ারীর পর উপজাতিদের কাছ থেকে হস্তান্তরিত জমি প্রত্যার্পনের সংস্থানও এই আইনে হয়েছে"। স্যার, আমরা জানি যে ত্রিপুরা রাজ্যে জমির সমস্যা একটা বিরাট সমস্যা। আমরা দেখেছি ত্রিপুরা রাজ্যে ৩০ বৎসরের উপর কংগ্রেস রাজত্ব করেছিল। বিভিন্ন কারনে তখন আমাদের স্থায়ী বাসিন্দা উপজাতিদেরে জমি হস্তান্তরিত হতে হতে শেষ হয়ে গিয়েছিল। বামফ্রন্ট সরকারের পর আসার প্রথমেই একটা আইন তৈরী করা হয়েছে যে ১৯৬৯ইং সালের পয়লা জানুয়ারীর পর যে সমস্ত জমি উপজাতিদের নিকট থেকে অনুপজাতিদের হাতে বেআইনী ভাবে হস্তান্তরিত হয়েছে সেগুলি ১৮৭ ধারায় প্রত্যাপ'ন করতে হবে। বামফ্রন্ট সরকার যতটুকু সময় পেয়েছিলেন তার মধ্যে উপজাতিদের হস্তান্তরিত জমি ফেরৎ দেবার চেষ্টা করেছেন। কিন্তু দুর্ভাগা আমাদের যে গত পাঁচ বছরে জোট সরকারের আমলে এই বিধানসভায় উপজাতিদের জমি ফেরৎ দেবার ব্যাপারে আমরা অনেক প্রশ্ন এনেছি, কিন্তু আমার মনে হয় না যে জোট রাজত্বে বেআইনী ভাবে হস্তান্তরিত এক কানি বা দুই কানি জমি ট্রাইবেলরা ফেরৎ পেয়েছে। আমার এলাকায় ২/৩ টা কেইস

ছিল। যখন জোট সরকার ক্ষমতায় আসল তখন সঙ্গে সঙ্গে হুংকার ছাড়লো যে তোদের দিন শেষ। এই কথা শোনার পর আমাদেরকে টেবলেট খেতে হয়েছে বিধান সভায়। বিরোধী আসনে বসে এই পবিত্র বিধানসভার জনগণের জন্য কোন কথা বলার সুযোগ গত পাঁচ বছরে দেওয়া হয় নি। কথায় কথায় আমাদেরকে বলা হয়েছিল ছিঁড়ে ফেলব, আছড়ে ফেলব। দুর্ভাগ্য আমাদের আজকে উনারা কোথায়? দুর্ভাগ্য সেই সব জনগণের যারা এই ১১ জন মানুষকে এম, এল, এ করে বিধানসভায় পাঠিয়েছেন। জনগণের প্রতি তাঁদের দায়িত্ব কর্তব্য আছে কিনা সেটা জনগণই বিচার করবেন। এ রাজ্যে আইন নেই এবং আরও অনেক অজুহাত দিয়ে উনারা বিধানসভায় আসেন না। আগে শুনতাম উনারা কথায় কথায় বাঘের গর্জন করতেন, আর এখন বেড়ালের মত মিউ মিউ করছেন। এখন আবার সেই শব্দও শুনি না। সেটাও বন্ধ হয়ে গেছে। আমরা চাই বিরোধী সদস্য মহোদয়রা সরকারের গঠনমূলক সমালোচনা করুন, ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ মানুষের কথা বলুন। গত পাঁচ বছরে তাদের কার্যকলাপে ত্রিপুরাবাসী তাদেরকে নর্দমায় ফেলে দিয়েছে। মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ৫ বছরে এই রাজ্যটাকে কি করেছে? আমি যদি বলি এই ৫ বছরে দুর্নীতি কত প্রকার এবং কি কি হয়েছে সর্ব স্তরে দুর্নীতি হয়েছে মন্ত্রী লেভেল থেকে আরম্ভ করে গ্রাম স্তর পর্যান্ত। সাধারণ মানুষের কথা বলার কোন অধিকার ছিলনা কারণ তার বাক স্বাধীনতা বন্ধ করে রাখা হয়েছিল। মানুষ নিশ্চিন্তে জীবন-যাপন পর্যান্ত করতে পারতেন না, আজ তার ঘরে আগুন লাগিয়ে দেওয়া হতো পরশু তার ঘরে এইভাবে দিনের পর দিন মানুষের ঘরবাড়ী পুড়িয়ে ছারখার করা হয়েছে। রাত্রিতে মানুষ-এর পক্ষে চলাফেরা করা অসাধ্য ছিল, আইন শৃংখলা বলতে কিছুই ছিল না, নারী নির্যাতনের ঘটনা বলে আর লাভ নেই। এই সমস্ত ব্যাপার নিয়ে আমরা যখন বিধানসভায় প্রশ্ন তুলেছি দিনের পর দিন তার সঠিক জবাব দিয়েছেন এই ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ জনসাধারণ। ত্রিপুরা রাজ্যের জনসাধারণ ভোট দিয়ে আমাদের নির্বাচিত করে এনেছেন যাতে তারা শান্তিতে বসবাস করতে পারেন। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে গণতান্ত্রিক মানুষের জন্য কি করতে চান এবং এই সরকারের কি ভূমিকা সেটা স্পষ্ট করে উল্লেখ করেছেন এখানে আমরা গণতন্ত্রের কথা বলছি। তাই আমরা এপ্রিল মাসে পঞ্চায়েত নির্বাচন করতে চেয়েছিলাম কিন্তু দুর্ভাগ্যবশতঃ জোট সরকারের আমলে এই পঞ্চায়েত নির্বাচন করা হয়নি। জোট সরকারের আমলে দুই জন মুখ্যমন্ত্রী ছিলেন কিন্তু তা সত্বেও পঞ্চায়েত নির্বাচন করা হয় নি। পূর্বতন পঞ্চায়েত মন্ত্রী বীরজিৎ সিনহা তিনি অল ইণ্ডিয়া রেডিওর মাধ্যমে বলেছিলেন নির্বাচন করা হবে কিন্তু

শেষ পর্যন্ত আর নির্বাচন করা হয় নি। কিন্তু নিজেদের মনোনীত লোকদের নিয়ে কমিটি করে চেয়ারম্যান নিযুক্ত করেছিলেন। বাস্তবে দেখা গেল এই কমিটির দ্বারা উন্নয়নমূলক কাজকর্ম কিছুই হচ্ছে না বরং লুটপাট শুরু হয়ে গিয়েছিল তাই আমরা এই কমিটির নাম দিয়েছিলাম 'লুটপাট' কমিটি। বিগত সরকার ৫ বছর জনসাধারনের জন্য উন্নয়ন মূলক কাজকর্ম কিছুই করেন নি, তাঁরা জনগণকে ধোকা দিয়েছেন। ত্রিপুরার মধ্যে ট্রাইবেল কথা যদি বলতে চাই তাহলে এ ডি সি এলাকায় চার ভাগের তিন ভাগ উপজাতি। রাজ্যসরকার যদি পঞ্চায়েত নির্বাচন করে তাহলে এই চার ভাগের তিন ভাগ আইন মোতাবেক অংশ গ্রহন করতে পারবে না তাই আমরা চেয়েছিলাম ভিলেজ কমিটি নির্ব্বাচন করার জন্য এই পঞ্চায়েত নির্ব্বাচনের সঙ্গে। ১৯৯০ সালে যখন এ, ডি, সির প্রথম নির্বাচন হয়েছিল তখন কি কাণ্ড হয়েছিল সবাই জানেন। মাননীয় সদস্য সুনীল চৌধুরী মহাশয় তুলতে চেষ্টা করেছিলেন আমরা অর্থনৈতিক অবরুদ্ধ হয়েছিলাম সমস্ত দিক থেকে। আমরা লক্ষ্য করেছি উপজাতিদের অবরোধ করা হয়েছিল, অর্থনৈতিক অবরোধ। বাজারে যেতে দেয়নি, রেশনে যেতে দেয়নি। নানাভাবে অবরোধ করে ত্রিপুরার সর্বনাশ ডেকে এনেছিল। এ, ডি, সিতে তারা জোর করে গণতন্ত্রের সিড়ি বেয়ে নয়, জোর করে খিড়কির পাছে অগণতান্ত্রিক রাস্তায় এ, ডি সিকে দখল করেছিল। আমরা চাই ৯০ থেকে ৯৩ পর্যন্ত ৩ বৎসর হয়ে গেল এ, ডি, সিতে ভিলেজ কমিটি গঠন করার কোন গন্ধ নাই। জোট আমলে দেখেছি ১৪ টা ফাইল অনুমোদনের জন্য পাঠিয়েছিল, তাদের অর্ধাঙ্গিনী সরকারের কাছে, ঠাণ্ডা ঘরে রেখে দেওয়া হয়েছিল। পরীক্ষা নীরিক্ষা করা হচ্ছে বলে ৫টা বৎসর কাটিয়ে দিল কিছুই করলনা। তাদের ধারনা ছিল আমরা ক্ষমতায় আসার পর খুব সম্ভবতঃ আমরা এ, ডি, সিকে ভেঙ্গে দেব। কিন্তু না, আমাদের সরকার বলছেন আমরা এ, ডি, সিকে ভাঙ্গব না, তোমাদের যত বিল আছে আমরা অনুমোদন দেব, তোমাদের যা বাজেট আমাদের সীমিত ক্ষমতার মধ্যে কর টাকা পয়সা তোমরা যা চাও আমাদের যতটুকু সম্ভব আমরা দেব উপজাতিদের উন্নয়নের জন্য, আমরা এ, ডি, সিকে ভাঙ্গব না তাই আমার আলোচনা আর দীর্ঘায়িত করতে চাই না, শুধু পরিশেষে এই কথা বলতে চাই, এইখানে অনেক আলোচনা হয়েছে বিপথগামী যুবকদেরকে নিয়ে যারা আমাদের সরকারের আহ্বানে স্বাভাবিক জীবনে ফিরে এসেছে, এই পর্যন্ত ১৮০০ এর মত যুবক স্বাভাবিক জীবনে ফিরে এসেছে, যেখানে এই ব্যাপারে কেন্দ্রের একটা নিয়ম আছে আমরা জানি সারা ভারতবর্ষে যা ঘটছে পাঞ্জাব বলুন, কাশ্মীরই বলুন, নাগাল্যাণ্ডই বলুন আর মণিপুরই বলুন সব এক ব্যাপার, উগ্রপন্থীদের জন্য যারা বিপথগামী যুবক তারা যদি স্বাভাবিক জীবনে ফিরে আসে

তাদেরকে পুর্ণবাসিত্ত করার জন্য, সরকারকে দেখভাল করার জন্য সাহায্য করার একটা প্রতিষ্ঠান রয়েছে টি. এন, ভির জন্য যদি ৬৩ কোটি টাকা দিতে পারে, তাহলে এই এই ১৮০০ যুবক যারা গণতন্ত্রের পথকে বিশ্বাস করে সারা ত্রিপুরার ২৮ লক্ষ মানুষের সাথে যেতে চান তাদের কেন সেই সুযোগ দেওয়া হবে না ? রাজ্যপালের ভাষনের একটা উল্লেখ করা আছে যে এই বিপথগামী যুবকদের জন্য ৪৫ কোটি টাকা চাওয়া হয়েছে। আমি পরিশেষে মাননীয় চীফ হুইপ মহোদয় যে রাজ্যপালের ভাষনের উপর ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপূর্ণমোহন ত্রিপুরা।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৪ঠা মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন এবং তার উপর মাননীয় চীফ হুইপ মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে রাজ্যপালের যে ভাষন সেই ভাষনে উল্লেখ করা হয়েছে গত ৫ বৎসরে জোট আমলে কিভাবে আইন শৃংখলা থেকে শুরু করে অর্থনৈতিক দুর্নীতি পর্যান্ত, মানুষকে কিভাবে অভাব অনটনের মধ্যে থেকে লড়াই করতে হয়েছে, তার প্রতিফলন রাজ্যপালের ভাষনে আছে। কারণ আমরা দেখেছি রাজ্যপালের ভাষনে বার বার এই কথা উল্লেখ করতে হয়েছে যে সারা ত্রিপুরায় যে গরীব অংশের মানুষ বিশেষ করে উপজাতি অংশের মানুষ রক্ষা করার জন্য এ, ডি, সি যে সংস্থা আছে সেটাও কোন উল্লেখ যোগ্য ভূমিকা পালন করেনি। আজকে সেখানে সেটাকে বলিষ্ট করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে চেয়ারম্যান করে আজকে সেখানে একটা কমিটি করা হয়েছে। এই কমিটি করার জন্য যে উদ্যোগ সেটা সারা ত্রিপুরা রাজ্যের উপজাতিদের জন্য যে উদ্যোগ্য ত্রিপুরায় এ ডি সি সেই এ ডি সিকে পঙ্গু করে রেখে গত পাঁচটা বছর যেভাবে কাজ করেছেন সেটাই আজকে প্রতিফলিত হচ্ছে এইটা সারা ত্রিপুরা রাজ্যের মানুষ বুঝতে পারবেন বা যারা এ ডি সি সংস্থার মধ্যে এখনও আছেন তারাও বুঝতে পারবেন যে জিনিষটা কি ? গত পাঁচটা বছর কিভাবে উপজাতি অংশের মানুষকে দাবিয়ে রাখা হয়েছিল আর্থিক দিক থেকে শুরু করে সমস্ত কিছু থেকেই তাদেরকে বঞ্চিত করা হয়েছে। এইটা রাজ্যপালের ভাষণের মধ্যে স্পষ্টভাবে উল্লেখ আছে যে উপজাতি অংশের মানুষের জন্য বিগত সরকার কোন কাজ করেন নি। ওখানে উপজাতি দরদী সংস্থা আছে ঠিকই, কিন্তু সেই উপজাতি যুব সমিতির ওরাও

চান না এটা রাজ্যপালের ভাষণের মধ্যেও উল্লেখ আছে, রাজ্যপাল নিশ্চয়ই এই কথা বলতে পারেন না যে একটা নির্বাচিত এ ডি সি এলাকা নয় নির্বাচিত সদস্যদের বিরুদ্ধে। তা সত্বেও প্রকারান্তরে তিনি উল্লেখ করতে বাধ্য হয়েছেন যে সেখানে এ ডি সি এলাকার মধ্যে রাস্তাঘাট থেকে শুরু করে কোন কিছুই হয়নি। এইটা আমরা সবাই জানি, সারা ত্রিপুরা রাজ্যের মানুষ জানে। এ ডি সি এলাকায় যারা আছেন তারাও জানেন, সারা ত্রিপুরা রাজ্যের রাস্তাঘাট কিছুই হয়নি, সব কিছু বন্ধ হয়ে ছিল, সারা ত্রিপুরা রাজ্যের মানুষ বঞ্চিত হয়েছে, গত পাঁচ বছর তারা কোন কাজ কর্মই করেনি। গত পাঁচ বছরের আগে এ ডি সিতে খুব কাজ হত তখন ছৈলেংটা থেকে সেনমু পর্যান্ত সেখানে গাড়ী যেতে পারত, আজ গত পাঁচ বছরের কার্যকলাপের ফলে সেখানে আর গাড়ী চলতে পারে না। গাড়ী না চলার ফলে সেখানকার উন্নয়ন মূলক কোন কাজ কর্ম করতে অসুবিধা হচ্ছে এ ডি সি এলাকার মধ্যে কমলা বাগান করার যে উদ্যোগ নেওয়া হয়েছিল সেটাও শেষ হয়ে গেছে। সেখানে উপজাতি অংশের জনগন আছেন তাদের জন্য সেখানে কোন কাজ করেনি বলেই আমরা বার বার এই কথা বলছি। ওদের উপজাতি দরদী বলে চিৎকার করলেই হবে না সে বেনামী উপজাতি, তার দায়িত্ব হচ্ছে কংগ্রেস যেভাবে যা করছে তারাও সেইভাবে তা করছে। কারণ আমরা দেখেছি ত্রিপুরা রাজ্যের মধ্যে কংগ্রেস গত পাঁচ বছর যা করেছে তা এখন বলে আর লাভ নাই। এই জিনিষটা বুঝতে হবে যে ত্রিপুরা রাজ্যটা ভারতবর্ষের বাহিরে না, ভারতবর্ষের অঙ্গই হচ্ছে এই ত্রিপুরা রাজ্য, ত্রিপুরার এই ২৮ লক্ষ মানুষের জন্য ঐ সরকার কিছুই করেনি এই কথাটা বার বার বলতে আমরা বাধ্য হচ্ছি। উগ্রপন্থী যেখানে টি এন ভি র ৪৫০ জন আত্মসমর্পন করল সেখানে চুক্তি করল টি এন ভি এবং তার জন্য সেখানে ৩৩ কোটি টাকা দিতে পারল। গত পাঁচ বছরে তারা যে উগ্রপন্থী সৃষ্টি করল তারা আজকে স্বাধীন জীবনে আসার জন্য বামফ্রন্ট সরকারের কাছে আসল যখন তখন আর তাদের জন্য টাকা দিতে চায় না, এইটা শুধু ত্রিপুরা রাজ্যের মানুষই দেখবে না, এইটা সারা ভারতবর্ষের মানুষও তা দেখবে। আজকে কংগ্রেস যে আইন শৃংখলা বিনষ্ট করার চেষ্টা করছে এদিকে সামনে পঞ্চায়েত নির্বাচন এই ত্রিপুরা রাজ্যে আজকে পঞ্চায়েত নির্বাচন যতই সামনে এগিয়ে আসছে ততই এই কংগ্রেস সেটাকে বানচাল করার জন্য বিভিন্ন ভাবে আন্দোলন করছে। তারা টি, এন, ভি. কে দিয়ে রাস্তারোকো আন্দোলন করেছে। কাজেই এই আন্দোলনের পেছনে কংগ্রেসের হাত রয়েছে। এই কংগ্রেসই সবকিছু করেছে। কিন্তু ত্রিপুরার সাধারণ মানুষ, জাতি উপজাতির অংশের মানুষ সেটা বুঝতে পারেন যে এই আন্দোলনের পেছনে কারা রয়েছে

তাদের মূল উদ্দেশ্য কি? তাদের উদ্দেশ্য হলো এই রাজ্যে যে পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হতে চলছে সেটাকে বানচাল করা, সেই পঞ্চায়েতকে স্তব্ধ করে দেওয়া। কিন্তু তারা সেটা করতে পারেন নি, জনগণের কাছে তারা যেতে পারেনি। তাই তারা কোর্টে গিয়েছে এইটাকে বন্ধ করে দেওয়ার জন্য। এই কংগ্রেস দল চায় না যে মানুষের যে গণতান্ত্রিক অধিকার সেটা পুনঃপ্রতিষ্ঠা হোক এই ত্রিপুরা রাজ্যে। শুধু ত্রিপুরা রাজ্য নয় সারা ভারতবর্ষের মধ্যে যেভাবে এই কংগ্রেস চালাচ্ছে, মানুষের গণতান্ত্রিক অধিকারকে বিঘ্নিত করার জন্য চেষ্টা চালাচ্ছে। ত্রিপুরার মানুষের গণতান্ত্রিক অধিকারকে বিঘ্নিত করার জন্য চেষ্টা করছে। কাজেই আমি এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীহাসমাই রিয়াং।

শ্রীহাসমাই রিয়াং (কৃলাই) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ৪ঠা মার্চ, ১৯৯৪ ইং তারিখে এই বাজেট অধিবেশনে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছিলেন সেই ভাষণকে আমি সমর্থন জানিয়ে আমি সংক্ষিপ্ত কয়েকটি বক্তব্য এই হাউসে রাখতে চাই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই হাউসে রেখেছেন তার উপর অনেক বিধায়কগন আলোচনা করেছেন। আমিও এর সাথে উল্লেখ করতে চাই স্বাধীনতার পর প্রায় ত্রিশ বছর কংগ্রেস এই ত্রিপুরার জাতি উপজাতি এবং তপশিলি অংশের গরীব মানুষকে লাঞ্ছিত ও বঞ্চিত করেছে এবং তাদের সমস্ত কিছুই তারা ধ্বংস করে দিয়েছে। এরপরে ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে তাদের গরীব মানুষের সমস্ত অধিকার ফিরিয়ে দিয়েছেন, সমস্ত কর্মসংস্থান গরীব মানুষের জন্য করে তাদের বন্ধু হয়ে দাঁড়িয়েছিলেন। এই বামফ্রন্ট সরকার নতুন নতুন পরিকল্পনা করে জাতি উপজাতি এবং তপশিলী অংশের গরীব মানুষের উন্নতি কিভাবে করা যায়, কিভাবে তাদের গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দেওয়া যায় সে চেষ্টা করেছিলেন এবং এই বামফ্রন্ট সরকার গোপন ব্যালট পেপারের মাধ্যমে পঞ্চায়েত নির্বাচন করেছিলেন গ্রামের মানুষের হাতে ক্ষমতা দিয়েছিলেন তাদের হাতে রাস্তাঘাট, টাকা পয়সা, স্কুল ইত্যাদি বিভিন্ন রকম উন্নয়নমূলক ক্ষমতা দিয়ে গ্রামাঞ্চলের উন্নয়নে ব্যবস্থা গ্রহণ করেছিলেন। তারপর ১৯৭৮ সন থেকে ১৯৮৭ সন পর্যান্ত ট্রাইবেল, তপশিলী জাতি এবং ভূমি-হীনদের জন্য ভূমি বন্দোবস্ত আইন পাশ করে এই সব গরীব অংশের মানুষের মধ্যে যারা ভূমিহীন ভূমিয়া রয়েছে তাদের মধ্যে জমি বন্টনের ব্যবস্থা করেছিলেন। আগে যেখানে ত্রিপুরার অধিকাংশ অঞ্চলই রিজার্ভ ফরেষ্ট হিসেবে রেখে দিয়েছিলেন কংগ্রেস তথা কেন্দ্রীয়

সরকার এবং রাজ্য সরকার সেখানে এই রিজার্ভ ফরেষ্টের মধ্যে ভূমিহীনদের পুনর্বাসন দেওয়া সম্ভব হতো না। কিন্তু বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে তখন আইন পাশ করে কিভাবে ভূমিহীন জুমিয়াদের মধ্যে জমি অ্যালোটমেন্ট দেওয়া যায় সে ব্যবস্থা করেছেন। বামফ্রন্ট সরকার প্রায় ১, ৩৪, ২০২ জন ভূমিহীনকে স্থায়ীভাবে বসবাস করার জন্য ভূমি অ্যালোটমেন্ট দিয়েছেন। সেখানে তাদের ঘরবাড়ী তৈরী করে দেওয়া হয়েছিল। কিন্তু বিগত পাঁচ বছরে কংগ্রেস-টি, ইউ, জে, এস, জোট ১৯৮৮ সাল থেকে ১৯৯২ সাল পর্যান্ত সময়ের মধ্যে তারা এইসব গরীব অংশের মানুষ যারা ভূমিহীন, ভূমি পাওয়ার উপযুক্ত জুমিয়া ভূমিহীন যারা রয়েছে যাদের জন্য বামফ্রন্ট সরকার ভূমি অ্যালোটমেন্ট দেবার জন্য ব্যবস্থা করেছিলেন এরা এসে সে সমস্ত পরিকল্পনাকে বাতিল করে দিলো। এইভাবে কংগ্রেস এবং টি, ইউ, জে, এস, জোট সরকারের আমলে করেছিল। এর আগে তারা প্রচার করেছিল যে, আমরা উপজাতি, জাতির গরীব অংশের বন্ধু। সি, পি, এমরা উপজাতির দরদী নয়। এবং তারা ক্ষমতায় আসার পর দ্রাউকুমার বনমন্ত্রী ছিলেন তখন উপজাতি এলাকায় এবং তপশিলী জাতি ভূমিহীনকে কিভাবে স্থায়ীভাবে বসবাস করা যায় সেই ধরনের কোন চিন্তা তাদের তখন ছিল না। কিন্তু তখন জনদরদী বলেছিল। তাছাড়া আপনারা সবাই জানেন ১৯৮৮ সালে জোট সরকার ক্ষমতায় আসার সাথে সাথে আমাদের যে উপজাতি শুধু উপজাতি না অউপজাতি গরীব অংশের মানুষ এবং সরকারী কর্মচারী ও সাধারণ জনগন—এর নামে মামলা করে হয়রানি করেছিল। রাজীব গান্ধী হত্যা হয়েছিল কোথায় আর তারা আমাদের ত্রিপুরা রাজ্যে ব্যাপকভাবে গণ্ডগোল করেছিল। আমার আমবাসাতে দশ বারটি গরীব দোকানদারের দোকান তারা পুড়িয়ে দিয়েছিল। কি দোষ করেছিল, তারা কি রাজীব গান্ধীকে হত্যা করেছেন? গত পাঁচ বছরে যে সন্ত্রাস করেছিল জাতি উপজাতি, পাহাড়ী বাঙ্গালী কর্মচারীর উপর সন্ত্রাস সৃষ্টি করেছে। তাদের কথা বলার অধিকার পর্যান্ত তারা দিত না। তাই ১৯৯৩ ইং সালের এপ্রিল মাসে ত্রিপুরার জনসাধারণ কংগ্রেসের অপশাসনের বিরুদ্ধে রায় দিয়ে তৃতীয় বারের মত পুনরায় এই বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় এনেছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে যে প্রতিশ্রুতি দিয়েছিল, সেই প্রতিশ্রুতি মত আমরা এখনও কাজ করতে পারি নি। কিন্তু করতে আমরা প্রতিজ্ঞাবদ্ধ। এই সমস্ত কাজকে বাধা বিঘ্ন সৃষ্টি করার জন্য কংগ্রেস এবং টি, ইউ, জে, এস যেভাবে আক্রমণ শুরু করেছে। কিন্তু আমরা তো ক্ষমতায় এসে তারা আগে যা করেছিল তার প্রতিশোধ আমরা এখন পর্যান্ত নেই নি। আমরা করতে পারতুম। আমরা জানি কার কার এলাকায় কে কি করেছেন। তারপরেও আমরা কিছু করি নাই। কারণ আমরা গণতন্ত্রকে বিশ্বাস করি এবং গণতন্ত্রকে সুদৃঢ় করার

জন্য, শান্তি শৃংখলা বজায় রাখার জন্য আমরা এই সব করি নি। ত্রিপুরার ২৮ লক্ষ মানুষের কিভাবে উন্নয়ন মূলক কর্মসূচী করা যায় সেই ধরনের চিন্তা ধারা আমাদের ছিল। গত মার্চ মাসে যে গুরুত্বপূর্ণ ২৮ লক্ষ ত্রিপুরাবাসীর জন্য যে বাজেট শুরু হয়েছে, এটা শুধু সি, পি, এমের জন্য না এটা ত্রিপুরার ২৮ লক্ষ মানুষের বাজেট। ২৮ লক্ষ মানুষের জন্য আগামী দিনে কি কি কর্মসূচী নেওয়া হবে, কিভাবে কর্ম-সংস্থান তৈরী করতে হবে সেগুলির আলোচনা এখানে হচ্ছে। এবং সেই আলোচনায় তাদেরও অংশ গ্রহণ করা উচিৎ ছিল। আপনারা জানেন সেই আলোচনায় অংশ গ্রহণ করেন নি। তাদের ভাবতে হবে যে, তারা জনগনের প্রতিনিধি। কিন্তু ২৮ লক্ষ মানুষের শান্তি সম্প্রিতি, উন্নয়ন মূলক কর্মসূচী এবং কিভাবে এক বেলা ভাত খাওয়ানোর ব্যবস্থা করা যায় সেই চিন্তা তাদের মধ্যে নেই। তারজন্য তারা বিধানসভায় আসে নি।

কাজেই আমি এখানে আর দীর্ঘ বক্তব্য রাখতে চাই না. এখানে অনেকেই বক্তব্য রেখেছেন। আমি রাজ্যপালের ভাষনকে সমর্থন করে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয়।

**শ্রীপবিত্র কর (খয়েরপুর) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই অধিবেশনের প্রথম দিনে মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন এবং তাকে সমর্থন করার জন্য ধন্যবাদ সূচক যে প্রস্তাব এনেছেন মাননীয় মুখ্য সচেতক শ্রীকেশব মজুমদার আমি তাকে সমর্থন করছি। সমর্থন করে যে কথাটা বলতে চাই মাননীয় রাজ্যপাল-এর যে ভাষণ আমাদের সামনে বলা হয়েছে সেই ভাষণের মধ্যদিয়ে খুব তথ্য ভিত্তিতে উনি বলেছেন ২৮ লক্ষ মানুষের মনের যে আকাংখা এটা ওনার বক্তব্যের মধ্যদিয়ে প্রকাশিত হয়েছে। এবং সেখানে আমি এক দুইটি প্যারা বলতে চাই, পুনরায় উল্লেখ করতে চাই। তিনি বলেছেন যে, সরকার ক্ষমতায় আসার পর ৯৩ সালে আইন শৃংখলা পরিস্থিতি উন্নয়নের চেষ্টা নির-বিচ্ছিন্নভাবে চলছে। এবং সেখানে তিনি স্পষ্টভাবে বলেছেন আমার সরকার এই ব্যাপারে নিশ্চিত যে শান্তি রাজ্যের ভিত্তি ভূমি। সেই ভিত্তি ভূমি যার উপর সমৃদ্ধির সৌধ নির্মান করা হবে। কিন্তু আমরা লক্ষ্য করেছি একে ভিত্তি করে বামফ্রন্ট সরকার যে একটা উন্নয়ন স্থাপন রাজ্যের মধ্যে তৈরী করেছেন এবং আমাদের মুখ্যমন্ত্রীর আহ্বানে সাড়া দিয়ে যারা বিভ্রান্ত যুবক তারা আমাদের সঙ্গে এসে রাজ্যের উন্নয়নের ধারায় অংশ গ্রহণ করার জন্য এগিয়ে আসছে। এবং এটা একটা উন্নয়নের প্রক্রিয়া। যেটা গোটা দেশের মধ্যে

এই সময়তে দৃষ্টান্ত স্থাপন করেছেন। মাননীয় রাজ্যপাল উনার ভাষণে বলেছেন যে আমরা আশ্চর্য্য যে এখানে এই ধরনের একটা প্রয়াস চলছে যে প্রয়াসকে সাহায্য করার জন্য কেন্দ্রের যে সরকার সেই সরকারের যে ভূমিকা গ্রহণ করা উচিত ছিল তা সারা করেন নি। আমাদের সরকারের যে সুস্পষ্ট প্রস্তাব যে ৪৫ কোটি টাকা দিয়ে সাহায্য করে তাদের পুর্ণবাসন এর জন্য, আমরা যাতে কাজ করতে পারি। আমরা দেখলাম এখানে কয়েক দিন আগে কেন্দ্রীয় মন্ত্রী, স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী রাজেশ পাইলট তিনি এসেছেন তার যে আলোচনা টি, ভি, কিংবা রেডিওতে আমরা শুনেছি, তিনি এখানেও ঘোষণা করেছেন যে উত্তর পূর্বাঞ্চল একটা বদ্ধ ভূমি ছিল। বিশেষ করে উগ্রপন্থীদের। ওরা যদি স্বাভাবিক জীবনে ফিরে আসতে পারে তার জন্য ব্যবস্থা করা হবে। কিন্তু আমরা দেখেছি এক যাত্রায় পৃথক ফল, এখানে উনি এ কথা বলেছেন আর এখানে এসে আরেক জন মন্ত্রী সন্তোষ মোহন দেব বলছেন যে, না এই উগ্রপন্থীদের যারা আত্মসমর্পন করবে বা যারা স্বাভাবিক জীবনে ফিরে আসবে তাহাদেরকে সাহায্য করা হবে না কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে। তাই রাজ্যপাল এখানে ক্যাটাগরি তুলেছেন। এই বঞ্চনা শুধু বামফ্রণ্ট সরকারের পক্ষে নয় গোটা রাজ্যবাসীর পক্ষে হচ্ছে। তাই সে কথা উল্লেখ করেছেন। আমরা আশা করব এখানে বিরোধী পক্ষ নেই কারণ উরা আসতে পারে না, কারণ উরা জানে এই কথাগুলি ওদের মরমে বিধবে। ওরা জনগণের রায়ে নির্বাচিত হয় নি। ওদের সাহস নেই এই কথা এখানে এসে বলার। রাজ্যপালের এই বক্তব্যকে সমর্থন করার। তাই তারা এটাকে এড়াবার জন্য তারা বিধানসভা বয়কট করেছে। এখানে রাজ্যপাল যে বক্তব্য উপস্থাপিত করেছেন তার উপরে ভিত্তি করে কেন্দ্রীয় সরকার, আমাদের এই ধরণের যুবক স্বাভাবিক জীবনে ফিরে এসেছে, এবং তার মধ্যদিয়ে যে শান্তির বাতাবরন সৃষ্টি হয়েছে তাহাকে সাহায্য করার জন্য কেন্দ্রীয় সরকার তার পদক্ষেপ গ্রহণ করবেন। পাশাপাশী আমাদের এখানে আধা সামরিক বাহিনী এবং পুলিশকে সাহায্য করার জন্য যে সমস্ত প্রস্তাব আমাদের পক্ষ থেকে পাঠানো হয়েছে তার জন্য যে কেন্দ্রীয় সাহায্যের প্রয়োজন তাও দেবেন, এই আশা এই বিধানসভায় করছি তার পাশাপাশি যে কথাটা বলতে হয়, যেখানে এই সরকারে এই প্রয়াস এবং আমাদের মুখ্যমন্ত্রী এর আগের সেখানে ক্যাটাগরিকেলি বলেছেন যে শুধু বামফ্রণ্ট সরকার একা কৃতিত্ব দিতে চাই না, চাই তাতে সমস্ত রাজ্যবাসীকে যুক্ত করে, সমস্ত দল, সমস্ত মত সবাই যুক্ত করে আমরা এই ত্রিপুরার এই যে শান্তির বাতাবরণ সৃষ্টি হয়েছে সেই বাতাবরনকে আমরা রক্ষা করতে চাই। আমরা সুদৃঢ় করতে চাই। এখানে আমরা লক্ষ করেছি ঐ কংগ্রেস দল উপজাতি যুবসমিতি তারা মিলিত ভাবে এ্যাকশান কমিটি

করে রাজ্যের বিভিন্ন স্থানে তারা আইন শৃঙ্খলার ব্যাঘাত ঘটাবার জন্য তারা চেষ্টা করছে। তার সঙ্গে মদত দেওয়ার জন্য টি, এন, ভি, কে ডেকে নিয়ে আসছেন। কিন্তু আমরা জানি ত্রিপুরার মানুষ এই ১১ মাসে ওদের প্রতিটি চক্রান্তকে এক এক করে খান খান করে ত্রিপুরার উন্নয়নের গতিকে অব্যাহত রেখেছেন এবং ত্রিপুরার আইন শৃঙ্খলাকে আরো বেশী সুন্দর দৃষ্টান্ত গোটা দেশের মধ্যে স্থাপন করার জন্য কাজ তারা করে চলেছেন। আমরা আজকে দেখছি যে খোয়াইতে একটি দুঃখ জনক ঘটনা ঘটেছে, তার জন্য (সেটা যে ভাবেই ঘটাবার তা আমরা চাই না) খোয়াইতে বন্ধ হয়েছে, সেখানে একজন লোক মারা গেছেন, তার কি পরিচয় সেটা বড় কথা নয়, আমরা এই খুনকে সমর্থন করি না। দেখা যাচ্ছে আবার ত্রিপুরা বন্ধ ডেকে জনগনের মধ্যে তার যে দুরভুগ তা বাড়াবাড় জন্য চেষ্টা করছে। এবং দেখা গেল এই বিধানসভার অধিবেশনের সময় প্রথম দিনেই সামান্য সূত্রপাত পুলিশকে তারা আক্রমন করতে এসেছে। তারপর দেখলাম আগরতলা বন্ধ ডেকে আবার এখানে একটা গণ্ডোগোল সৃষ্টি করার চেষ্ট করছে। তাই কালকেও এই ধরনের একটা ঘটনা ঘটাবার জন্য তারা চেষ্ট করছেন। আমরা সেই জায়গায় বলতে চাই যে রাজ্যপাল যে প্রতিশ্রুতি রেখেছেন এবং এই সরকারও তার বক্তব্য এর মধ্য দিয়ে পরিষ্কার যে, তার আর হতে দেওয়া হবে না। আগরতলা শহরের মধ্যে তথা সারা রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি করার জন্য ঐ ওদের যে চক্রান্ত সেই চক্রান্তকে যাতে আমরা প্রতিহত করতে পারি তার জন্য আমাদেরকে দায়িত্ব নিতে হবে। এখানে এই কথাটা একটু উল্লেখ করতে হয় যে আমি যখন এইখানে অধিবেশন শেষ করার পর বাড়ীতে ফিরছিলাম তখন হঠাৎ করে মাইকে শুনতে পেলাম যে ওদের গাড়ী খয়েরপুরে গেছে, সেই গাড়ী খয়েরপুরে আক্রান্ত হয়েছে। আমি এখানে এসে আমি আবার ছুটে গিয়েছি, সেখানে দিয়ে জানতে পারলাম যে সম্পূর্ণ ঘটনাই উল্টে ঘটনা। অথচ পরিস্থিতি ঘোলা করার চেষ্টা করছেন। দুপুর বেলা আমাদের চারটি ছেলে খয়েরপুরে দাঁড়িয়েছিল, ওদেরকে লক্ষ করে প্রথম গাড়ী থেকে ঢিল দেওয়া হল। তারপর তারা ব্যাপারটা পাড়ায় গিয়ে জানানোর পর গ্রামের লোকেরা যখন প্রতিরোধ করতে এসেছে তখন তারা পালিয়ে এসেছে। তারা পালিয়ে এসে এখানে বলছে যে গাড়ী ভেঙ্গে দেওয়া হয়েছে। আমাদেরকে আটকে রেখেছে। আমি পুলিশকেও জিজ্ঞাসা করেছি এই রকম কোন ঘটনা ঘটেছে কিনা। পুলিশ বলেছে যে না এই রকম কোন ঘটনা ঘটেনাই। অর্থাৎ খয়েরপুরে কোন কিছুই নেই কিন্তু আগরতলাতে তা ছড়াচ্ছে এই সব ঘটনা। উদ্দেশ্যটা কি? উদ্দেশ্যটা হচ্ছে আগামী কালকে কোন ঘটনা ঘটানো যায় কিনা। এই যে উদ্দেশ্য, এই উদ্দেশ্য এর

বিরুদ্ধে আমাদের সকলকে এক হতে হবে। ঐ শান্তি বিঘ্ন করার কোন চেষ্টকে আমাদের প্রতিহত করতে হবে। শান্তির যে বাতাবরন সৃষ্টি হয়েছে সেই বাতাবরন রক্ষা করার দায়িত্ব নিতে হবে। তার পাশাপাশি আরেকটা জিনিস উল্লেখ করতে হয় যে আমাদের সরকার বিশেষ করে সংখ্যা লঘু এবং সংখ্যাগুরু সমস্ত অংশের মানুষের সমর্থন নিয়ে এখানে এসেছে। তার পুরেও আমাদের সংবিধানের সুস্পষ্ট নির্দেশ. তপশিলী জাতি এবং তপশিলী উপজাতি অংশের মানুষ. সেই মানুষের অধিকার রক্ষার জন্য, তাদের সুযোগ সুবিধা দেওয়ার জন্য রাজ্যপাল তার ভাষনে উল্লেখ করেছেন। ১৯৯১ সালের যে জনগণনা তাতে দেখা যাচ্ছে যে তপশীলি জাতি এবং তপশিলী উপজাতি অংশের মানুষের সংখ্যা বেড়েছে। সেই সংখ্যা অনুপাতি আমরা তাদের সমস্ত সংবিধনীক রক্ষা কবজকে রক্ষা করার জন্য আমরা সিদ্ধান্ত নিয়েছি। কিন্তু আমি এখানে উল্লেখ করতে চাই এই জনা আমার নজরে গেছে. আমরা দেখলাম তাতে ৫১ শতাংশ রিজার-ভেশান হয়ে গেছে। কিন্তু একটি খবরের কাগজে লিখেছিল যে ত্রিপুরায় কি সংবিধান চলে না। অর্থাৎ সুরসুরি দেওয়া, য ৫১ পারসেন্ট হয়ে গেছে অর্থাৎ তপশিলী উপজাতির যে অধিকার সেই অধিকার যদি না পেতে পারে। এখানে বিভিন্ন জায়গার মত জাতপাতের রাজনীতি এখানে সুরসুরী দেওয়ার জন্য একটি খবরের কাগজে সেই খবর ছেপেছিলেন। ওরা জানেন না সুপ্রিম কোর্টের সেই রায় রয়ে গেছে, যেখানে যে কোর্টা চালু আছে সংখ্যানুপাতে যদি তা বেড়ে যায় সেটা দিতেই হতে হবে। সেটা কেউ আটকাতে পারে না। ওরা জেনে শুনে সেখানে উত্তেজনা ছড়াচ্ছে এবং ছড়ানোর চেষ্টা হচ্ছে। আজকে রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন। এই সংকার খুব তৎপরতার সঙ্গে ও, বি, সি, কমিশন গঠন করেছেন। এবং এই ও, বি, সি, কমিশন মাত্র ৩ থেকে ৪ মাসের মধ্যে, তার রিপোর্ট দিয়েছেন এবং মুখ্যমন্ত্রী বলেছেন যে আমরা সরকার তাদের দাবী—দাবার ক্ষেত্রে আমাদের প্রতিশ্রুতি-বদ্ধ। তখন আমরা দেখলাম কংগ্রেস নকশাল ঐ সমস্ত প্রতিক্রিয়া শক্তি আবার মাথাচারা দিয়ে উঠেছে। এই ও,বি,সি, জনগনের জন্য, বিভিন্ন ভাবে বিভিন্ন বক্তা বিভিন্ন বক্তব্য নিয়ে হাজির হচ্ছেন। এই যে বিষয়টা অথাৎ বিভিন্ন বিষয়ে বিভিন্ন দিন থেকে এই সরকারকে বিভিন্ন উন্নয়ন মূলক কাজ না করতে পারে তার জন্য এবং বিভ্রান্ত সৃষ্টি করার জন্য তারা খুবই সক্রিয়। তাই রাজ্যপাল তার ভাষণে বলেছেন যে, এই সমস্ত দিক থেকে আমাদের সতর্ক দৃষ্টি রাখতে হবে। আমাদের এই সরকার প্রতিশ্রুতি নিয়ে এসেছে তা পালন করার জন্য দায়িত্ব নিয়ে আমাদেরকে এগিয়ে যেতে হবে। আমি আরেকটা

কথা এখানে বলতে চাই—এখানে উপজাতি যুব সমিতির কেউ নেই, এই সরকারের আর্থিক সংকট যেটা তৈরী করে গিয়েছিল কংগ্রেস এবং টি, ইউ. জে, এস, জোট সরকার। এই অবস্থার মধ্যে দাড়িয়েও ঐ উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদ এলাকা উন্নয়নের জন্য যে টাকা ঐ পি. এল, একাউন্ট থেকে তোলেও তাদেরকে টাকা দেওয়া হচ্ছে। একটি পয়সাও তাদের বাকী রাখা হয়নি এবং এই উন্নয়নের কাজকে যাতে ত্বরান্বিত করা যায় এই সরকার মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটি কমিটি ঘটন করেছে এবং সমস্ত বিষয় রিভিও করে যাতে তাড়াতাড়ী এই এলাকার উন্নয়নের কাজ করা যায় সেই দায়িত্ব দিচ্ছে। এবং সেখানে যে বিলগুলি আটকে ছিল সেই বিলগুলি এই সরকার পাশ করে দিয়েছেন যে যাতে তারা উন্নয়ন মূলক কাজ করতে পারেন। অথচ আমরা আজকে দেখেছি যে রাজ্যের বিভিন্ন জায়গাতে বিশেষ করে উপজাতি এলাকায় কিছু অভাবের ঘটনা ঘটেছে এবং আমাদের সরকার সে দিকে লক্ষ্য রেখেছেন। উপজাতি এলাকায় অভাব দেখা দিলে সেটা প্রশমনের সম্পূর্ণ দায়িত্ব এ, ডি, সি প্রশাসনের, তারা সে দিকটা লক্ষ্য না রেখে রাজ্য সরকার থেকে যে টাকা নিচ্ছে, তা দিয়ে এ' এলাকার মধ্যে উগ্রপন্থী দল সৃষ্টি করছে—স্যান্ক্রাক নাম দিয়ে। অথচ উপজাতি মানুষেরা এটা মেনে নেবে না। আমাদের ত্রিপুরা রাজ্যে পঞ্চায়েত নির্বাচন করতে দৃঢ় প্রতিজ্ঞ এবং সরকার চাইছে অন্যান্য এলাকার মত স্বশাসিত এলাকাতেও পঞ্চায়েতর নির্ব্বাচন হউক। কারণ, সরকার চাইছে যখন এই রাজ্যে পঞ্চায়েত নির্বাচন হবে, তখন এ, ডি, সির এলাকার এক তৃতীয়াংশ লোক এর কোন পঞ্চায়েত নির্বাচনের ভোটাধিকার পাবে না। তাই, সরকার এ' এলাকার জন্য ভিলেজ কমিটির নির্বাচনও এক সংগে সারতে চাইছেন। শেষ পর্যান্ত এ, ডি. সি কর্তৃপক্ষ সরকারের সংগে আলাপ আলোচনার মাধ্যমে ভিলেজ কমিটির নির্বাচন করতে রাজি হয়েছে এবং সেজন্য ভিলেজ বিলও তারা পাশ করে দিয়েছে। তা সত্বেও তারা এই পঞ্চায়েত নির্বাচনকে বাতিল করার জন্য একবার কোর্টে গিয়েছেন, শুধু কোর্টে গিয়েও ক্ষান্ত হয় নি, আবার টি, এন, ভিকে দিয়ে রাস্তা রোকো আন্দোলন করালেন। আজকে সমস্ত নিয়ম পদ্ধতি মেনে নিয়ে পঞ্চায়েতের নির্বাচন সংগঠিত করতে হবে এবং সেজন্য প্রয়োজনীয় প্রসেসও শুরু হয়ে গেছে। কিন্তু সমীর বাবু ওরা আগের বারে রিগিং করে ক্ষমতায় আসতে চেয়েছিলেন এবং এসেছেনও কিন্তু মাত্র কয়েক জন এম, এল, এ হয়ে এসেছেন। কিন্তু এবার বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছেন, তাই তারা আর রিগিং করতে পারবেন না। সেখানে বিভিন্ন স্তরে যেমন জেলা পরিষদ, ব্লক এবং পঞ্চায়েত ইত্যাদিতে অনেকটা মন্ত্রীসভার মত হবে, সেখানে যেমন মহিলাদের জন্য সংরক্ষণ থাকাবে, তেমনি তপশীলি জাতি, তপশীলি

উপজাতি, তাদের জনাও সংরক্ষনের ব্যবস্থা থাকবে । আর. এই রাজ্যে বহুপ্রতিক্ষিত পঞ্চায়েত নির্বাচন সংগঠিত করতে পারলে, সারা ভারতের মধ্যে পশ্চিমবঙ্গের পর ত্রিপুরা রাজ্যই হবে দ্বিতীয় রাজ্য যেখানে পুরাপুরি ভাবে পঞ্চায়েতি রাজ কায়েম হবে। ভারতের অনেক রাজ্যই তো এর আগে পঞ্চায়েতি রাজ কায়েম করার জন্য অনেক প্রচার করেছিল, কিন্তু এখন দেখা যাচ্ছে সেগুলির অধিকাংশতে এখনও পঞ্চায়েত আইনই প্রনয়ণ করা হয় নি। আমার জিজ্ঞাসা, কেন ঐ রাজ্যগুলিতে পঞ্চায়েত নির্বাচন করা হচ্ছে না ? আজকে ত্রিপুরা রাজ্যে যখন এই ধরণের গণতান্ত্রিক ব্যবস্থাকে গ্রাম স্তর পর্য্যন্ত ছড়িয়ে দেওয়ার একটা চেষ্টা চলছে, সেখানেও নানাভাবে বাধা দেওয়ার চেষ্টা করা হচ্ছে, এতে মনে হয়, তারা সাধারণ মানুষের যে অধিকার, সেই অধিকার দিতে চান না, আর সেই অধিকার যদি তারা পেয়েই যায়, বোধ করি, তাহলে তাদের আর কোন মূল্যই থাকবে না। অথচ, রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে আমার সরকার একটা বিরাট দৃষ্টান্ত স্থাপন করেছেন, যেখানে এই সরকার ১৫০ কোটি টাকার একটা বিরাট ঘাটতি নিয়ে ক্ষমতায় এসেও অত্যন্ত মিতব্যায়িতা এবং অর্থনৈতিক নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণ করে একটি টাকাও ওভার ড্রাফ্‌ট না নিয়ে গোটা ভারতের মধ্যে একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। আর্থিক দিক থেকে, এটা একটা নতুন রেকর্ড, কঠিন আর্থিক সংকটের মধ্যে থেকে এটা করা খুবই প্রশংসনিয়। কাজেই, মাননীয় রাজ্যপালের এই বক্তব্যকে সমর্থন করে আমি আমার আলোচনা এখানে শেষ করছি।

শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, গত ৪ঠা মার্চ মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ দিয়েছেন, তার উপর ধন্যবাদ সুচক যে প্রস্তাব নিয়ে গত দুই দিন ধরে আলোচনা করে মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন, তার উপর আমি খুব বেশী কিছু বলতে চাই না। এই ভাষণের উপর আলোচনা করে এই ভাষণকে আরও সমৃদ্ধ করেছেন। আমি খুব বেশী বলব না। তবে এটা ঠিক যে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এটা হলো বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গী কি, তার কার্য্যকলাপের পদ্ধতি ইত্যাদি কি হবে এবং তার ভবিষ্যত কর্ম পদ্ধতি কি হবে তার একটা প্রতিফলন হয়েছে এই ভাষণে। সেই দিক থেকে দেখতে হবে মাননীয় রাজ্যপালের ভাষণকে। প্রথমেই চাই সরকার এবং সেই সরকার পরিচালনার ক্ষেত্রে চাই কতকগুলি দৃষ্টিভঙ্গী। তার রাজনীতি, অর্থনীতি এবং সাধারণ মানুষের প্রতি তার দৃষ্টিভঙ্গী থাকা দরকার এবং এর উপর ভিত্তি করে সরকার পরিচালিত হবে। বামফ্রন্ট সরকার কি রাজনীতি ও অর্থনীতির উপর ভিত্তি

করে সরকার পরিচালনা করছে এটা তার কর্মসূচী, কার্যাকলাপের মধ্যে দিয়েই প্রতিফলিত হবে। প্রথমেই এই সরকার রাজ্যপালের ভাষণে এর স্বীকৃতি আছে, রাজনৈতিক উদ্যোগ নিয়েছে সেটা হলো ত্রিপুরা রাজ্যে যে হিংসাত্মক কার্য্যকলাপ, উগ্রপন্থী কাজকর্ম চলছে এবং যার ফলে রাজ্যের উন্নয়নমূলক কাজকর্মের ব্যাঘাত ঘটছে। রাজ্যে শান্তি শৃঙ্খলা সবচেয়ে বেশী দরকার। যদি হিংসাত্মক কার্যাকলাপ চলতে থাকে তাহলে একটা বিশৃঙ্খলা দেখা দেবে এবং সরকারের সদিচ্ছা থাকলেও তার উন্নয়নমূলক কাজকর্ম তরান্বিত করা যাবে না। সেই জন্য আমরা রাজনৈতিক আবেদন, আপীল করেছিলাম তাদের কাছে যারা উগ্রপন্থী তাদের কাছে যাতে তারা স্বাভাবিক জীবনে ফিরে আসে। ত্রিপুরার মানুষের সমস্যা আছে কিন্তু বিপথে পরিচালিত হলে সমস্যার সমাধান হবে না। আমার বক্তব্য এই পথে সমস্যার সমাধান সম্ভব নয় অতীতে হয় নি, ভবিষ্যতেও হবে না। তাই আমরা বলছি যাতে ঐক্যবদ্ধভাবে আমরা আমাদের উন্নয়নমূলক কাজ করতে পারি সেই চেষ্টা করা উচিত। আমাদের আহ্বানে সাড়া দিয়ে এ, টি, টি, এফ এবং আরও কিছু দলের উগ্র-পন্থীরা তারা স্বাভাবিক জীবনে ফিরে এসেছে এবং অস্ত্রসস্ত্র জমা দিয়েছে। তারপরেও আমরা আহ্বান রেখেছি যে সমস্ত যুবক বিভ্রান্ত হয়ে যে নামে যে জায়গায়ই হউক তারা যেন স্বাভাবিক জীবনে ফিরে আসে, তাদের জন্য বামফ্রন্ট সরকারের দরজা খোলা আছে, আসতে পারে। কিন্তু অরাজকতা সৃষ্টি করতে দেব না। অশান্তি সৃষ্টি কারীদেরকে মোকাবিলা করার মত ক্ষমতা আমার সরকারের আছে, আমার সরকার সংকল্পবদ্ধ। আমাদের আহ্বানে সাড়া দিয়ে প্রায় ৮০০ এর মত বিভিন্ন দলের উগ্রপন্থী তারা আত্মসমর্পন করেছে, স্বাভাবিক জীবনে ফিরে এসেছে। এবং তারা স্বাভাবিক জীবনে ফিরে এসেছে। আমরা আশা করছি, আরো কিছু দল আবার ফিরে আসবে। তারাও বুঝতে পারবে যে, যে পথে তারা চলেছে সে পথ সঠিক পথ নয়। সেটা হচ্ছে ভুল পথ। সে পথে চললে ত্রিপুরা রাজ্যের কল্যাণ সাধন হবে না। বরং ত্রিপুরার অগ্রগতি, উন্নয়নমূলক কাজ কর্ম করার যে প্রচেষ্টা, যে পরিকল্পনা, যে কর্মসূচী আছে সেটা পূর্ণ করতে বাধাপ্রাপ্ত হবে, ব্যাহত হবে। এটা তারা বুঝতে পারবেন এবং স্বাভাবিক জীবনে ফিরে আসবেন।

আর কিছু লোক রব তুলেছে, ত্রিপুরা রাজ্যে শান্তি নাই, শৃঙ্খলা নাই, আইন শৃঙ্খলা কিছুই নাই। যারা এ সব কথা বলেন তারা অন্ধ, তারা রাজনৈতিক ভাবে অন্ধ। রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করতে এই কথা বলেন। কিন্তু আমরা জানি, গত ১১ মাসে দেখেছি, আগের থেকে উন্নতি হয়েছে। তার অর্থ এই নয়, ছোট খাট ঘটনা ঘটছে না। এটা সারা রাজ্যে, সারা ভারতবর্ষে ঘটে থাকে। একেবারে কোন রাজ্যে একটা চুরিও হবে না এই রকম প্রতিশ্রুতি কোন সরকার দিতে পারে না। কিন্তু আমি বলতে পারি, গত

১১ মাসে যেখানে যেখানে যত ঘটনা হয়েছে, পুলিশ গেছে, যে সব ঘটনার রিপোর্টেড হয়েছে, পুলিশ গিয়ে ঘটনার তদন্ত করেছে ছিনতাই যারা হয়েছিলেন, সেখানে উদ্ধার করা হয়েছে অনেক ক্ষেত্রে। কাজেই সরকার নিষ্ক্রিয় নয়। সরকার সচেষ্টভাবে উদ্যোগ নিয়ে সক্রিয় রয়েছেন। সেটা রাজ্যবাসীর জানা আছে এবং সেটা মাননীয় রাজ্যপালের ভাষণেও দেখতে পাই। তারপর আর একটি জিনিস বলতে চাই, আরো একটা প্রতি-শ্রুতি ছিল, বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যে গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করবে। গণতান্ত্রিক পরিবেশকে ত্রিপুরা রাজ্যে পুনঃ প্রতিষ্ঠিত করবে। এটা আমাদের প্রতিশ্রুতি আছে। এটাই আমাদের কমিটেমেন্ট। আমরা দেখেছি, এই সম্পর্কে বামফ্রন্ট সরকার উদ্যোগ নিয়েছেন। কারণ, ইতিমধ্যে ভারতের ৭৩তম পঞ্চায়েত আইন করা হয়েছিল ভারতের সংসদে, সেই আইনকে অনুকরণ করে আমরা ত্রিপুরা রাজ্যে নতুন পঞ্চায়েত আইন গঠন করেছি এবং মধ্যে। অবশ্য এ আইন এখনও পাশ না করলেও আইন অনুযায়ী পঞ্চায়েত নির্বাচন করা যায় তার প্রক্রিয়া শুরু করে দিয়েছি, প্রসেস্ শুরু হয়ে গেছে। এটা আপনারা লক্ষ্য করেছেন। কেহ কেহ বলছেন সরকার কাজ করছে না, বসে আছে, নন-স্টার্টার। এটা ঠিক নয়। কাজ শুরু করেছে। সরকার নন-স্টার্টার নয়। এটা একটা বিরাট কাজ। তার সঙ্গে অনেক কিছু আছে। ত্রিপুরা রাজ্যের মানুষের দাবী ছিল, সে দাবীগুলি কোন সরকারের কাছে গুরুত্ব পায়নি। সরকার সেই সমস্ত গুরুত্বপূর্ণ কাজ হাতে নিয়েছে। ও, বি, সি. করা হবে। ও, বি, সি, কারা কারা তার চিহ্নিতের কাজ এতদিন শুরু হয়নি। বিগত পাঁচ বছরে জোট সরকারের আমলে একটা কমিটি গঠন করা হয়েছিল। কমিটির রিপোর্ট সূর্যের আলো দেখে নি পাঁচ বছরে। এমনি করে পাঁচ বছর কাটিয়ে দিলেন। কিন্তু বামফ্রন্ট সরকারে আসার পরে আমরা ও, বি, সি, কারা তা চিহ্নিত করার জন্য একটা কমিশন গঠন করেছি। সেই কমিশন তিন মাসের মধ্যে কাজকর্ম শেষ করে সরকারের কাছে রিপোর্ট দিয়েছে। সে রিপোর্ট আমাদের আছে। আমরা সে রিপোর্ট খুব সক্রিয় ভাবে বিবেচনা করছি। আশা করা যায়, সেই রিপোর্ট সম্পর্কে আমরা সরকারী সিদ্ধান্ত শীঘ্রই জানাতে পারব। সেগুলি আমরা করব। কারণ, কেন্দ্রীয় সরকার মণ্ডল কমিশনের সুপারিশ গ্রহণ করেছে সেগুলিও অবশ্যই আমরা পালন করব। এবং তার বাইরেও ত্রিপুরার বিশেষ ক্ষেত্রে কি কি করা যায় দেখব। আইনগত কারণে সেগুলি উত্তরণে যেগুলিতে বাধা আসবে সেগুলি উত্তরণ করে যাতে সে কাজগুলি করতে আমরা পারি সেদিক থেকেও আমাদের এই সরকার যথেষ্ট উদ্যোগ গ্রহণ করবে এবং সরকার খুব সচেতন আছে। এটা আমি বুঝাতে চাই। আমি আপনাদেরকে হাউসের মধ্যে একটা কথা বলতে চাই

যারা ত্রিপুরায় গনতান্ত্রিক প্রক্রিয়াকে বাধা দিতে চায়, এটা ত্রিপুরা রাজ্যে আজকে নতুন কিছু না। উপজাতিদের দীর্ঘ দিনের একটা দাবী ছিল স্বশাসিত জেলা পরিষদ গঠন। বামফ্রন্ট প্রথম ক্ষমতায় আসার সাথে সাথে এই আইনটা আমরা পাশ করেছি এবং ৭ম তপশীল মোতাবেক জেলা পরিষদ নির্বাচনের জন্য আমরা প্রস্তুতি নিয়েছিলাম। তখন তারাই এটাকে বাধা দিয়েছিলেন যারা গনতান্ত্রিক পদ্ধতিকে চায় না। তারা যে কোন ধরনের গনতান্ত্রিক পদ্ধতিকে বাধা দেবে। তখন উপজাতি যুব সমিতি থেকে প্রশ্ন উঠেছিল যে আমরা ৬ষ্ঠ তপশীল ছাড়া ৭ম তপশীল চাই না। যদি সরকার আমাদের উপর জোর করে চাপিয়ে দিতে চায়, তাহলে আমরা ত্রিপুরা রাজ্যকে অচল করে দেব। ট্রাইবেল এলাকাতে কোন সরকারী কর্মচারীকে কাজ করতে দেওয়া হবে না। এর পরই তারা তৈদু সম্মেলনে যায়। সেখানে মহারাণী বিভু কুমারী দেবীও উপস্থিত ছিলেন। তৈদু সম্মেলন থেকে তারা শ্লোগান নেয় যে জম্বুদ্বীপ উদ্ধার করতে চাই। তার অর্থ হল ত্রিপুরাকে বাঙ্গালী মুক্ত করতে চাই। ১৯৮০ইং সালের ১লা জুন থেকে ৭ই জুন পর্য্যন্ত বাজার বয়কটের ডাক দিয়েছিলেন। এই বাজার বয়কটকে কেন্দ্র করেই ১৯৮০ইং সালে একটা ভয়াবহ সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছিল। এই দাঙ্গায় ত্রিপুরা রাজ্যের যথেষ্ট ক্ষতি হয়েছিল। উদ্দেশ্য কি? উদ্দেশ্য হল তখন জেলা পরিষদ নির্বাচনকে বানচাল করা। ট্রাইবেলের জন্য একটা গনতান্ত্রিক ব্যবস্থা হোক সেটা তারা চায় না বলেই সেটাকে বাধা দেওয়া। মুখে তারা যত বড় বড় কথাই বলুক না কেন, বাধা দেওয়া তাদের কাজ। সেই বাধাকে আমরা অতিক্রম করেছি। ত্রিপুরাতে প্রচুর লোকক্ষয় হয়েছে, যথেষ্ট ক্ষতি হয়েছে। অনেক কাজ করার পর প্রায় দুই বছর পর আমরা ট্রাইবেল এবং নন ট্রাইবেলের মধ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি আবার ফিরিয়ে আনতে সক্ষম হয়েছিলাম। ১৯৮২ ইং সালে আমরা এ, ডি, সি নির্বাচন করেছিলাম ৭ম তপশীল অনুযায়ী। কাজেই আমাদের ডেমোক্রেটিক প্রসেসকে তারা বাধা দিতে পারেন নি। এবার যখন আমরা নির্বাচন করতে চলেছি, স্বশাসিত জেলা পরিষদ যখন বামফ্রন্ট-এর হাতে ছিল তখন আমরা ভিলেজ কমিটি আইন পাশ করেছিলাম। এই ভিলেজ কমিটি আইন এখন কংগ্রেস টি, ইউ, জে, এস পরিচালিত জেলা পরিষদ এটা পাশ করেন নি। সেই আইন কিছুটা দুর্বল ছিল এবং সেই আইনটিকে জোট সরকার গত পাঁচ বৎসর ঘুমিয়ে রেখেছিল। একটা কথাও তারা তখন বলেন নি, কোন অনুমোদন দেয় নি। আমাদের লক্ষ্য করুন উপজাতি যুব সমিতির নেতারা কোন দিনই সে আমলে একটা প্রশ্নও তোলেনি যে ভিলেজ কমিটি আইনটা পাশ হয়েছে, সেটাকে আপনারা অনুমোদন

দিন। রাজ্যপালের অনুমোদন পেলেই তবে আমরা পেতে পারি। আপনারা নিশ্চয়ই জানেন যে রাজ্য সরকার অনুমোদন না দিলে রাজ্যপাল অনুমোদন দেবেন না। এটা হচ্ছে সাংবিধানিক রীতি। রাজ্য সরকার অনুমোদন দেন নি বলেই রাজ্যপাল তখন অনুমোদন দিয়ে যেতে পারেন নি। এখন বামফ্রন্ট সরকার এ. ডি. সি কর্তৃক পাশ করা যত বিল আছে, সেগুলিকে অনুমোদন দেওয়ার জন্য আমরা চেষ্টা করছি। এবং পর্যালোচনা করার জন্য আমাদের মিটিং-এ আলোচনা হয় এই ডিফেকটগুলি আছে এগুলি পরিবর্তন করে দেওয়া হোক। আমরা দেখেছি ভারতবর্ষে যে পঞ্চায়েত আইন হয়েছে তাতে মহিলাদের জন্য শতকরা ৩০ ভাগ আসন সংরক্ষনের ব্যবস্থা আছে। কাজেই ভারতবর্ষে যে পঞ্চায়েত আইন আছে। কাজেই ভারতবর্ষে যে পঞ্চায়েত আইন আছে, সেই আইনের বাইরে আমরা ত্রিপুরায় কি করে সেই আইন চালু করতে পারি। আমাদেরকে গনতান্ত্রিক রীতি অনুসরণ করতে হবে। আমরা আরও বেশী গনতান্ত্রিক। তখন আমরা এ, ডি, সিকে এই কথাই বলেছি যে আমরা শতকরা ৩০ ভাগ আসন মহিলাদের জন্য সংরক্ষণের ব্যবস্থা রেখেছি। কিন্তু এখনকার ভিলেজ কমিটি যে বিল তাতে মহিলাদের আসন সংরক্ষনের কোন ব্যবস্থা নেই। আপনারা তার ব্যবস্থা করুন, আমরা বিবেচনা করে দেখব। এই সম্পর্কে রাজ্য সরকার এবং এ, ডি, সির মধ্যে যারা আছেন তাদের মধ্যে আলাপ আলোচনার ভিত্তিতে হয় এটা সংশোধন করুন, তাঁরা এটা স্বীকার করেছেন। কিন্তু তাঁরা স্বীকার করলেও আমাদের পঞ্চায়েত আইনে যদিও শতকরা ৩০ ভাগ আসন মেয়েদের জন্য রিজার্ভ কিন্তু তাঁরা তা করেন নি, তাঁরা করেছেন ১০ শতাংশ রিজার্ভ এবং স্বীকার করে বলেছেন আমাদের কিছু অসুবিধা আছে মেয়েদের শিক্ষা ইত্যাদি ইত্যাদি। আমি বলেছি আমি তোমাদের বিলকে আটকাব না। তোমরা ভিলেজ কমিটি হবে সিদ্ধান্ত করতে পার। রাজ্য সরকার থেকে আমরা লিখিত ভাবে পরামর্শ দিয়েছি যে তোমরা ফেইস বাই ফেইস গ্রাজুয়েলি ৩০ ভাগ আসন যাতে মহিলারা পায় এটা যদি কর তাহলে পর আমরা এই বিলটাকে অনুমোদন দেই তার ভিত্তিতে আলোচনা করার অনুমোদন দেই সেই অনুমোদন দেওয়ার কয়েক দিনের মধ্যে রাজ্যপালের আদেশ হয় কাজেই সরকার বসে থাকে নি। গণতান্ত্রিক পদ্ধতিতে অগ্রসর করে নেওয়ার জন্য যত ক্ষিপ্র গতিতে কাজ করা দরকার আমরা ঠিক সেই ভাবে চলার চেষ্টা করছি, প্রয়াসও করছি, প্রয়াস নেওয়াও হয়েছে। তারপর আর একটা প্রশ্ন ত্রিপুরা রাজ্যের মধ্যে আমরা দেখেছি টি, এন, ভি কি বলছে? টি, এন, ভি বলছে বাউণ্ডারি নির্ধারণ করতে হবে আঞ্চলিক এ, ডি, সি বাউণ্ডারী। আমি বলি এটা তো তোমাদের একলার দাবী নয়। এ, ডি, সি বাউণ্ডারী পুর্ণনির্ধারনের কথা আমাদের বামফ্রন্ট সরকার যখন

ক্ষমতায় ছিল না গত ৫ বছর এবং তার আগে থেকে বার বারই আমরা এই প্রশ্ন তুলেছি. ত্রিপুরার বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনগুলি এই বাউণ্ডারি পুন নির্ধারনের কথা তুলেছে আমরা ওদের সঙ্গে আলাপ আলোচনার ভিত্তিতে দুই সদস্য সংখ্যক একটা কমিশন গঠন করেছি এবং তাদের বলেছি আপনারা এ, ডি, সির বাউণ্ডারী পুনর্বিন্যাস করুন কোন এলাকা এ, ডি, সির বাইরে থাকবে, কোন এলাকা এ, ডি, সিতে নূতন করে অন্তর্ভুক্ত হবে এটা আপনারা ঠিক করে দেবেন তাড়াতাড়ি যাতে আমাদের এই ডেমোক্রেটিক প্রসেসটা সম্পূর্ণ করতে পারি। তারপর হঠাৎ আমি দেখলাম টি, এন, ভি অনেকগুলি দাবী তুলে তারা রাস্তা অবরোধ আন্দোলনের ডাক দিয়েছেন। আপনারা জানেন বিজয় রাংখলকে আমি ডেকেছি তার প্রতিনিধিরা আমার সঙ্গে দেখা করেছেন। দুবার আমি দেখা করেছি এবং তাদের বলেছি বাউণ্ডারি কমিশন গঠন হয়েছে তোমাদের একটা দাবী তো পুরণই হলো। কারণ বাউণ্ডারী কমিশনকে আমি তো হুকুম দিতে পারব না. আজকে গঠন করলাম কালকেই তোমরা সীমানা নির্ধারণ করে দাও কোন সংকারই এটা বলতে পারেন না। তাদের দাবী হলো আপনি বলে দিন ৭ দিনের মধ্যে আমাদের বাউণ্ডারী ঠিক করে দিন। এই রকম আমি বলতে পারব না। এই রকম অগনতান্ত্রিক আমি নই। এই বামফ্রন্ট সরকার তো স্বৈরতান্ত্রিক নয়। টি, এন, ভি, স্বৈরতান্ত্রিক পথে চলতে পারে, কংগ্রেস, যুব সমিতি পারে কিন্তু বামফ্রন্ট সরকার কোন দিন স্বৈরতন্ত্র পথে চলেও না, চলবেও না, ভবিষ্যতেও চলবে না এবং স্বৈরতন্ত্র ত্রিপুরা রাজ্যে পুনরায় যাতে ফিরে আসতে না পারে তার জন্য আমরা প্রয়াস চালাব এবং তার জন্য আমাদের সংগ্রাম চলবে এই কথা আমি তো বলেছি। পঞ্চায়েত আইনে একটা বিধান আছে এবং ভিলেজ কমিটি আইনে যে বিধান আছে এ, ডি, সিকে সে ধারাগুলি দেখিয়ে দেওয়া হয়েছে। যদি আজকে নির্বাচন হয় বাউণ্ডারী পুনর্বিন্যাসের পরে নূতন যে কোন এলাকা যদি এ, ডি, সির অন্তর্ভুক্ত হয় পুনঃ নির্বাচন হতে পারে, সেই জায়গার জন্য প্রতিনিধি নির্বাচনের সেই পদ্ধতি আছে। আমি লিখিতভাবে ষ্ট্যাটমেণ্ট দিয়েছি যে এটার কোন অসুবিধা হবে না, সব কথাই বলা হয়েছে। তারপর তারা রাস্তা রোকো আন্দোলন করে তিনটা দিন সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে জীবন যাত্রাকে একটা অসুবিধার মধ্যে ফেলে দিয়ে অচল করে দেওয়ার মত অবস্থা হল, বহু লোকের দুর্ভোগ হয়েছে। পরে মাননীয় রাজ্যপালের সঙ্গে আলোচনার ভিত্তিতে বিজয় রাংখল একটা স্টেটমেণ্ট দিয়েছেন যে আমরা রাজ্যপালের কাছ থেকে আশ্বাস পেয়েছি বলে আমি আন্দোলন উইথড্র করছি। কিন্তু আমি বিজয় রাংখলের কাগজও দেখেছি এবং রাজ্যপাল কি বলেছেন তিনিও আমাকে জানিয়েছেন

ইন রাইটিং আমার কাছে আছে। আমি দেখলাম নূতন কোন প্রতিশ্রুতি দেওয়া হয় নি আমি যা বলেছি তা-ই। নূতন কোন প্রতিশ্রুতি তাঁরা পান নি। নূতন একটা প্রতিশ্রুতি তিনি বলেছেন যে আমি দিল্লীতে যাব এবং তোমাদের কথা দিল্লীতে বলব এই কথাই। এনিয়েও তাদের যে শেষ পর্যান্ত একটা বুদ্ধি হয়েছে, তারা উইথড্র করেছে ভাল কথা। তারা কি পেয়ে উইথড্র করল না করল এইটা আমার বক্তব্য না। ত্রিপুরার রাজ্যের মানুষকে বুঝতে হবে যে যেহেতু আমরা পঞ্চায়েত নির্বাচন করতে যাচ্ছি, যেহেতু আমরা বলছি তোমরা ভিলেজ কমিটি নির্বাচন কর সেই প্রয়াসকে বাঁধা দেওয়ার জনাই এই রাস্তা রোকো আন্দোলন। এই সম্পর্কে ত্রিপুরা রাজ্যের কোন মানুষের সন্দেহের অবকাশ থাকা উচিত না। কারা গণতন্ত্র চায় এইটা বুঝতে হবে। কাজেই এই পথ আন্দোলনকে আমি এইভাবে দেখব, এইভাবে ত্রিপুরা রাজ্যের উন্নয়নমূলক কাজকর্মকে স্তব্ধ করে দেওয়ার জনা যে প্রয়াস সেই প্রয়াসকে ত্রিপুরা রাজ্যের কোন মানুষ সমর্থন করতে পারে না। এই কথা আমি বলতে চাই এবং আপনারা দেখেছেন এইখানে অনেক বক্তারা বলেছেন যে পঞ্চায়েত নির্বাচনকে বাধা দেওয়ার জন্য কংগ্রেস আদালতে আশ্রয় গ্রহন করতে পারে না করেছে। আদালতে সবাই যেতে পারে, অসুবিধা হলে আমরাও যেতে পারি। এখানে প্রশ্নটা আদালতে যাওয়ার ব্যাপার না। ব্যাপার হল সমগ্র পঞ্চায়েত নির্বাচনকে আটকে রাখা। কাজেই এই পথে গণতান্ত্রিক পদ্ধতিকে বাধা দেওয়ার চেষ্টা করছেন এইটা বুঝতে হবে। ওরা কারা? ওরা যখন ক্ষমতায় ছিল, তারা তখন যা খুশী তাই করতে পারতেন তারা আমাদের নির্বাচিত পঞ্চায়েতকে ভেঙ্গে দিয়েছে, গণতন্ত্রের পথকে বন্ধ করে দিয়েছে, মনোনয়ন কমিটি গঠন করেছে। আমরা ক্ষমতায় এসে আবার বলছি না। এইটা চলতে পারে না, মনোনীত কমিটির দ্বারা পঞ্চায়েত চলে না। এইটাকে ভেঙ্গে দাও। আমরা এইখানে মানুষের ভোটে পঞ্চায়েত নির্বাচন করে পঞ্চায়েত কমিটি গঠন করব, নির্বাচিত কমিটির হাতে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে তার হাতে ক্ষমতা তুলে দেব পঞ্চায়েত এলাকাতে উন্নয়নমূলক কাজকর্ম করার জন্য। এই পদ্ধতিকে বাধা দেওয়ার জন্য কংগ্রেস সক্রীয় হয়েছে এবং তা আজও চলছে। জানিনা কোর্ট কি রায় দেবে, যদি আমাদের পক্ষে না হয় তাহলে আমাদের উচ্চ আদালতে যেতে হবে, আর যদি আমাদের পক্ষে হয় তাহলে যেতে হবে না। কিন্তু আমরা শেষ পর্যান্ত ত্রিপুরা রাজ্যে গণতান্ত্রিক ব্যবস্থাকে চালু করার জনা আমরা চেষ্টা করবই। কারণ এই কমিউনিষ্টরা কি করতেন, আপনারা সবাই জানেন। এই ত্রিপুরা রাজ্যের আন্দোলনের সংগে দীর্ঘ দিন ধরে আমি আছি। ত্রিপুরা রাজ্যে যখন এইখানে বিধানসভা আনার জনা আমরা আন্দোলন শুরু করি তখন দিল্লীর কংগ্রেস

আমাদের বলেছেন এইটা ভায়বল ষ্টেট না। ছোট্ট ত্রিপুরা রাজ্যে বিধানসভা হবে একটা লাকসারী বা বিলাসীতা। আমরা এর বিরুদ্ধে অনেক লড়াই করেছি। তারা দেয়নি। এর পেছনে রাজনৈতিক উদ্দেশ্য কি। কারণ তখন যদি দিয়ে দিত তাহলে তখন বামফ্রন্টের হাতে বিধানসভা এসে পড়ে। কারণ ৩ জন সদস্যের মধ্যে, তখন ইলেক্টরেল কলেজ ছিল, ইলেক্টরেল কলেজকে যদি বিধানসভায় পরিণত করা হয় ২১ জন হচ্ছে সি, পি, আই, এমের সদস্য আর মাত্র ৯ জন ছিল কাংগ্রেসের সদস্য। এই অবস্থায় আমাদের হাতে ক্ষমতা এসে পড়ে। তারা নিজেদের হাতে সমস্ত ক্ষমতা রাখার জন্য, গণতন্ত্রকে রোখার জন্য তারা নানা যুক্তি খাড়া করে এইবারও যখন তারা আসতে পারল না, পঞ্চায়েতের নামে তারা কোর্টে যাবে, বিভিন্ন কাজ করবে এইটাকে আটকানোর জন্য। এইটা তাদের কৌশল আমাদের জানা আছে, তাদের মতলব আমাদের জানা আছে, ত্রিপুরা রাজ্যের মানুষেরও জানা আছে। শেষ পর্যান্ত কখন তারা দিল যখন ১৯৬২ সালে এই নোমিনেশানের মাধ্যমে টেরিটরি কাউন্সিলে তারা সংখ্যা গরিষ্ট হল ১৫, ১৫ মেম্বার, দুই জন নমিনেশানের ধারা দিয়ে টেরিটোরিয়েল কাউন্সিল-এ আইনটা পাশ করলো। তখন তারা নিজের লোক নিয়ে ১৭ জন করল মনোনয়নের ভিত্তিতে, তখনই তারা ক্ষমতা দিলেন এবং এর পরে বিভিন্ন কারণে রিগিং ইত্যাদির মাধ্যমে যখন তারা একক সংখ্য গরিষ্ঠ হল তখন তারা বিধানসভা চালু করলেন এবং ত্রিপুরাকে পূর্ণাঙ্গ রাজ্যে পরিণত করতে বাধ্য হল। আমাদের আন্দোলনও যথেষ্ট ছিল সেখানে। কিন্তু অখন তারা দেখছে যে, না ত্রিপুরা রাজ্যের গণতান্ত্রিক মানুষ তার নিজস্ব অধিকারগুলি প্রয়োগ করছে, তারা কাজে লাগছে এইটা দেখে আজকে তারা আতঙ্কগ্রস্ত। কাজেই এইটা আমাদের প্রত্যেকরই জানা দরকার। আমরা আগেই বলছি গণতান্ত্রিক পদ্ধতি হচ্ছে অর্থনৈতিক প্রগতির জন্য গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ খুবই অপরিহার্য্য। রাজ্যপালের ভাষণের মধ্যে এই কথাটা বলেছেন। এইটা বলা দরকার যে এই ক্ষমতার বিকেন্দ্রীকরণ হচ্ছে এই নির্বাচিত পঞ্চায়েত গঠন করাটা সবচেয়ে বড় কাজ এবং ত্রিপুরা রাজ্যে আমরা যখন বুঝেছিলাম যে, ত্রিপুরা রাজ্যের উপজাতি এলাকাগুলির উন্নয়ন করার আগ্রহ নিশ্চিত করার কতগুলি ব্যবস্থা গ্রহণ করা চাই। সেই ব্যবস্থা হচ্ছে বামফ্রন্ট সরকার অটোনোমাস ডিষ্ট্রিক কাউন্সিল ত্রিপুরার উপজাতি এলাকায় স্বশাষিত জেলা পরিষদ আমরা গঠন করে দিয়েছিলাম। এইটাকে নিশ্চিত করার জন্য ট্রাইবেল ব্যাল্টে এবং স্বশাশিত জেলা পরিষদ গঠিত হওয়ার পর উপজাতি এলাকায় কিছুটা আশা আকাংখা শুরু হয়েছিল, আশা আকাংখার জন্য হয়েছিল, কিছু কাজও হয়েছিল রাস্তাঘাট হয়েছিল। সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে বামফ্রন্ট সরকারের আমলে কিছু করার চেষ্টা হয়েছিল। কিন্তু জোট সরকার

আসার পর সব স্তব্ধ করে দেওয়া হয়েছিল। কাজেই এই উপজাতি এলাকার উন্নয়নকে ত্বরান্বিত করার কাজকে নিশ্চিত করার জন্য এ. ডি. সিকে ক্ষমতা দেওয়া. এ, ডি, সিকে আরও সাহায্য করা সবচেয়ে দরকার। এই কথাটা বামফ্রন্ট সরকার সবচেয়ে বেশী চিন্তা করেন, কিন্তু জোট আমলে তা করা হয় নি। আমরা এসে দেখলাম যে এ. ডি. সিতে তারা কোন কাজ করতে পারছে না, ব্যাপার কি? আমি সমস্ত দপ্তরকে বলেছি সরকারে আসার পর যে, আপনারা সমস্ত হিসাব নিকাশ করুন কি টাকা তাদের দেওয়া হয়েছে, কি কাজ বাকী আছে, কি করেছে সমস্ত রিভিউ করা দরকার উপজাতি এলাকা এইভাবে অবহেলিত অবস্থায় পড়ে থাকতে পারে না। তখন আমি সব হিসাব করে দেখলাম তাদের আমলে পাঁচটা বছরে আমি যা দেখেছি বাস্তবিকই এ,ডি,সিতে পক্ষে বেশী কাজ করার কোন সুবিধা ছিল না। তাদের হাতে টাকা দেওয়া হয়নি। অন্যান্য অসুবিধাতো আছেই, কর্মচারীর অসুবিধাতো আছেই, টাকাও তাদের হাতে দেওয়া হয়নি। খুব কম দেওয়া হয়েছে যার ফলে আমরা দেখলাম যে পি, এল, একাউন্টে ২৯ কোটি টাকার উপরে জমা রেখে দেওয়া হয়েছে। তাদেরকে টাকা দেওয়া হয়নি, টাকা ছাড়া তারা কি করে কাজ করবে। তখন আমি বললাম দেখ হিসাব নিকাশ করে কোথায় কি পাওনা আছে। এবং টাকা তারাতারি দাও। তাদেরকে প্রায় অর্ধেকের বেশী টাকা তুলে দেওয়া হয়েছে এবং আমি ডিপার্টমেন্টগুলিকে বলেছি যে মার্চ মাসের মধ্যেই তাদের সমস্ত পাওনা টাকা দিতে হবে। এর বিস্তারিত হিসাব বাজেটের মধ্যে দিয়ে দেওয়া হয়েছে। বাজেট আলোচনার সময় আপনারা দেখবেন এখন আমি আর পুনরাবৃত্তি করতে চাই না। কিন্তু বামফ্রন্ট সরকার অত্যান্ত আগ্রহশীল স্বশাষিত জেলা পরিষদ এলাকার উন্নয়নের কাজ হোক এবং তারা স্বাধীনভাবে নিজের পছন্দমত করে নিজের এলাকাকে গঠন করতে পারে তার জন্য সরকার থেকে যতটুকু করনীয় সীমিত ক্ষমতার আছে সেই অর্থ তাদের হাতে দেওয়া হবে, কাজ করার সুযোগ দেওয়া হবে. এইটা সরকারের দৃষ্টিভঙ্গি এবং সিদ্ধান্ত এটাই চাই। এখানে উপজাতি এলাকার ট্রাইবেল হোক আর নন-ট্রাইবেল হোক যারা আছেন তাদের এখন ভাল করে বুঝতে হবে সত্যিকারের জেলা পরিষদকে কারা উন্নত করতে চায়, আর কারা চায় না এবং এই অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিল এলাকাটার অগ্রগতিকে স্তব্ধ করে দিতে চেয়েছিল এইটা তারা গত পাঁচ বছরের জোট সরকারের কার্যাকলাপ এবং বামফ্রন্ট সরকারের গত ১১ মাসের যে কার্যাকলাপ মানে কি করতে চাইছে এই-গুলিই তাদের চোখ খুলে দেবে এবং ত্রিপুরা রাজ্যের মানুষ এত অন্ধ এইটা আমি মনে করি না। তাদের চোখ আছে, তাদের জ্ঞান আছে তারা দেখবে, দেখে তারা বলবে, এই সমস্ত উপজাতি যুব সমিতি কি বলল, টি, এন, ভি, কি বল্ল তারা কখনোই তাদের

দ্বারা চলবে না, তারা নিজেদের অভিজ্ঞতার ভিত্তিতে পরিচালিত হবে। আরেকটা জিনিস মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। সেখানে আমরা দেখেছি, এবং উল্লেখ করেছি যে ত্রিপুরা রাজ্যে নিরক্ষরতা এখনো আছে যদিও সারা ভারতবর্ষের সাক্ষরতার গড়পড়তা হিসেব থেকে আমাদের সাক্ষরতার গড় অনেক বেশী। তবু নিরক্ষরতা আমাদের আছে। আমরা একটা পরিকল্পনা গ্রহন করেছি। তাতে কেন্দ্রিয় সরকারেরও সহায়তা আছে। সে পরিকল্পনামতে কাজ করে ১৯৯৬ সালে আমরা নিরক্ষরবিহীন রাজ্য হিসেবে ঘোষণা দিতে পারি। তার জন্য আমরা এই পরিকল্পনা গ্রহন করেছি। এইটা সাক্সেস্ করার জন্য সারা ত্রিপুরা রাজ্যের সকল মানুষের কাছে আমাদের আবেদন রইলো তারা যেন এগিয়ে আসেন। এইটা কোন রাজনৈতিক ব্যাপার নয়, এইটা কোন দলের ব্যাপার নয়. এইটা একটা গর্বের বিষয় যাতে আমরা এই ত্রিপুরা রাজ্যকে নিরক্ষর মুক্ত রাজ্য হিসেবে গড়ে তোলাতে পারি। আরেকটা সমস্যার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। সেখানে অনুপ্রবেশ হচ্ছে এইখানকার আরেকটা প্রধান সমস্যা। সে সমস্যায় আমরা দীর্ঘ দিন ধরে ভোগছি ত্রিপুরা রাজ্যে। এইটা বন্ধ করতে না পারলে ত্রিপুরায় এই সমস্যা আরো জটিল হয়ে পড়বে। কাজেই আমাদের দীর্ঘ দিনের দাবী ছিল সীমান্ত রক্ষী বাহিনীর যে ব্যাটেলিয়নগুলি রয়েছে সেগুলিকে আরো বৃদ্ধি করা, আরো বেশী করে নিয়োগ করে মোবাইল টাস্কফোর্স-গুলিকে আরো শক্তিশালী করা। এই সবের প্রয়োজনীয়তা সম্পর্কে আমরা বার বার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি। আমরা নিরবিচ্ছিন্ন দাবী করে যাচ্ছি—তারাও নীতিগতভাবে স্বীকার করেছেন, কিন্তু এখনো আর্থিকভাবে ঠিক আমাদের হাতে এসে পৌছায়নি যে কাজটা যাতে তাড়াতাড়ি শেষ করতে পারি। তারপর কাটা তারের বেড়া সীমান্তে দেওয়ার জন্য এবং তার উপর গুরুত্ব দেওয়ার জন্য বলেছি। আমরা এখনো কেন্দ্রীয় সরকারের কাছে বার বার দরবার করছি। কারণ এই সমস্যা শুধু ত্রিপুরা রাজ্যের সমস্যা নয়, এইটা সারা ভারতবর্ষের সমস্যা হবে। সারা ভারতেরই দায়িত্ব হবে এই অনুপ্রবেশ বন্ধ করা। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার এর কাছে আমরা বার বার অনুরোধ করেছি কিন্তু এখনো আমরা নীতিগতভাবে তাদের কাছ থেকে স্বীকৃতি পেলেও আসলে ম্যাটেরিয়েলী তাদের কাছ থেকে আমরা বেনিফিটেড্ হইনি। কাজেই আশা করি তারা এইটা তাড়াতাড়ি দেখবেন। আরেকটা সুখের বিষয় যে দীর্ঘ আট বছর ত্রিপুরা রাজ্যে আশ্রিত হিসেবে থাকার পর বাংলাদেশের উপজাতি শরনার্থীরা তাদের স্বদেশে ফিরে যাওয়ার কাজ

শুরু হয়েছে। এইটা অব্যাহত থাকুক এবং তারা যাতে তাদের নিজেদের দেশে ফিরে যেতে পারেন তার সব রকম ব্যবস্থা চলতে থাকুক—আমরা এইটা আশা করি। আরেকটা সমস্যা এইখানে সবচেয়ে বেশী—কারণ ত্রিপুরা রাজ্যে বেকারের সংখ্যা দিন দিন বেড়ে যাচ্ছে। বেকার শুধু শিক্ষিত বেকার নয়, অর্ধশিক্ষিত বেকার গ্রামাঞ্চলে সবচেয়ে বেশী। এই বেকার সমস্যা একদিনে সৃষ্টি হয়নি। এইটা দীর্ঘদিনের পুঞ্জিভূত সমস্যা—একটু একটু করে জমতে জমতে আজকে বিরাট আকার ধারণ করেছে। এবং এইটা শুধু আমাদের কাছেই বিরাট সমস্যা নয়, এইটা সারা ভারতবর্ষের সমস্যা হিসেবে দেখতে হবে। যেহেতু এই সমস্যা ত্রিপুরায় চাপ সৃষ্টি করেছে—আমাদের উপর—সরকার সেইদিকে যথেষ্ট সচেতন—কি করে এইগুলির সমাধান করা যায়। বিভিন্ন স্ব-নির্ভর প্রকল্প কার্য্যকরী করার চেষ্টা নিচ্ছি আমরা। ডি, আর, ডি, এ, ইত্যাদি যে সমস্ত ব্যবস্থা রয়েছে সেগুলিকে যাতে আমরা ত্রিপুরায় ঠিকমত কার্য্যকরী করতে পারি তারজন্য বিস্তৃত ব্যবস্থা যাতে আমরা গ্রহন করতে পারি তারজন্য আমরা ব্যবস্থা নিচ্ছি। আমার বাজেট ভাষণে এই সম্পর্কে ফিগারগুলি উল্লেখ করছি যে কিভাবে আমরা কি করব। কাজেই আমি এই সম্পর্কে বিস্তারিত আর কিছু বলতে চাই না। বেকারদের কাজ দেওয়ার জন্য আমাদের চেষ্টা আছে। এবং আশা করছি যে আমাদের আর্থিক সংস্থান—সাশ্রয় করে আমরা তাড়াতাড়ি এই সমস্যাগুলির সমাধান করতে পারব। দশম অর্থ কমিশন যখন এসেছিল তাদের কাছেও আমরা বলেছি। আমার এখানে শিল্প নেই। অন্য কোন কর্মসংস্থানের ব্যবস্থা নেই। ব্যক্তিগত মালিকানায় কোন বড় বড় শিল্প প্রতিষ্ঠানও এখানে গড়ে উঠে নাই। এখানে কর্মসংস্থান মানেই শিক্ষিত মানুষের জন্য সরকারী চাকুরী। দেশের কোন রাজ্যেই শতকরা একশভাগ মানুষকে সরকারী চাকুরী দিয়ে বেকার সমস্যার সমাধান করতে পারে না। কাজেই এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে কিছু দায়িত্ব নিতে হবে। তারা বলেছে তোমাদের কথামত টাকা দিতে পারব না। কিন্তু কতদিন তারা অপেক্ষা করবে। কারণ, এক একজনের বয়সতো পার হয়ে যাচ্ছে চাকুরীর। মানুষ অনাহারে আছে এবং অনেক কষ্টে আছে। কাজেই কেন্দ্রীয় সরকার সেই সব চিন্তা করে আমাদের অনুদান যখন দেয় সেকথা চিন্তা করে দিতে হবে সেটা আমরা বলেছি। এই সমস্যাটাকে আমরা শুধু সরকারের সমস্যা হিসাবে দেখছি না। দশম অর্থ কমিশন যখন এখানে এসেছিল তখন আমাদের প্রচুর টাকা পাওয়ার প্রয়োজন ছিল। ত্রিপুরা রাজ্যের সমস্ত রাজনৈতিক দল যুব সমিতি কংগ্রেস এবং অন্যান্য রাজনৈতীক দলকে আমরা বলেছি যে আপনারা আসুন। ডেকেছি তাদেরকে এবং আলোচনাও করেছি। ১০ম অর্থ কমিশনের কাছে ত্রিপুরায় উন্নয়নের

জন্য আমরা কি কি দাবী একই সুরে করতে পারি। রাজনৈতিকভাবে আপনার সংগে আমার পার্থক্য থাকতে পারে। কিন্তু ত্রিপুরার মানুষের সেবার ক্ষেত্রে আমাদের দৃষ্টিভংগী আলাদা থাকা উচিৎ না। ত্রিপুরার যে দাবী সেটা আমরা একই সুরে বলব। এবং আমরা কি কি বলব সেটা তাদের সামনে উপস্থিতও করেছি। তারাও এই কাজটাকে সমর্থন করেছিলেন এবং সাহায্য করেছিলেন। সরকারের সংগে তারা আলাদা ভয়েসে কথা বলেন নাই। তারা ঐ ভয়েসে কথা বলেছেন এবং তারা নিজেদের স্মারকলিপি দাখিল করেছেন। কি ছিল জানি না। তবে কাগজ পত্রে এমন কোন বিরূপ কথা শুনি নাই। একমাত্র সমীর বাবু তিনি কংগ্রেস-এর প্রতিনিধি না, কংগ্রেসের যে প্রতিনিধিরা এসেছিলেন তাতে তিনি আসেন নাই তাকে ডাকা হয়েছিল। সমীর বাবু এককভাবে গিয়ে, তাঁর একটা আলাদা দল থাকতে পারে কংগ্রেসের মধ্যে আমি জানি না সেটা তিনি দশম অর্থ কমিশনের কাছে বললেন যে এই সরকারকে টাকা দিয়ে কি হবে ? কাগজে বেড়িয়েছে এটা ফিনানসিয়াল ডিসিপ্লিন। আর্থিক শৃংখলা সম্পূর্ণ ভেংগে দিয়েছে এই সরকার। এদের হাতে টাকা দিয়ে কিছু হবে না। এসব কাগজ পত্রে বেড়িয়েছে। তিনি কি বলেছেন সেটা আমি দেখি নাই। কিন্তু যাই হোক্ তিনি যে কোন কথা বলেনি, সেটা পরিষ্কারভাবে কাগজে বেড়িছেয়ে। বলে রাখা ভাল, ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে যে ফিনানসিয়াল ডিসিপ্লিন বজায় রাখতে পেরেছে বলেই এই সরকার আসার আগে সব সময় একটা ওভারড্রাফট থাকত। আমার বাজেট স্পীসেব মধ্যে সেটা আমি দেখিয়ে দিয়েছি। কিন্তু এই সরকার আসার পরে এত ক্ষতিগ্রস্ত থাকা সত্বেও আমরা ১৯৯৩ সালটাকে পার করে দিয়েছি। ওভার ড্রাফট ছাড়া। আর মাত্র কয়েক মাসের জন্য ওভারড্রাফট হবে না। এবং এই ওভার ড্রাফট না নেওয়ার ফলে এবং ফিনানসিয়াল ডিসিপ্লিন রক্ষা করছি বলেই কেন্দ্রীয় সরকারের কাছে আমরা প্রসংসাও পেয়েছি এবং ফিনানসিয়াল ডিসিপ্লিন রক্ষার জন্য স্পেসাল ক্যাটাগরি স্টেইজের জন্য শতকরা দশভাগ বাজেটের যে অংশ সেটা ওয়েটেজ দেওয়া হয়। অনুদান হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা ২১ কোটি টাকা পেয়েছি। এই টাকায় আমাদের অনেক কাজ করতে হয়েছে। কাজেই সমীর বর্মন কি কথা বললেন আর আমরা কি কাজ করেছি সেটা সমীরবাবুর কথা দিয়েতো আর হবে না। কেন্দ্রীয় সরকার তাদেরই কংগ্রেস (ই) রাজত্ব। তাঁরাই আমোকে প্রসংশা করে এই টাকা দিয়েছে। কাজেই এটা ত্রিপুরা রাজ্যের মানুষের জানা উচিৎ।

আমি দুঃখিত এই জন্য যে সমীরবাবুরা বিরোধী দলের কেউ হাউসে আসেননি বলে। তাঁরা যে বয়কট করলেন এটা যে কতটা অযৌক্তিক এটা ত্রিপুরা রাজ্যের মানুষেরাও জানেন তাঁরাও জানেন। অভিযোগটাতো তাঁদেরই বিরুদ্ধে। তাঁরা নিজেরাই একত্রিত হতে পারেনি। কারা তাঁদের নেতা হবেন? ১১ মাস ধরে তাঁরা নেতা ঠিক করতে পারেনি। এটা মাননীয় স্পীকারেরও দোষ নাই এবং সরকারেরও কোন দোষ নাই। কারও দোষ নাই। ভারতবর্ষের একটা সংবিধান আছে। ভারতবর্ষের সংসদগুলি সে বিধানসভাই হোক্ বা লোকসভাই হোক্ কি পদ্ধতিতে চলে এবং কি পদ্ধতিতে নেতা নির্বাচন হয়, তার একটা নির্ধারিত পদ্ধতি আছে। রুল আছে। সেই রুলে বলে একটা দল যখন অপজিশান পার্টি হিসাবে স্বীকৃতি পাবে ওয়ান সিক্সথ অব দি টোটাল মেম্বার অব দি হাউস। হাউসের ছয় ভাগের একভাগ হতে হবে। না হলে চেচাঁইলেও অপজিশান পার্টি হিসাবে তারা স্বীকৃতি পাইবে না। সেদিক থেকে কংগ্রেস (আই) ১০ জন আছেন যখন অপজিশান হতে পারেন। স্বীকৃতি লাভ করতে পারেন। কিন্তু হু ইজ দি লিডার অব দি অপজিশান? অপজিশান পার্টি কে লিডার হবেন? লিডারের নামতো আসতে হবে। তাঁরা নিজেরাই বলছে যে না আমরা তাঁকে মানি না। তাঁরা নিজেরা ১১ মাসের মধ্যে ঠিক করতে পারল না। স্পীকার-এর কাছে একটি সঠিক নাম বলতে পারল না। স্পীকার কি তাঁর নিজের খুশী মত নিয়োগ করবেন? তাঁরাতো সংসদীয় আইনের মধ্যে দিয়েই চলতে হবে। কাজেই কংগ্রেস-দি, ইউ, জে, এস নিজেদের যে কোন্দল সেজনাই তাঁরা নেতা নির্বাচন করতে পারেন নি। তার জন্য তাঁরা আবার কার উপর বিক্ষোভ দেখিয়ে এই বিধানসভা বয়কট করল? ত্রিপুরার মানুষ বিবেচনা করে দেখুন কারা গণতান্ত্রিক পদ্ধতিতে চলতে চায়। সংসদীয় রীতি নীতি মেনে চলতে চায় ত্রিপুরা রাজ্যের মানুষও বুঝুক। ত্রিপুরা রাজ্যের মানুষের এটা জানা দরকার যে হাউসে যত মেম্বার আছেন তার ছয় ভাগের একভাগ নাহলে অপজিসান পার্টি হিসেবে স্বীকৃতি দেওয়া যায় না। সংবিধানও সংসদীয় রীতি-নীতিতে তাই বলে। এটা কার জন্য হয়নি দেশের মানুষ সেটা বুঝতে পারবেন। আমি আশা করছি হয়ত বাজেট আলোচনায় তাঁরা আসবেন। কারণ বিরোধী দলের নেতার নাম মাননীয় অধ্যক্ষ মহোদয় করেছেন। কিন্তু এই দুর্ভাগটা তাদের নিজেদের কৃত-কর্মের ফল। এটা অন্য কারোও কৃতকর্মের ফল না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বেশী কিছু বলব না। কয়েকটি কথা বলব। বামফ্রন্ট সরকার আসার আগে থেকেই বামফ্রন্ট চিরকালই ত্রিপুরা রাজ্যের মধ্যে সৌভাতৃত্ব

এবং একতা রক্ষায় জন্য জাতি-উপজাতিদের নিয়ে আজীবন সংগ্রাম করছি। এটা প্রথম বামফ্রন্ট সরকারের আমলে যখন ১৯৮০ সালে দাঙ্গা শুরু হয় তখনও আমরা চেষ্টা করেছি এই দাঙ্গা বন্ধ করার এবং পাহাড়ী-বাঙ্গালী বিভিন্ন জাতি গোষ্ঠির মধ্যে আমাদের মিলন একতা বজায় রাখা এবং তাকে শক্তিশালী করার চেষ্টা আমরা করেছি। অতি ক্ষয়—ক্ষতির পরেও আমরা পুনরায় পাহাড়ী এবং বাঙ্গালীর একতা ফিরিয়ে আনতে পেরেছি। এরপর নির্বাচন করে আমরা জয়লাভও করেছি। উভয় অংশের জনগনের সমর্থন আমরা লাভ করেছি। পাহাড়ী-বাঙ্গালীর একতা চোখের মনির মত রক্ষা করতেই হবে। এই ব্যাপারে আমরা সংকল্পবদ্ধ। এটা শুধু মুখের কথা না। এটাকে কার্যা করি করার জন্য আমাদের আন্তরিকতা এবং সমস্ত রকমের উদ্যোগ নিতে হবে। সমস্ত শক্তিকেই এইখানে প্রয়োগ করতে হবে। আপনারা জানেন যে আমি হোম মিনিস্টারের নিকট থেকে একটি নির্দেশ পেয়েছি। বিভিন্ন এলাকায় মন্দির-মসজিদ নিয়ে আবার মাথাচাড়া দিয়ে উঠেছে। ৩০০ বছর, ৪০০ বছর ও ৫০০ বছর আগে নাকি কোথাও গীর্জা ছিল, মসজিদ ছিল, মন্দির ছিল। আবার কোন একটি ধর্মীয় সংস্থার লোক বলছে যে এখানে আমাদের ধর্মস্থান ছিল। এটা ভাংগ। নুতন কর। এসব নুতন করে কথা হচ্ছে। এই ধরনের কোন ঘটনা যাতে না ঘটে তিনি এই ব্যাপারে আমার কাছে একটি সতর্কতা মূলক চিঠি দিয়েছেন। আমি প্রশাসনকে বলেছি—আপনারা এদিকে সতর্ক থাকুন। প্রতিটি মেম্বার সহ ত্রিপুরা রাজ্যের প্রত্যেককে আমি বলছি—এই ধরনের ঘটনা যাতে না ঘটতে পারে তার জন্য সতর্ক থাকতে হবে। আমরা সরকারের দিক থেকে সক্রিয় থাকব এবং সতর্ক থাকব। রাজ্যের সমগ্র অংশের জনগন যাতে এই ব্যাপারে সচেতন থাকেন। এই পর্যান্ত এই ধরনের কোন ঘটনা এখানে ঘটেনি। মন্দির—মসজিদ ভাংগার কোন ঘটনা ত্রিপুরায় ঘটেনি। কিন্তু এই দুষিত আবহাওয়াটা ঢুকতে আর কত দিন লাগে? কিছু দুষ্ট লোক থাকলেই কিছু রব তুলে দিতে পারে এবং কিছু মানুষেকে বিভ্রান্ত কিছু মানুষকে বিভ্রান্ত কিছু রাজনৈতিক দল নাচাইতে পারে। এই অবস্থা যাতে না হয় সেটা আমাদের দেখতে হবে। খুব ভাল করেই দেখতে হবে। আর একটা জিনিষ শুনে আপনারা খুশী হবেন যেটা আমি বিভিন্ন জায়গায় উল্লেখ করেছি, জোট আমলে উজান ময়দানে উপজাতি নারীদের উপর যে অত্যাচার হয়েছিল সেই ব্যাপারে অনেক কমিশন এবং তদন্ত-টদন্ত অনেক হয়েছে। আমরা যখন সরকারে আসলাম সেই আক্রান্ত মহিলাদের পুনর্বাসনের জন্য যদিও সরকারী আইনের মধ্যে কোন নির্দেশ নেই কিন্তু আমরা কেবিনেট সিদ্ধান্ত করে আমরা

কিন্তু আমরা ১৫ হাজার টাকা করে দিয়ে রেখেছি তাদের পুনর্বাসনের জন্য। কাজেই আমরা কেবিনেট সিদ্ধান্ত নিয়ে যারা এফেক্টেটক প্রতিটি পরিবারকে ১৫ হাজার টাকা করে দিয়ে রেখেছি প্রতিটি পরিবারকে পুনর্বাসনের জন্য। এবং যাহাতে যখনহাতে উরা টাকা খরচ করতে না পারে এক সঙ্গে খরচ করতে না পারে, চুরি ডাকাতি উগ্রপন্থী তাহাদের টাকা কেড়ে নিতে না পারে তার জন্য ব্যাঙ্ক একাউন্ট করে সেখানে রেখে দেওয়া হয়েছে ব্যাঙ্ক একাউন্ট থেকে সঠিক সময়ে তুলে নিয়ে তারা ব্যবহার করতে পারবে। এই টাকা তাদের নামেই জমা দেওয়া আছে। কিন্তু এটা এভাবে শর্ত করে দিয়েছি যাহাতে টাকাটা সদব্যবহার করতে পারে। মামলা ইত্যাদি চলছে, মামলায় ক্ষতি পূরণ দেওয়ার কোন নির্দেশ নেই। কিন্তু আমরা মনে করি আমাদের সরকারের একটি নৈতিক দায়িত্ব আছে তাদেরকে সাহায্য করব, এ কাজ আমরা করেছি। কাজেই রাজ্যপালের ভাষণের উপর অনেক পয়েন্টগুলিই মাননীয় সদস্যরা রেখেছেন আমি আর নতুন করে কিছু বলতে চাই না। এবং আমাদের সরকার আসার পরে তার যে কার্য-কলাপ তার যে দৃষ্টিভঙ্গি তার যে রূপ রেখা এখানে ভাল ভাবেই ফুটে তুলা হয়েছে রাজ্যপালের ভাষণের মধ্য দিয়া। এবং আশা করি এখানে যে দৃষ্টিভঙ্গি প্রস্ফুটিত হয়েছে তাকে অক্ষরে অক্ষরে পালন করেই বামফ্রন্ট সরকার যাহাতে ত্রিপুরা রাজ্যের মানুষের সেবা করতে পারে, উন্নতি করতে পারে আমরা দেখব। এবং আমরা এটাও সচেতন যে আমাদের এখানে অভাব আছে গ্রামাঞ্চলে। সর্বত্র কাজ আমরা এখন দিতে পারি নি। এবং বিভিন্ন রকম স্কীম ব্যবহার করে কেন্দ্র থেকে কিছু স্কীমকে সাহায্য নিয়ে ত্রিপুরা রাজ্যের মধ্যে গ্রামাঞ্চলের কাজ দেবার কাজও আমরা শুরু করেছি। এবং আশা করি কাজ করতে পারব। এবং আমি এই কথা বলতে পারি আমাদের হাতে যে কর্মসূচী রচনা করেছি তা ঠিক মতন কার্যকরী করা গেলে ত্রিপুরা রাজ্যে একজন অনাহারে মরবে না। এবং মরতে আমরা দেব না আমরা এটা সংকল্প বদ্ধ। এবং তার জন্য আমাদের অর্থের সংস্থা প্রয়োজনে করব। প্রয়োজন আছে এবং সেই দিকে আমাদের দৃষ্টি থাকবে। এই বক্তব্য রেখে এই হাউসের কাছে এই প্রতিশ্রুতি দিতে পারি যে, প্রতিশ্রুতি দিয়ে জনগণ আমাদেরকে পাঠিয়েছেন সেই প্রতিশ্রুতি যাহাতে আমরা অক্ষরে অক্ষরে পালন করতে পারি সেই নতুন করে সংকল্প ঘোষনা করেই আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

## ADOPTION OF THE MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

মিঃ স্পীকার :— আমি এখন মাননীয় মুখ্যসচেতক শ্রীকেশব মজুমদার কর্তৃক আনিত মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্তী কর্তৃক সমর্থিত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হচ্ছে নিম্নলিখিত মর্মে ত্রিপুরা রাজ্যপালের নিকট সভায় কৃতজ্ঞতা ব্যাক্ত করা হউক।

"৪থা মার্চ ১৯৯৪ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যগণ গভীর ভাবে কৃতজ্ঞ।"

যারা এই প্রস্তাবের পক্ষে আছেন তাঁরা হ্"া বলবেন। (হ্"া বলার পর) যারা এই প্রস্তাবের বিপক্ষে আছেন, তাঁরা 'না' বলবেন (না বলার কেউ নেই)
আমি মনে করি যারা 'হ্"া' বলেছেন, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ,

(একটু থেমে)

তাঁরাই সংখ্যাগরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ। অতএব, প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হলো।
এই সভার আগামী ৯ই মার্চ, বুধবার, ১৯৯৪ ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্যান্ত মুলতুবি রহিল।

ANNEXURE—"A"

Admitted Starred Question No. 27
Name of M.L.A.—Sri Amal Mallik

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state—

Questions

১। রাজ্যে বর্তমানে কয়টি জেলা ও কয়টি মহকুমা আছে ?

২। ইহা কি সত্য, জনগণের উপকারার্থে প্রশাসনিক সুবিধার জন্য বর্তমান সরকার আরও নতুন জেলা ও মহকুমা করার পরিকল্পনা নিয়েছেন ? এবং

৩। নিয়ে থাকলে আরো কয়টি নতুন জেলা ও কয়টি নতুন মহকুমা করার পরিকল্পনা নিয়েছেন? এর মধ্যে শান্তিরবাজার এলাকা নিয়ে একটি নতুন মহকুমা করার পরিকল্পনা আছে কিনা?

## Answers

১। রাজ্যে বর্তমানে ৩টি জেলা ও ১০টি মহকুমা আছে।

২। এই সম্পর্কে এখনও কোন সিদ্ধান্ত হয় নাই।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Qnestion No. 29

Name of M.L.A.—**Sri Amal Mallik**

Will the Hon'ble Minister-in-charge of the Local Self Government Department.

### প্রশ্ন

১। ১৯৯৩ ইং এর ১০-৪-৯৩ ইং পর্যন্ত বিলোনীয় নোটিফায়েড এরিয়া অথরিটি এর হাতে কত টাকা ছিল?

### উত্তর

১। ১৯৯৩ ইং এর ১০-৪-৯৩ ইং পর্যন্ত বিলোনীয়া নোটিফায়েড এরিয়া অথরিটি এর হাতে মোট ৪৯,১৬,০০০.০০ টাকা ছিল।

Admitted Starred Question No. 52

Name of M.L A.—**Sri Rati Mohan Jamatia**

Will the Hon'ble Minister-in-churge of the Revenue Department be pleased to state—

## Question

১। ইহা কি সত্য যে বিগত ৯২-৯৩ সালে ম্যালেরিয়া ও আন্ত্রিক কবলিত এলাকার সাহায্য হিসাবে কেন্দ্রীয় সরকার ২৫ লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন?

২। সত্য হইলে সেই টাকার কত অংশ কি কি খাতে ব্যয় করা হয়েছে ?

**Answer**

১। কেন্দ্রীয় সরকার থেকে ম্যালেরিয়া ও আন্ত্রিক কবলিত এলাকার সাহায্য হিসাবে ১৯৯২-৯৩ ইং সনে প্রধানমন্ত্রীর জাতীয় ত্রান তহবিল থেকে মোট ২৫ লক্ষ টাকা পাওয়া গিয়েছিল।

২। উক্ত টাকা C R F. কমিটির সিদ্ধান্ত অনুসারে নিম্নলিখিতভাবে ব্যয় করার জন্য বন্টন করা হয়।

| | | (লক্ষ টাকার হিসাব) |
|---|---|---|
| ক) | স্বাস্থ্য বিভাগকে Medical Shed তৈয়ারী করা বাবত | ৩·০০ |
| | ঔষধ ক্রয়ের জন্য | ৫·০০ |
| খ) | উত্তর জেলা শাসককে Death Case বাবত | ২·৪০ |
| | S.R.E.P. বাবত | ৪·০০ |
| | শুকনা মাছ ক্রয় বাবত | ১·৫৫ |
| গ) | দক্ষিণ জেলা শাসককে Death Case বাবত | ০·৭০ |
| | SREP বাবত | ২·৭৫ |
| | শুকনা মাছ ক্রয় বাবত | ১·৬০ |
| ঘ) | পশ্চিম জেলা শাসককে SREP বাবত | ২·৭৫ |
| | Death Case বাবত | ১·২৫ |
| | মোট— | ২৫·০০ |

**ANNEXURE—"B"**

**Admitted Un starred Question No—5**

**Name of M L.A.—Sri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the Local Self Government Department.

**প্রশ্ন**

১। ১৯৯৩-৯৪ ইং আর্থিক বৎসরে আগরতলা মিউনিসিপ্যালিটি সহ রাজ্যের নোটিফায়েড এরিয়া অথরিটিগুলির জন্য আর্থিক বরাদ্দ, মঞ্জুরী কত ছিল, তন্মধ্যে কত দেওয়া সম্ভব হয়েছে, (পৃথক পৃথক হিসাব)

২। ইহা কি সত্য যে বেহিসাবী নিয়োগের ফলে এ সমস্ত সংস্থায় কর্মচারীদের বেতন দিতে গিয়ে উন্নয়নমূলক খাত থেকে কত টাকা ব্যয় করতে হচ্ছে ?

**উত্তর**

১। ১৯৯৩-৯৪ ইং আর্থিক বৎসরে আগরতলা মিউনিসিপ্যালিটি সহ রাজ্যের ১২টি নোটিফায়েড এরিয়া অথরিটির জন্য আর্থিক বরাদ্দ মঞ্জুরী ছিল পরিকল্পনা খাতে ১২০০ লক্ষ টাকা ও পরিকল্পনা বহির্ভূত খাতে ৭৯ লক্ষ টাকা। এখন পর্যান্ত এই অর্থ মঞ্জুরী পৃথক পৃথক হিসাব নিম্নে দেওয়া হল।

(লক্ষ টাকায়)

| | পরিকল্পনা খাত | পরিকল্পনা বহির্ভূত খাত |
|---|---|---|
| আগরতলা মিউনিসিপ্যালিটি | ১১৫৭·০০ | ৫৬·০০ |
| নোটিফায়েড এরিয়া অথরিটি | ৭৬·০০ | ২৩·০০ |

তন্মধ্যে ফেব্রুয়ারী পর্যান্ত মঞ্জুরীকৃত অর্থের পরিমান নিম্নরূপ :

| | পরিকল্পনা | অ-পরিকল্পনা |
|---|---|---|
| ১। আগরতলা মিউনিসিপ্যালিটি | ১,০০,৮৮,০৭৮ | ৫৩,৫৮,০৮২ |
| ২। ধর্মনগর | ৫,৪৫,০০০ | ১,৯৫,০০০ |
| ৩। কৈলাশহর | ৫,৬৫,০০০ | ২,২০,০০০ |
| ৪। কুমারঘাট | ৪,৭৫,০০০ | ২,২০,০০০ |
| ৫। কমলপুর | ৪,১০,০০০ | ১,৮০,০০০ |
| ৬। খোয়াই | ৩৯০,০০০ | ২,০০,০০০ |
| ৭। তেলিয়ামুড়া | ৪,৫৬,০০০ | ২,০০,০০০ |
| ৮। রাণীরবাজার | ০,৭৫,০০০ | ৪০,০০০ |
| ৯। সোনামুড়া | ৩,০৬,৩০০ | ২,০০,০০০ |
| ১০। উদয়পুর | ৯,০৫,০০০ | ২,২০,০০০ |
| ১১। অমরপুর | ৭,৪০,০০০ | ২,১০,০০০ |
| ১২। বিলোনীয়া | ৫,৪৫,০০০ | ২,০৫,০০০ |
| ১৩। সাব্রুম | ৪,২৫,০০০ | ১,৮০,০০০ |
| | ২,৪৯,২৫,৩৯৮ | ৭৬,২৮,০৮২ |

আগরতলা মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে ইহা সত্য। কিন্তু নোটিফায়েড এরিয়া অথরিটির ক্ষেত্রে ইহা সত্য নহে।

Admitted Un-starred Question No—9

Name of Member—Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Rural Development Department be pleased to state—

প্রশ্ন

১। পানীয় জল সরবরাহের বিভিন্ন কর্মসূচীতে ১৯৯৩-৯৪ আর্থিক বৎসরে মোট কত টাকা বরাদ্দ করা ছিল এবং এর মধ্যে পানীয় জলের বিভিন্ন কর্মসূচীতে ৩১/১২/৯৩

ইং পর্যান্ত রাজ্যের বিভিন্ন ব্লকগুলিতে কত টাকা ব্যয়িত হয়েছে (তার ব্লক ভিত্তিক আলাদা আলাদা হিসাব এবং মোট হিসাব)।

উত্তর

১। পানীয় জলের বিভিন্ন কর্মসূচীতে ১৯৯৩—৯৪ ইং আর্থিক বৎসরে মোট বরাদ্দকৃত অর্থের পরিমান ৪ কোটি ৩০ লক্ষ এর মধ্যে এ, ডি, পি, এলাকার জন্য বরাদ্দকৃত অর্থ ৮৮ লক্ষ।

৩১/১২/৯৩ ইং পর্যান্ত পানীয় জল খাতে মোট ব্যয়িত অর্থের ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া গেল :—

| ব্লকের নাম | ৩১/১২/৯৩ইং পর্যান্ত ব্যয়িত অর্থের পরিমান |
|---|---|
| ১) অমরপুর | ১,১১,১০০ টাকা |
| ২) বগাফা | ৬২,২০০ " |
| ৩) ডম্বুরনগর | ৪০,০০০ " |
| ৪) মাতাবাড়ী | ২,৫৯,২০০ " |
| ৫) রাজনগর | ১,২৭,৯০০ " |
| ৬) সাতচাঁদ | ১,১০,৭০০ " |
| | ৭,১১,১০০ টাকা |
| ৭) কাঞ্চনপুর | ৮৪,৩৯৮ টাকা |
| ৮) পানীসাগর | ২,৪৭,০০০ " |
| ৯) কুমারঘাট | ২,৮৮,২৫০ " |
| ১০) ছাওমনু | ১,১৮,৭৪৭ " |
| ১১) সালেমা | ২,১০,০৬১ " |
| | ৯,৪৮,৪৫৬ টাকা |

| ব্লকের নাম | ৩১/১২/৯৩ ইং পর্যান্ত ব্যয়িত অর্থের পরিমান |
|---|---|
| ১২) বিশালগড় | ১,২৯,০০০ টাকা |
| ১৩) মোহনপুর | ৮৫,০০০ ” |
| ১৪) মেলাঘর | ৭৬,০০০ ” |
| ১৫) জিরানীয়া | ১,৪৫,০০০ ” |
| ১৫) তেলিয়ামুড়া | ৭০,০০০ ” |
| ১৭) খোয়াই | ৬০,০০০ ” |
| ১৮) অম্পুইনগর | ৩৫,০০০ ” |
| | ৬,০০,০০০ টাকা |

মোট ব্যয়িত অর্থের পরিমান ২২ লক্ষ ৫৯ হাজার ৫ শত ৫৬ টাকা।

Admitted Un-starred Question No—10

Name of M.L.A —Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Local Self Government Department.

প্রশ্ন

১। নোটিফায়েড এরিয়া অথরিটিগুলিকে মিউনিসিপ্যালিটিতে রূপান্তরিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২। নোটিফায়েড এরিয়া অথরিটিগুলির মধ্যে বর্ত্তমানে যে সকল কর্মচারী সরকারী (অর্থদপ্তর) অনুমোদন ছাড়া নিয়োজিত আছে তাহাদিগকে কি ছাটাই করার সিদ্ধান্ত সরকার নিচ্ছেন ?

৩। বর্তমানে রাজ্যের বিভিন্ন নোটিফায়েড এরিয়া অথরিটিগুলির মধ্যে সরকার অনুমোদিত কর্মচারীর সংখ্যা কত এবং অননুমোদিত কর্মচারীর সংখ্যা কত? তার আলাদা আলাদা হিসাব,

উত্তর

১। Constitution (Seventy Fourth Amendment) Act, 1992 সংসদে অনুমোদিত হইয়াছে উক্ত সংবিধানিক সংশোধনী আইন অনুসারে সমস্ত রাজ্য সরকারকে তাঁহাদের নিজস্ব মিউনিসিপ্যাল আইন সংশোধন করিতে হইবে।

এই পরিপ্রেক্ষিতে বর্তমানে নোটিফায়েড এরিয়া অথরিটিগুলিকে মিউনিসিপ্যালিতে রূপান্তর করার সরকারের কোন পরিকল্পনা নাই।

২। না.

৩। রাজ্যের ১১টি নোটিফায়েড এরিয়া অথরিটিগুলিতে সরকার অনুমোদিত কর্মচারীর সংখ্যা ৭০ ও অ-অনুমোদিত কর্মচারীর সংখ্যা ২২১।

Admitted Uu-starred Question No—12

Name of M.L A.—Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Local Self Govarnment Department.

প্রশ্ন

১। রাজ্যের বিভিন্ন এন. এ, এ, গুলিতে ১০,৪,৯৩ইং পর্যন্ত কত টাকা জমা ছিল তার আলাদা আলাদা হিসাব,

২। এবং ঐ সকল টাকা কোন কোন স্কীম বা প্রজেক্ট এর টাকা? (স্কীম বা প্রজেক্ট ভিত্তিক হিসাব)

উত্তর

১ ও ২। তথ্য সংগ্রহাধীন।

Admitted Un-starred Question No—18

Name of M.L.A.—Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Rural Development Department be pleased to state—

প্রশ্ন

১। রাজ্য সরকার বর্তমান আর্থিক বৎসরে ৩১/১২/৯৩ ইং পর্যান্ত কেন্দ্রিয় সরকার থেকে Employment Assurance স্কীমে কত টাকা পেয়েছে।

২। সারা রাজ্যে কত শ্রমিককে এই স্কীমের আওতায় আনা হয়েছে? তার ব্লকওয়ারী আলাদা আলাদা হিসাব?

উত্তর

১। রাজ্য সরকার বর্তমান আর্থিক বৎসরের ৩১/১২/৯৩ ইং সময় পর্য্যন্ত কেন্দ্রীয় সরকার থেকে Employment Assurance স্কীমে ৯০ (নব্বই) লক্ষ টাকা অনুদান পেয়েছেন।

২নং প্রশ্নের উত্তর নিম্নে দেওয়া হল:—

| নং ক্রমিক | ব্লকের নাম | EAS স্কীমের আওতায় আনা শ্রমিকের সংখ্যা |
|---|---|---|
| পশ্চিম ত্রিপুরা | | |
| ১। | বিশালগড় | ২৬,০০০ |
| ২। | মেলাঘর | ৭,৮০০ |
| ৩। | জিরানীয়া | ৬,৮০০ |
| ৪। | মোহনপুর | ৯,৫০০ |
| ৫। | তেলিয়ামুড়া | ১৮,০১৭ |
| ৬। | খোয়াই | ৯,৮০৮ |
| ৭। | জম্পুইজলা | ১০,৭৯২ |
| | | ৮৮,৭১৭ |

উত্তর ত্রিপুরা

| | |
|---|---|
| ৮। কাঞ্চনপুর | ২০,৭০০ |
| ৯। পানিসাগর | ২০,৫৯২ |
| ১০। কুমারঘাট | ১৬,০২৪ |
| ১১। ছাওমনু | ১০,৩৭৩ |
| ১২। সালেমা | ১৩,১০[illegible] |
| | ৮০,৩৯৫ |

দক্ষিণ ত্রিপুরা

| | |
|---|---|
| ১৩। অমরপুর | ১১,০০০ |
| ১৪। বগাফা | ৯,০০০ |
| ১৫। ডম্বুরনগর | ৯,০০০ |
| ১৬। মাতারবাড়ী | ১২,০০০ |
| ১৭। রাজনগর | ৭,৫০০ |
| ১৯। সাতচাঁন্দ | ১০,০০০ |
| | ৫৮,৫০০ |

Admittod Un-starred Question No—24

Name of M L.A.—Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-oharge of Rural Devlopment Department be pleased to state.

প্রশ্ন

১। ইহা কি সত্য ১৯৯২-৯৩ ইং সালের আই, আর, ডি, পির জন্য সিলেক্ট করা পরিবার গুলি আই.আর.ডি.পি: লোন পায় নি ।

উত্তর

১। সত্য নহে, ১৯৯২-৯৩ ইং সালে রাজ্যে মোট ১১,৪২০টি পরিবারকে আই,আর,ডি,পি, ঋণ দেওয়া হইয়াছে।

প্রশ্ন

২। সত্য হলে ঐ সকল পরিবারের ব্লক ওয়ারী আলাদা আলাদা হিসাব।

২। প্রশ্ন উঠে না।

প্রশ্ন

৩। ইহা কি সত্য ১৯৯২-৯৩ ইং সনে পশ্চিম চরকবাই গাঁও পঞ্চায়েতে ১০০টি পরিবারের মধ্যে ৫০টি পরিবার আই,আর,ডি,পি, পেয়েছেন, বাকী ৫০ পরিবার এখনও আই,আর,ডি'পি, লোন পায়নি ?

উত্তর

৩। ইহা সত্য নহে। পশ্চিম চরকবাই গাঁও পঞ্চায়েতে মোট ১০১ জনকে বাছাই করা হয়েছিল বাইখোরা প্যাক্স-এর মাধ্যমে ' ১০১ পরিবারের মধ্যে ৪৮ জনকে ১৯৯২-৯৩ ইং সালে ঋণ প্রদান করা হয়েছিল এবং বাকী পরিবারগুলির মধ্যে ২৭ জনের নাম বাতিল হয়ে গিয়েছিল ২৬ জনের নাম spill over case হিসাবে গণ্য করা হয়েছে।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly house, Agartala on 9th March, 1994, Wednesday at 11 A.M.

### PRESENT

Shri Bimal Sinha, Speaker in the Chair, The Chief Minister, The Deputy Speaker, nine Ministers, three Ministers of State and 27 Members.

### QUESTIONS & ANSWERS

মি: স্পীকার :— মাননীয় সদস্য মাখনলাল চক্রবর্ত্তী।

শ্রীমাখনলাল চক্রবর্ত্তী ( কল্যাণপুর ) :— মি: স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫।

ডাঃ ব্রজগোপাল রায় ( মন্ত্রী ) :— মি: স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫।

**প্রশ্ন**

১। রাজ্যে বর্তমানে মোট খাদ্য গুদামের সংখ্যা কত ?

২। সে সকল গুদামে মোট কত পরিমাণ শস্য মজুত করা যায় ?

৩। দুর্গম অঞ্চলে সহজে খাদ্য সামগ্রী পৌঁছানোর স্বার্থে নূতন কোন খাদ্য গুদাম তৈরী করার কথা বিবেচনা করছেন কিনা এবং

৪। খোয়াই মহকুমার বেহেলাবাড়ী, বাইজলবাড়ী, মহারাণীপুর এবং কল্যাণপুর খাদ্য গুদাম তৈরীর কথা সরকার বিবেচনা করবেন কিনা ?

**উত্তর**

১। রাজ্যে বর্তমানে মোট ৫৮ টি খাদ্য গুদাম আছে,

২। সে সকল গুদামে মোট ২৯,৬২০ মেঃ টন খাদ্য মজুত করা যায়।

৩। দুর্গম অঞ্চলে খাদ্য গুদাম তৈরীর জন্য সরকারের পরিকল্পনা আছে।

৪। বর্তমানে খোয়াই মহকুমায় বাইজলবাড়ী, মহারাণীপুর এবং কল্যাণপুর খাদ্য গুদাম তৈরী করার প্রস্তাব সরকারের নিকট নেই।

**শ্রী মাখনলাল চক্রবর্তী** ঃ— স্যার, সাপ্লিমেণ্টারী, এই যে দুর্গম অঞ্চলে খাদ্য গুদাম তৈরী করার পরিকল্পনা আছে যে বললেন সেগুলি কোথায় কোথায় করা যেতে পারে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**ডাঃ ব্রজগোপাল রায়** ( মন্ত্রী ) ঃ— মিঃ স্পীকার স্যার, প্রয়োজনীয় অর্থ বরাদ্দের সাপেক্ষে খাদ্য গুদাম এবং লবণের গুদাম কোথায় কোথায় তৈরী করা হবে সরকারের বিবেচনাধীন আছে। অম্পি নগরের খাদ্য গুদাম ১০০ মেঃ টন মজুত করা হবে। সেন্ট্রাল স্টোর খাদ্য গুদাম ২০০০ মেঃ টনের করা হবে। খাসিয়ামঙ্গল গুদাম খোয়াই ২৫০ মেঃ টন, দুলোগাঁও খাদ্য গুদাম কৈলাশহর ২৫০ মেঃ টন, রইস্যাবাড়ী লবণের গুদাম অমরপুর ৫০ মেঃ টন, খালছড়া লবণের গুদাম ধর্মনগর ৫০ মেঃ টন, খেদাছড়া লবণের গুদামে ধর্মনগর ৫০ মেঃ টন আনন্দবাজার লবণের গুদাম ৫০ মেঃ টন এই কটি গুদাম তৈরী করার পরিকল্পনা আছে। এছাড়া কেন্দ্র সরকারের অর্থানুকুলে নিম্নোক্ত খাদ্য গুদামে তৈরীর হাত দেওয়া হয়েছে ১৯৯৩-৯৪ আর্থিক বছরের কাজ আরম্ভ করা হয়েছে। রইস্যাবাড়ী অমরপুর ২৫০ মেঃ টন জম্পুইজলা সদর ২৫০ মেঃ টন, আনন্দ বাজার কাঞ্চনপুর ২৫০ মেঃ টন, মম্পুই কাঞ্চনপুর ২৫০ মেঃ টন এবং খেদাছড়া ধর্মনগর ২৫০ মেঃ টন।

**শ্রীমাখন লাল চক্রবর্তী** :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এই তথ্য জানাবেন কি, এখানে খাসিয়া মঙ্গল খাদ্য গোদামের কথা বলছেন কিন্তু খোয়াই সাব

ডিভিশনে মাত্র দুইটি খাদ্য গুদাম আছে তার মধ্যে একটি হল খোয়াই আর একটা হচ্ছে তুইসিন্দ্রাইতে।

কিন্তু এই যে মধ্যবর্ত্তী কল্যাণপুর থেকে মহারানীপুর এলাকা, এর মধ্যে প্রায় ৫০টা রেশন দোকান আছে, এগুলিতে রেশনের সামগ্রী নিতে হলে হয় খোয়াই অথবা তেলিয়ামুড়ায় গিয়ে ডি, ও, কাটতে হয়, তারপর সেখান থেকে রেশন সামগ্রী নিয়ে দোকানগুলিতে পৌছাতে হয়, এই এলাকায় রাস্তাঘাট এবং যানবাহনের যে অবস্থা তাতে সময় মতো রেশন সামগ্রী দোকানে পৌঁছানো অতীব কষ্টকর। তাই, আমরা প্রস্তাব করেছিলাম যে অন্তত: কল্যাণপুর একটা খাদ্যগুদাম তৈরী করা হউক এবং তা অনুযায়ী মহকুমা শাসক কল্যাণপুরে গিয়ে একটা জায়গাও দেখে এসেছেন। কাজেই, কল্যাণপুরে একটা খাদ্যগুদাম তৈরী করে এই বিরাট এলাকার যে অসুবিধা হচ্ছে, সেটা দূর করার জন্য খাদ্য দপ্তর প্রয়োজনীয় উদ্যোগ নেবেন কিনা বা এর সম্পর্কে কোন তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা, জানাবেন কি ?

**ডা: শ্রীব্রজগোপাল রায়** (মন্ত্রী):— স্যার, আপাতত: আমার হাতে এই ধরনের নির্দিষ্ট কোন তথ্য নেই। তবে মাননীয় সদস্য যখন বলছেন যে মহকুমা শাসক জায়গা দেখে এসেছেন এবং সেখানে একটা খাদ্যগুদাম করার প্রস্তাব আছে, তখন যদি আমাদের আর্থিক সঙ্গতিতে কুলায়, তাহলে সেটা করা যায় কিনা, তা অবশ্যই আমরা দেখব।

**শ্রীসুবল রুদ্র** (সোনামুড়া) :— মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে রাজ্য সরকারের যে সমস্ত খাদ্যগুদামগুলি আছে, সেগুলির অবস্থা এতই খারাপ যে সেগুলি রেশনের মালামাল এনে রাখলে অতি সহজেই সেগুলিতে কাংকর মিশে যায়, বিশেষ করে আমার মহকুমার মেলাঘর এবং বক্সনগর খাদ্যগুদামের অবস্থা খুবই করুন। কাজেই, এই ধরনের খাদ্যগুদামগুলি যাতে অবিলম্বে মেরামত করা হয়, তার প্রয়োজনীয় উদ্যোগে নেবেন কি ?

**ডা: ব্রজগোপাল রায়** (মন্ত্রী) : — আমাদের কিছু খাদ্যগুদামের অবস্থা সম্পর্কে মাননীয় সদস্য যে কথা বলেছেন, তার কিছুটা সত্য এবং সেগুলিতে খাদ্য সামগ্রী মজুত রাখা মুস্কিল তাই, আমাদের আর্থিক সঙ্গতিতে কুলালে, সেগুলির মেরামত

করার ব্যবস্থা অবশ্যই আমরা করবো।

**শ্রীদেবব্রত কলাই** (অম্পিনগর): মাননীয় মন্ত্রী মহোদয় আপনি বলেছেন যে, রাজ্য সরকারের মোট ৫৮টি খাদ্যগুদাম আছে। এখন, এই খাদ্যগুদামগুলির সবগুলিই কি খাদ্য দপ্তরের নিজস্ব গুদাম, না কি এর মধ্যে কিছু ভাড়া করা গুদামও আছে, জানাবেন কি ?

**ডা: ব্রজগোপাল রায়** (মন্ত্রী):— স্যার, এটা নির্দিষ্ট করে বলার মত তথ্য এখন আমার হাতে নেই। তবে আমাদের কিছু নিজস্ব গুদাম আছে আবার কিছু ভাড়া নেওয়া গুদামও আছে।

**শ্রীতপন চক্রবর্তী** (কৈলাশহর):— মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি যে খাদ্য-গুদামের সংখ্যা এখানে দিয়েছেন, তা কি এফ. সি. আই যেগুলি ব্যবহার করে তার অতিরিক্ত ?

**ডা: ব্রজগোপাল রায়** (মন্ত্রী):— এগুলি সবই আমাদের নিজস্ব গুদাম। তবে, এটা সত্য যে কেন্দ্রীয় সরকারের অর্থানুকুল্যে আমরা কিছু গুদাম তৈরী করেছি।

**শ্রীতপন চক্রবর্তী**:— মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি খাসচড়া গুদামটা কৈলাশহর মহকুমায় দেখিয়েছেন, কিন্তু আসলে সেটা হবে লংতরাই মহকুমায়। কাজেই, এটা সংশোধন করার দরকার।

**ডা: ব্রজগোপাল রায়** (মন্ত্রী):— সেই রকম কোন ভুল হয়ে থাকলে, নিশ্চয় সেটার সংশোধন করা হবে।

**শ্রীপবিত্র কর** (খয়েরপুর):— মাননীয় মন্ত্রী মহোদয় আপনি বলেছেন যে এই সব খাদ্যগুদামগুলিতে মোট ২৯,৬২০ মেট্রিকটন খাদ্য সামগ্রী মজুত রাখা যায়। তাই, আমি জানতে চাইছি বর্তমানে এই গুদামগুলিতে কি পরিমান খাদ্য শস্য মজুত আছে, জানাবেন কি ?

**শ্রীব্রজগোপাল রায়** (মন্ত্রী):— স্যার, আপাততঃ এই তথ্য আমার হাতে নেই,

নতুন করে নোটিশ দিলে, নিশ্চয় আমি সেটা জানাবো।

**শ্রীপবিত্র কর :** সাপ্লিমেণ্টারী স্যার, আমরা দেখেছি বিভিন্ন সময়েতে লবণ পাওয়া যায় না। অনেক সময় দুই তিন মাস হয়ে যায় লবণ এসে পৌঁছে না কেন, এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহোদয় কিছু জানেন কি না ?

**ডা: ব্রজগোপাল রায় :**— মাননীয় স্পীকার স্যার, আপাততঃ লবণ পাওয়ার বিশেষ কোন সমস্যা নেই। মাঝখানে কিছুটা সময় লবণের অভাব দেখা দিয়েছিল। লবণ যে সাপ্লাই দেয় ঠিকেদার সেই ঠিকেদারকে নিয়ে মামলা মোকদ্দমা ছিল এবং আমরা যখন ক্ষমতায় আসি তখন কোন ঠিকেদার ছিল না। এখন সেই অসুবিধা নেই।

**শ্রীঅনিল চাকমা** (পেচারথল) : - সাপ্লিমেণ্টারী স্যার, পেঁচারথল বাজারে বিগত পাঁচ বছর যাবত একটা গোদাম ঘর খালি পড়ে আছে। এটা সম্ভবতঃ ১৯৮৯ সালে কমপ্লিট হয়েছে। কিন্তু এখন পর্যান্ত খালি পড়ে আছে। এটার কারণ কি ?

**শ্রীব্রজগোপাল রায় (মন্ত্রী) :**— মাননীয় স্পীকার স্যার, এটা এফ, সি, আইয়ের গোদাম। এটা সম্পর্কে আমাদের কিছু বলার নেই।

**শ্রীহরিচরণ সরকার** (বামুটিয়া) :— সাপ্লিমেণ্টারী স্যার, বর্তমানে কি পরিমাণ খাদ্য মজুত আছে এবং বর্ষার শুরুর আগে কি পরিমাণ খাদ্য মজুত করা হবে এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

**ডা: ব্রজগোপাল রায় (মন্ত্রী) :** — মাননীয় স্পীকার স্যার, প্রত্যেক বছরই ত্রিপুরা রাজ্যে এফ,সি,আই উপযুক্ত পরিমাণে খাদ্য শস্য মজুত করে না। ফলে যোগাযোগের বেহাল অবস্থার জন্য খাদ্য সরবরাহে অসুবিধা হয় এবং জনগণের দুর্ভোগ বাড়ে। এই ব্যাপারে কেন্দ্রীয় খাদ্য মন্ত্রী সরবরাহ মন্ত্রী তাদের কাছে অনুরোধ রেখেছি. ব্যক্তিগত-ভাবেও যোগাযোগ করেছি এবং মিটিংএও প্রস্তাব রেখেছি যে অন্ততঃ তিন মাসের খাদ্য আমাদের হাতে মজুত থাকতে হবে। এখন এফ,সি, আই দুই মাসের খাদ্য

আমাদের রাজ্যের অভ্যন্তরে মজুত রাখছে। আমরা আশা করছি আরও বেশী করে খাদ্য পাঠাবে এবং বর্ষার আগে যাতে তিন মাসের খাদ্য মজুত থাকে তার ব্যবস্থা করতে পারব।

**শ্রীরামেন্দ্রচন্দ্র দেবনাথ** (যুবরাজ নগর) :— সাপ্লিমেণ্টারী স্যার যে খাদ্য গোদাম ত্রিপুরা রাজ্যে আছে তাতে কত পরিমাণ খাদ্য মজুত করা যাবে প্রতি মাসে।

**ডা: শ্রীব্রজগোপাল রায়** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, আপাততঃ একটা হিসাব এখানে দেওয়া হয়েছে। এখানে ২৯৬২০ মেঃ টন আমাদের যে গুদাম আছে তাতে এক মাসে এই পরিমাণ খাদ্য মজুত করা যাবে। মাসিক হিসাবে চাহিদা হচ্ছে ১৬২০০ মেঃ টন। এই জন্য এফ, সি, আই কে অনুরোধ করা হয়েছে যে তাদের গোদামে খাদ্য যাতে মজুত রাখেন এবং সেখান থেকে আমরা নিয়ে আসতে পারব।

**মি: স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীসমীরদেব সরকার।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** (কৃষ্ণপুর) :— মাননীয় সদস্য শ্রীসমীরদেব সরকারের অনুপস্থিতিতে শ্রীখগেন্দ্র জমাতিয়া কোয়েশ্চান নং ৬ সম্বন্ধে জানতে চান।

**মি: স্পীকার** :— কোয়েশ্চান নং — ৬।

**শ্রীকেশব মজুমদার** :— অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং— ৬।

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে রাজ্যের হাসপাতালগুলিতে যত সংখ্যক নার্স কর্মী থাকার কথা সে তুলনায় বর্তমানে নার্সের সংখ্যা খুব কম ?

২। সত্য হলে তার কারণ কি ?

৩। রাজ্যের হাসপাতালগুলিতে আরো নার্স নিয়োগের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হয়েছে কি ?

**উত্তর**

১। হ্যাঁ ইহা ঠিক।

২। স্যার, এ সম্পর্কে আমি বলতে পারি যে, আমাদের যে বেড সংখ্যা আছে তাতে নমর্স অনুযায়ী, অল ইণ্ডিয়া নমর্স অনুযায়ী যে সংখ্যক নার্স থাকা প্রয়োজন সে তুলনায় অনেক কম সংখ্যক নার্স আছেন। নমর্স অনুযায়ী আমাদের নার্স থাকা দরকার ১৫৩৮ জন। তার মধ্যে আমাদের টোটাল নার্সের পোষ্ট আছে ৭৪৪ এবং এর মধ্যে এ্যাসিষ্টেন্ট নার্সের পোষ্ট ১৮০টি আছে। আমাদের টোটাল পজিশান হচ্ছে, ৫২৩ জে. এম. পি, এ, এম, পি, ১৬৮ টোট্যাল আমাদের ৬৯১ জন নার্স আছেন। যেখানে দরকার ১৫৩৮। এর মধ্যে অসুবিধা হচ্ছে, তফসিলী ভুক্ত জাতি এবং উপজাতিদের মধ্যে ক্যাণ্ডিডেট পাওয়া যাচ্ছে না।

উত্তর

কোয়ালিফিকেশানের বারের জন্য। ২২১টি পদ খালি পড়ে আছে। আগে চেষ্টা করা হয়েছিল কোয়ালিফিকেশান বার রিল্যাক্স করে এস, সি এবং এস, টি, দের জন্য যাতে মাধ্যমিক পাশ ক্যাণ্ডিডেটদের একটা নতুন কোর্সে ট্রেনিং দিয়ে এ, এম, পি, করার কিন্তু ১৯৯২ সালে কেন্দ্রীয় সরকার সেটা বন্ধ করে দিয়েছেন। যার ফলে এস, সি, এবং এস, টি, নেওয়ার মত ক্যাণ্ডিডেট নেই জি, এম, পি, পোষ্টে করতে গেলে হায়ারসেকেণ্ডারী উইথ সাইন্স পড়তে হবে বলে পদগুলি শূণ্য থাকছে। এর ফলে আমাদের খুবই অসুবিধা হচ্ছে।

এতগুলি পোষ্ট থাকা সত্বেও কোন পোষ্ট ক্রিয়েট করা যাচ্ছে না, ঐ ২২১টি পদ পূর্ণ করতে না পারায় ফিনান্স এপ্রুভেল দিচ্ছেনা। এই অসুবিধার জন্যই আমরা নার্স নিতে পারছি না এবং অসুবিধা হচ্ছে।

(৩) হ্যাঁ, উদ্যোগ নেওয়া হয়েছে।

**শ্রীতপন চক্রবর্তী :** স্যার, ত্রিপুরা রাজ্যে এস, টি, এবং এস, সি, ক্যাণ্ডিডেট-দের ক্ষেত্রে হায়ারসেকেণ্ডারী উইথ সাইন্স পাশ হতে হবে এটা কেহ বিশ্বাস করবে না। স্যার, ত্রিপুরার মত রাজ্যে এতগুলি পোষ্ট ফিল-আপ করা যাচ্ছে না এস, টি, এবং এবং এস, সিদের। কাজে কাজেই কোয়ালিফিকেশান বার রিলাক্স করতে না পারলে প্রচণ্ড অসুবিধা হবে এবং নার্সের সংকট দূর হবে না। রাজ্য সরকার

এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য প্রস্তাব পাঠাবেন কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্যার এই সম্পর্কে নার্সিং কাউন্সিল এবং সেন্ট্রাল গভর্ণমেন্টের সঙ্গে প্রয়োজনীয় যোগাযোগ করতে উদ্যোগ নিয়েছে। বারেবারে তারা সেটা প্রত্যাখ্যান করেছেন। সাউথ রাজ্যের মুখ্যমন্ত্রী এই ধরনের একটা আবেদন কেন্দ্রীয় সরকারের নিকট রেখেছেন। এটা শুধু ত্রিপুরা রাজ্য কেন ভারতবর্ষের কোথাও এস, টি, ও এস, সি ক্যান্ডিডেট পাওয়া মুস্কিল। তারজন্য বারেবারে বলা হয়েছে এবং বারেবারে কেন্দ্রীয় সরকার সেটা প্রত্যাখ্যান করেছেন। শেষ পর্যন্ত আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছেন।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** :— সাপ্লিমেন্টারী স্যার, এস, টি এবং এস, সি দের ক্ষেত্রে যোগ্যতা কমিয়ে মাধ্যমিক পাশ করেছিলেন। কিন্তু ১৯৯২ ইং সালে কেন্দ্রীয় সরকার সেটা আবার বন্ধ করে দেন। তখন যারা সরকারে ছিলেন সেই জোট সরকারের এটা একটা ষড়যন্ত্র কিনা যে এস/টি এবং এস/সি দের অধিকার থেকে বঞ্চিত করে তাদেরকে আরও নির্যাতনের পথে নিয়ে যাওয়ার একটা চক্রান্ত ছিল কিনা মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্যার, অল ইন্ডিয়া নর্সিং করার ক্ষেত্রে রাজ্য সরকারের কোন ভূমিকা থাকে না। এটা সারা ভারতবর্ষের ব্যাপার, কেন্দ্রীয় সরকার যা করেন রাজ্য সরকারগুলিকে সেটা মেনে চলতে হয়।

**শ্রীসহিদ চৌধুরী** (বক্সনগর) : সাপ্লিমেন্টারী স্যার, জি এম পি ট্রেনিং নিয়ে অনেক দিন পর্যন্ত বসে আছেন এরকম ঘটনা আছে কিনা? থাকলে এই সমস্ত নার্সদের কেন এপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্যার, এটা ঠিক যে জি; এম; পি কোর্সে ট্রেনিং নিয়ে বসে আছেন এ রকম ক্যান্ডিডেটের সংখ্যা ৭৪ জন। এরা সবাই জেনারেল।

যেহেতু আমাদের জেনারেল কোন নেই। সেই জন্য আমরা তাদেরকে এপয়েন্টমেন্ট দিতে পারছি না। নার্স-এর অভাব আমাদের আছে। জেনারেল পোষ্ট না থাকার ফলে অভাব থাকা সত্বেও আমরা তাদেরকে এপয়েন্টমেন্ট দিতে পারছি না।

**শ্রীশচীন্দ্র চৌধুরী :** — সাপ্লিমেন্টারী স্যার, যেহেতু জেনারেলদের কোন পোষ্ট নেই। সুতরাং কিসের ভিত্তিতে তাদেরকে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা হলো মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :** — স্যার, এটা শিক্ষার ব্যাপার। তাছাড়া স্বাস্থ্যের কাজ কখনও বন্ধ থাকে না। প্রতি বছর আমাদের এই ধরনের ট্রেনিং হয়। আর এটাতো ১/২ দিনের ট্রেনিং নয় সাড়ে তিন বছরের কোর্স। সুতরাং আগে থেকে প্রস্তুতি না নেওয় হলে পোষ্ট খালি হলে লোকের অভাবে নিয়োগ করা যাবে না। তাছাড়া শিক্ষার সুযোগ চলবেই।

**মিঃ স্পীকার :** শ্রীঅমল মল্লিক (অনুপস্থিত)। কোন মাননীয় সদস্য মহোদয় যদি এই প্রশ্নের উত্তর ইন্টারেষ্টেড থাকেন তাহলে প্রশ্ন করতে পারেন।

**শ্রীপবিত্র কর :** — এড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নং ২২ স্যার।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :** — এড্‌মিটেড স্টাড্ কোয়েশ্চান নং ২২ স্যার।

প্রশ্ন

১) রাজ্যে বর্তমানে কতজন এম. পি, ডাবলিউ (মেইল এ্যাণ্ড ফিমেইল) ট্রেনিং এখনও বেকার অবস্থায় আছে,

২) কতজন ফার্মাসিস্ট তাদের কোর্স শেষ করে এখনও চাকুরী পান নাই ?

উত্তর

১) রাজ্যে বর্তমানে ৯৪ জন এম. পি, ডাবলিউ (মেইল) এবং ১৫৬ জন এম. পি,

ডাবলিউ (ফিমেইল) ট্রেনিং নিয়ে বেকার অবস্থায় আছেন।

২) ২৫ জন ফার্মাসিস্ট তাদের কোর্স শেষ করে বসে আছেন। তারমধ্যে ১৮ জন এলোপ্যাথিক ফার্মাসিস্ট এবং ৭ জন আয়ুর্বেদিক ফার্মাসিস্ট।

**শ্রীপবিত্র কর :** — সাপ্লিমেন্টারী স্যার, যারা ট্রেনিং নিয়ে আন-এমপ্লয়েড বসে আছেন তাদের সরকারী চাকুরীতে নিয়োগ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কিনা ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** স্যার, এম, পি, ডাবলিউ নিয়োগের ক্ষেত্রেতে আমাদের যে পোষ্ট ছিল এখনও আছে। সেগুলি মেইলের ক্ষেত্রে এস, টি, পোষ্ট ৪৬টি। এস, সিদের জন্য এই ধরনের রিজার্ভ পোষ্ট খালি নেই। সেই ৪৬ জন যারা পাশ করে বসেছিল তাদের ইদানিং অফার দেওয়া হয়েছে। মেইলের ক্ষেত্রে এস, টি ৫, এস, সি ১৭ এই পোস্ট সেখানে আমাদের যে এস, টি, পোষ্ট ৫টি খালি ছিল আর এস, সি পোস্ট ১৫টি খালি ছিল এগুলি ভর্ত্তি করা হয়েছে। জেনারেল পোষ্ট ৩টি ছিল তিনটিই দেওয়া হয়েছে। এখন আর কোন পোষ্ট নেই সুতরাং দেওয়ারও কোন প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য শ্রীউমেশচন্দ্র নাথ।

**শ্রীউমেশচন্দ্র নাথ (কদমতলা) :** — মিঃ স্পীকার স্যার; এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৭।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :**— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৭।

প্রশ্ন

১) কদমতলা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে ৩০ শয্যা বিশিষ্ট স্বাস্থ্য কেন্দ্র করার সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ?

২) থাকলে কবে নাগাদ কাজ শুরু হবে ?

উত্তর

১) কদমতলা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে ১৯৯৪-৯৫ বৎসর পর্য্যন্ত ৩০ শয্যা বিশিষ্ট

গ্রামীণ হাসপাতালে উন্নীত করার কোন পরিকল্পনা নেই।

২) প্রশ্ন আসে না।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, এই কদমতলা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি ১৯৮০ ইংরাজীতে প্রতিষ্ঠিত হয়। কিন্তু এই দীর্ঘদিন ধরে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি একই অবস্থায় আছে। এই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের উন্নতির জন্য আর কতদিন আমাদের অপেক্ষা করতে হবে মাননীয় মন্ত্রী মহাশয় সেটা জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, সেটা নির্ভর করে সামর্থ্যের উপর। কতদিন অপেক্ষা করতে হবে সেটা বলতে পারব না।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, কতদিন অপেক্ষা করতে হবে সেটা যখন বলতে পারবেন না তাই মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি কদমতলার প্রাথমিক স্বাস্থ্য-কেন্দ্রটি একবার পরিদর্শন করে আসার জন্য।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার বারবার পরিদর্শন করব যতদিন মন্ত্রী থাকব।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা ( আশারাম বাড়ী ) :—** মিঃ স্পীকার স্যার এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৯৪।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৯৪।

**প্রশ্ন**

১। চলতি আর্থিক বৎসরে কোন্ কোন্ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের জন্য দালান বাড়ী তৈরী করার পরিকল্পনা আছে,

২। বেহালাবাড়ী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটির কাজ চলতি আর্থিক বৎসরে সম্পূর্ণ হইবে কিনা, এবং

৩। যদি না হয় তাহার কারণ ?

উত্তর

১। বর্তমান আর্থিক বর্ষে নিম্নলিখিত স্বাস্থ্য কেন্দ্রগুলির কাজ চলিতেছে—

১) ব্রজেন্দ্র নগর ২) বুংনাং ৩) উপ্তাখালি ৪ ৮২ মাইল ৫) কলাছড়া ৬) খোরাখা ৭) চেলাগাং ৮) বামুটিয়া ৯) গোলাঘাটি ১০) আমবাসা ১১) কাঞ্চনমালা।

২। আর্থিক সংকটের দরুন বেহালাবাড়ীতে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের কাজ এই আর্থিক বছরে হাতে নেওয়া সম্ভব নয়।

৩। কারণ আর্থিক অসুবিধা!

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন বেহালাবাড়ীতে আর্থিক সংগতির জন্য এই বৎসর হচ্ছে না। মাননীয় মন্ত্রী জানেন খোয়াই থেকে ১৫ কিলোমিটার এবং এছাড়া বনবজার আশারামবাড়ী ২৫ থেকে ৩০ কিলোমিটার দূরে, এদিকে গোপালনগরে আমরা এখনও রাস্তা পেঁছাতে পারি নি। যার জন্য বহু বৎসর আগে থেকে আমরা এটা দাবী করে আসছি একটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলার জন্য। প্রতিটা বিধানসভার সময়ে এই কথাটা বলা হয় সেখানে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র খোলার জন্য। কিন্তু অদ্যাবধি সেখানে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলা হয়নি। এর কারণটা কি ? এটা কি চিরজীবন যতদিন পর্য্যন্ত আমি আছি ততদিনে সেটা হবে কিনা এবং এই বৎসরে করা হবে কিনা জানতে চাই।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** স্যার মাননীয় সদস্যের উদ্বেগের কারণ বুঝি। স্বাস্থ্য ব্যবস্থাকে বলবৎ করা, স্বাস্থ্যের সুযোগকে মানুষের কাছে পৌঁছে দেওয়া মানুষের কাছে চিকিৎসার সুযোগকে পৌঁছে দেওয়া এটা সকলের কাম্য। কিন্তু মাননীয় সদস্যকে আপনার মাধ্যমে এটা জানাতে চাই, তিনি নিশ্চয়ই জানেন, গেল কয়টা বৎসর ধরে এমন একটা অবস্থার সৃষ্টি করা হয়েছে, বিশেষত স্বাস্থ্য দপ্তরে, অন্যান্য দপ্তরেও আছেই এর চাইতে অনেক বেশী সমস্যা রয়েছে। তার ফলে যে অবস্থাটা সৃষ্টি হয়েছে আমি এখানে উদাহরণ দিয়ে বলতে চাই যে স্বাস্থ্য দপ্তরের যে বাজেট বরাদ্দ

এটা যদি আমরা ৭-৮ বৎসরের তুলনা করি, তাহলে দেখব ঔষধপত্রের দাম বেড়েছে, অন্যান্য জিনিসপত্রের দাম বেড়েছে, বেতন সবকিছু বেড়েছে কিন্তু আশ্চর্যজনক হচ্ছে বাজেট কমে গেছে। বাজেটের পরিমাণ যখন কমে যায়, বেতন ত কমেনা। বেতন প্রতি বৎসর বাড়ে, তাহলে আঘাতটা পড়ে সেই জায়গায় নূতন করে স্বাস্থ্য কেন্দ্র গড়া, ঔষধ পথ্য এইসবের উপর আঘাত পড়ে। গেল ৩টা বৎসর ধরে এই অবস্থার সৃষ্টি হয়েছে যার ফলে আমাদের কনষ্ট্রাকশানের জন্য যে টাকাটা ছিল এবার আপনারা জানেন কিরকম একটা ভীষণ দুর্যোগ গেছে অনেকগুলি বন্যা হয়ে গেছে, মনুষ্যকে ত এমনি প্রকৃতির দয়ার উপর ছেড়ে দেওয়া যাবেনা। তার জন্য আমাদের অর্থ সংকুলান করে তাদের চিকিৎসা, বন্যাপীড়িত লোকদের জন্য ঔষধপত্রের ব্যবস্থা করতে হয়েছে। এইসব করার জন্য আমাদের কনষ্ট্রাকশান যা ছিল, কেন্দ্রীয় সরকার ত আমাদের একটি পয়সাও দেয়নি, আমরা বারবার বলেছি। যার ফলে কনষ্ট্রাকশান ফাণ্ড থেকে ডাইভার্ট করে আমাদের চিকিৎসার ব্যবস্থা করতে হয়েছে যার ফলে আমরা এই কাজ করতে পারিনি। এই বৎসর ধরা সত্ত্বেও সেটা করতে পারিনি। তবে আমি এই কথা বলতে পারি আগামী আর্থিক বছরে যেটা এপ্রিল মাস থেকে শুরু হবে সেই সময়েতে আমরা এই স্বাস্থ্যকেন্দ্রটি খোলার জন্য আমরা অগ্রাধিকার দেব।

**শ্রীভৃগুদেব ভট্টাচার্য্য (ফটিকরায়) :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এখানে নতুন পাকাবাড়ী করার প্রস্তাব রেখেছেন, তার মধ্যে ফটিকরায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র যেটা ৩০ শয্যা বিশিষ্ট তার নাম আছে কিনা এবং কবে পর্য্যন্ত শেষ হতে পারে।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—**স্যার, আমি ত নামগুলি বলেছি যেগুলি আমরা করতে পারব সেগুলি বলেছি। এছাড়া অনেকগুলি প্রস্তাব আছে, ২২ ২৩টার মত প্রস্তাব আছে। যা ধরা আছে সেগুলিই শেষ করতে পারছিনা, প্রস্তাবিত যা আছে সেগুলিত ধরবার কথা এখন চিন্তা করা মুশকিল। আগে এইগুলি শেষ করে নিই যেগুলি চলছে, তারপরে নতুন ধরার কথা চিন্তা করব।

**শ্রীভৃগুদেব ভট্টাচার্য্য :** না, ফটিকরায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ৩০ শয্যা বিশিষ্ট দালানবাড়ীর কাজ চলছিল এবং আজকে ৪ মাস যাবত সেটা বন্ধ।

কিন্তু লিষ্টে মাননীয় মন্ত্রী যে লিষ্ট এখানে বলেছেন সেখানে তার নাম নাই।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) : স্যার, ফটিকরায়ে ৩০ শর্য্যা বিশিষ্ট ঠিকই তবে সেটা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র নয়, ওটা রুরেল হসপিটেল, ওটার কাজ চলছে এবং সেটা শেষ করা হবে।

**শ্রীআনন্দ রোয়াজা** :— সাপ্লিমেন্টারী স্যার, রইস্যাবাড়ী হাসপাতালে একজন ডাক্তার ও একজন নার্স আছে। আজকে এক বছর যাবৎ তার দরজা বন্ধ হয়ে আছে এবং সেখানে বাড়ী ঘরও নেই। তা সরকারী খাতায় কি রইস্যাবাড়ী সম্পর্কে কোন তথ্য আছে কিনা এবং এটাকে চালাবেন কি না ? নাকি বাংলা দেশের সাহায্যের জন্য এখানে মন্ত্রী মহোদয়রা কি ভুলে গেছেন সেটার কথা জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) : স্যার, এইটা দপ্তরের জানা আছে যে রইস্যাবাড়ীতে একটা হাসপাতাল আছে এবং তাতে একজন মেডিকেল অফিসারও ছিলেন, অন্তত চিকিৎসার কাজটা প্রাথমিকভাবে চলছিল। কিন্তু ওখানকার বিশেষ পরিস্থিতির ফলে গত দুই বছর আগেই সেখানকার মেডিকেল অফিসারকে মেরে ধরে তাড়িয়ে দেওয়া হয়েছে। সুতরাং সেখানে সেই জন্য মেডিকেল অফিসার যান না। আমরা চেষ্টা করছি সেই জায়গায় আবার মেডিকেল অফিসার পাঠানোর জন্য

**শ্রীআনন্দমোহন রোয়াজা** : সাপ্লিমেন্টারী স্যার, যদি একজন ডাক্তারকে এইভাবে মারধর করে থাকে তাহলে তাদের বিরুদ্ধে শাস্তির জন্য কোন বিকল্প বিধান নেওয়ার চেষ্টা করছেন কি না ?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্যার, এইটাতো আমার দপ্তরের কাজ না. আমরা অভিযোগ করেছি সেই হিসাবে ব্যবস্থা যা নেওয়ার তা নেওয়া হবে।

**শ্রীমনপ্রসাদ মালসাই** (কাঞ্চনপুর) :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, আনন্দ বাজার হাসপাতালের শর্য্যা সংখ্যা মাত্র চার পাঁচটা আছে, আমার যতটুকু জানা আছে সেখানে একজন নার্স আছেন তাও আবার অস্থায়ী, রেগুলার নেই ডাক্তার আছে দুইজন কিন্তু ঐ দুই জনের মধ্যে একজন ট্রেন্সফার হয়ে গেছেন, আর একজন

এখনও আছেন। আপনারা সবাই জানেন বিগত সরকারের আমলে সেখানে আন্ত্রিক রোগে প্রায় ৬০ জনের উপর মানুষ মারা গেছে সেই এলাকায়। কাজেই সেই জায়গাটার মধ্যে একটা নার্সও ছিল না, ডাক্তার দুজন রাখা সম্ভব হচ্ছিল না। একজনকে সঙ্গে সঙ্গে সরিয়ে নেওয়া হয়েছে, এখন একজন আছেন। সেও আমাকে বার বার বলছে আমাকে এখান থেকে ট্রেন্সফার করিয়ে দিতে কয়েকদিন আগে যে এসেছে সে ট্রেন্সফার হতে পারে আর আমি এখানে পাঁচ ছয় বছর থাকার পরেও কেন ট্রেন্সফার হব না, আমি কি অপরাধ করলাম এই ধরনের কথা বলছেন। তার জন্যই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে, এই কথা ওনার কাছে আছে কিনা যে সেখানে নূতন করে নার্স দেওয়ার এবং দুই একজন ডাক্তার বাড়িয়ে দেওয়ার জন্য কোন পরিকল্পনা আছে কি না?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী): - স্যার, এইটা যদিও এই প্রশ্নের সঙ্গে জড়িত না, এই প্রশ্নটা আলাদাভাবে করলে বিস্তিতভাবে বলা যেত তবুও বলছি এই ধরনের সমস্যাগুলি আছে দূরবর্তী অঞ্চলগুলিতে, মেডিকেল অফিসারের সব জায়গাতেই ট্রেন্সফার করা হয়েছে, নার্সও দেওয়া হয়েছে অসুবিধা থাকা সত্বেও। ওখানেও দেওয়া হয়েছে, কিন্তু দিলেইতো ওনারা সব জায়গায় যাচ্ছেন না, ছুটি নিচ্ছেন, বসে থাকছেন এই রকম একটা অবস্থা চলছে। সুতরাং এই সব কারণে কিছু অসুবিধা হচ্ছে। আমার চেষ্টা করব এই অসুবিধা দূর করার জন্য

**শ্রীভূদেব ভট্টাচার্য**: - সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে, এই স্বাস্থ্য দপ্তরের আণ্ডারে রাজ্যের বিভিন্ন জায়গাতে অনেক দালানবাড়ী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র তৈরী হয়ে আছে। কিন্তু দপ্তরের খাতায় এই গুলি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হিসাবে লিপিবদ্ধ হয়নি। যার ফলে ডিক্লারেশান দেওয়া হয়নি, তা এই রকম কয়টা হাসপাতাল আছে জানাবেন কি?

আমার জানা মতে ২টি হসপিটেলের নাম বলতে পারি-যেমন সোনামুড়ার মতিনগর এবং কমল নগর-এই দুইটি হাসপাতালের দালানবাড়ী নির্মাণের কাজ শেষ হয়ে গেছে প্রায় এক দেড় বছর যাবৎ কিন্তু যেহেতু সেটি স্বাস্থ্য দপ্তরের খাতায় লিপিবদ্ধ হয়নি তার জন্য ডাক্তার, ঔষধপত্র, এইসব কিছু দেওয়া হচ্ছেনা। এইটা কবে নাগাদ দেওয়া হবে এবং কি কারণে এই দালানবাড়ী তৈরী হয়ে যাওয়ার পরও স্বাস্থ্য দপ্তরের

খাতায় তা লিপিবদ্ধ হয়নি, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী):**— মিঃ স্পীকার স্যার, এটা আলাদা প্রশ্ন করলে জবাব দেওয়া যাবে যেহেতু এটাতে দুইটি জায়গার কথা উল্লেখ করা হয়েছে

**শ্রী প্রশান্ত দেববর্মা (সালেমা):**— সাপ্লিমেন্টারী স্যার, এখানে আমবাসায় যে স্বাস্থ্য-কেন্দ্রের দালানবাড়ী নির্মাণ করা হচ্ছে বলে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন সেটা আমবাসায় না হয়ে ডলুবাড়ী হবে। কারণ এর আগে কয়েকশ' লোক ডলুবাড়ী থেকে আমবাসাতে সরিয়ে দেবার জন্য ডিরেকটার অব্ হেল্‌থ-এর কাছে রিপ্রেজেনটেশন দিয়েছেন (এই দালানবাড়ী নির্মাণের ওয়ার্ক অর্ডার দেওয়ার পর)। কাজেই এখন নির্মাণ কার্য্য এখানে চলছে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী):**—মিঃ স্পীকার স্যার, আমবাসা রুর‍্যাল হসপিটালের দালানবাড়ীর নির্মাণের কাজ ডলুবাড়ীতেই হচ্ছে। এবং এর কাজ অনেক আগে থেকেই চলছে। লেফ্‌ট্ ফ্রন্ট গভার্ণমেন্ট আসার পরে অনেক লোক রিপ্রেজেন-টেশন দিয়েছিলেন কিন্তু যেহেতু এখানে কোয়ার্টারস্ হয়ে গেছে মূল বিল্ডিং-এর কাজও শুরু হয়ে গেছে কাজেই এই জায়গা থেকে এটাকে সরিয়ে নেওয়া মুস্কিল হবে।

**শ্রী প্রশান্ত দেববর্মা:**—সাপ্লিমেন্টারী স্যার, এখানে যদি নির্মাণ কার্য্য চলতে থাকে তাহলে দেখা যাবে কমলপুরের সালেমাতে এই রকম ডাক্তারের কোয়ার্টার নার্সের কোয়ার্টার, ডাক্তার নার্স সবই দেওয়া হয়েছে কিন্তু কোন লোক সেখানে যাচ্ছেনা, ঠিক তেমনি এখানেও এটা হলে কোন লোক যাবে না সেই ডিসপেনসারীতে-কারণ কয়েকশ' লোকের আপত্তি রয়েছে এইটাতে। মাননীয় মন্ত্রী মহোদয়ও এটা জানেন। কাজেই এইটা ডলুবাড়ী থেকে সরিয়ে আমবাসায় নেওয়া হবে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী):**— মিঃ স্পীকার স্যার, পরিস্থিতিতো সব সময় একরকম থাকেনা। সেজন্য আজকে এই জায়গাতে হলে এটাতো আর ত্রিপুরার বাইরে নয়, ত্রিপুরার সব অঞ্চলকেই উন্নত করতে হবে। কাজেই আজকে এখানে সুযোগ না হলে আগামী দিনে নিশ্চয়ই তা' হবে।

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ** (বিধায়ক) :— সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী যেসব প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নাম বলেছেন তার মধ্যে ধর্মনগরের উপ্তাখালীর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নামও উল্লেখ করা হয়েছে। এই উপ্তাখালী স্বাস্থ্যকেন্দ্রের কাজ চার পাঁচ বছর আগে থেকে শুরু হয়েছিল। কিন্তু এখন ঝড়ে এর চাল উড়ে গেছে অথচ এখনো সেটির মেরামতি বা নির্মাণ কাজ করা হয়নি। এটা কবে করা হবে তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) : - মিঃ স্পীকার স্যার, আমরা ধরাতে পারি কিন্তু সারাতে পারিনা। আমরা পি, ডাব্লিউ, ডি কে টাকা দিয়েছি এটার কাজ করাবার জন্য। কাজেই আমরা পি, ডাব্লিউ ডি, কে ধরিয়ে দিয়ে দিয়েছি কিন্তু সারানো কখন হবে তা বলতে পারছি না।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** : — সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় যে তথ্য দিয়েছেন স্বাস্থ্যকেন্দ্র সমূহের পাকাবাড়ী নির্মাণ সম্পর্কে এটা ঠিকই যে টাকার অভাবে এগুলি করা সম্ভব হচ্ছে না। কিন্তু আমার প্রশ্ন হলো দ্বিতীয় বামফ্রন্ট সরকার প্রত্যকটি ব্লকে অন্তত এই ধরনের উপস্বাস্থ্য কেন্দ্র খোলার জন্য উদ্যোগ নিয়েছিলেন। এবং আমার এলাকার তেলিয়ামুড়া ব্লকের মধ্যে দুইটি গাঁওসভা অন্তর অন্তর ২৫টি উপস্বাস্থ্যকেন্দ্র খোলা হয়েছিল।

এরমধ্যে অনেকগুলি ভাড়া বাড়িতে আছে। কিছু কিছু পাকা বাড়িতে আছে। বাকীগুলি ভাড়া বাড়িতে চলছিল। সাইনবোর্ড ও স্বাস্থ্য কর্মী দিয়ে এগুলি চলছিল। কিন্তু পরবর্তী সময়ে জোট আমলে গাঁওসভা ভেংগে দেওয়া হয়েছিল। তাড়া কে দেয়? স্বাস্থ্য কর্মী এমনকি সাইবোর্ড পর্যন্ত নেই। আমার অনুরোধ এই সব জায়গায় পুনরায় সাইনবোর্ড লাগিয়ে চালু করা যায় কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্যার, এই প্রশ্নটা হচ্ছে পুর স্বাস্থ্য সম্পর্কে। উপস্বাস্থ্য কেন্দ্র সম্পর্কে আরোও একটা প্রশ্ন আছে তখন যখন আসবে তখন আমি উত্তর দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার একটা প্রশ্ন। আনন্দবাজার হাসপাতালে রান্নার কোন ব্যবস্থা নেই রোগীরা বাইরে থেকে খাদ্য নিয়ে আসেন। এটা নিরসন করার ব্যবস্থা করছেন কি ?

**শ্রীকেশব মজুমদার :—** স্যার, ওখানে একটা সমস্যা আছে। আনন্দ বাজার হাসপাতালে ডায়েড চালু করার জন্য আমরা টাকা দিয়েছি। টাকা দেওয়া সত্বেও ওখানে যে মেডিক্যাল অফিসার আছেন, এটার ব্যবস্থা করতে পারছেন না। এবং এত টাকা নিয়ে রাখাও তাদের পক্ষে অসুবিধা হচ্ছে। বিভিন্ন অসুবিধার কথা তারা আমাদেরকে জানিয়েছে। যার ফলে ব্যবস্থা করা সত্বেও এই অসুবিধাটা দূর করা যাচ্ছে না। আমরা চেষ্টা করছি যত তাড়াতাড়ি এই অবস্থাটা দূর করা যায় অন্য ব্যবস্থা করে।

**মিঃ স্পীকার :—** এখন পর্য্যন্ত কোন কুকম্যান এপয়েন্টমেণ্ট পর্য্যন্ত হয় নি।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** স্যার, আমাদের জি, ডি, এ, আছেন। জি, ডি. এ কুকের কাজ করতে পারেন এখন। কুকের কাজ সাধারণত জি, ডি, এরা করেন। কুক-মাশালচি নাম না থাকলেও জি, ডি, এরা করেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার মহোদয়।

**শ্রীবিধুভূষণ মালাকার (পাবিয়াছড়া) :—** মিঃ স্পীকার স্যার এড্‌মিটেড্‌ কোয়েশ্চান নাম্বার ১০৫।

**মিঃ স্পীকার :—** এড্‌মিটেড্‌ কোয়েশ্চান নাম্বার ১০৫।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্‌ কোয়েশ্চান নাম্বার ১০৫।

**প্রশ্ন**

১। কুমারঘাট গ্রামীণ হাসপাতালের এক্সরে ব্যবস্থা উন্নতিকরণের বা আধুনিকীকরনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

উত্তর

১। উন্নতি করার ব্যাপারটা বুঝা যায়। কিন্তু আধুনিক করার ব্যাপারটা বুঝা যায় না। এক্সরে মেশিন সহ অন্য অসুবিধা আমরা দূর করব।

**শ্রীবিধুভূষণ মালাকার** :— সাপ্লিমেন্টারী স্যার, গত তিন বছর আগে তারা এক্সরে মেশিনটা নিয়ে রাখে। সামান্য কি কারণে নাকি মেশিনটা চালু করা যাচ্ছে না। পরিদর্শন হল, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই খবর পৌঁছেছে কিনা যে চার থেকে পাঁচ হাজার টাকা হলেই এক্সরে মেশিনটা চালু করা যায়?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** :— স্যার এক্সরে মেশিনের ছোট একটা পার্টস্ নষ্ট হলেও মেশিন ঠিক করার মত কোন ব্যবস্থা আমাদের এখানে নেই। কোম্পানীর লোক যতক্ষন না আসেন ততক্ষণ এই মেশিনগুলি ঠিক করা সম্ভব হবে না। আমরা তাদের সঙ্গে যোগাযোগ করেছি। তারাই বেশীর ভাগ মেশিনগুলি এখানে সাপ্লাই করেন তাদের সংগে যোগাযোগ করেছি। তাদের ইঞ্জিনীয়ার আমার সংগে দেখা করেছে কথাও হয়েছে। আমাদের আর্থিক অসঙ্গতির কারণে এই কাজ হাতে নিতে পারি নি। তাদের সঙ্গে কথা হয়েছে। তারা আসবেন। এই মেশিনগুলি ঠিক করার জন্য। সারা রাজ্যে আরোও কয়েকটা মেশিন রয়েছে যেগুলি ঠিক করার ব্যবস্থা আমরা করছি।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীঅমিতাভ দত্ত। উনিতো নেই।

(এরপর শ্রীমাখন চক্রবর্তী অমিতাভ দত্তের উল্লেখিত প্রশ্নটি উৎথাপন করেন)

**শ্রীমাখনলাল চক্রবর্তী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় কোয়েশ্চান নাম্বার ১১০।

**মিঃ স্পীকার** :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১১০।

**ডাঃ ব্রজগোপাল রায় (মন্ত্রী)** :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১১০।

প্রশ্ন

১। রাজ্যের ন্যায্যমূল্যের দোকান মারফৎ যেসমস্ত চাল, চিনি, লবন এবং কেরোসিন সরবরাহ করা হয় তাহার মাথা পিছু বা পরিবার পিছু বরাদ্দের পরিমান কত,

২। উপরোক্ত বরাদ্দের পরিমাণ কি সর্বত্র সমান এবং প্রত্তিটি দ্রব্যের নাম পৃথক পৃথক হিসাব।

৩। ব্যতিক্রম থাকলে কোথায় কোথায় এবং ব্যতিক্রমের হার কত?

উত্তর

১। ন্যায্যমূল্যের দোকান সমূহ হইতে নিম্নে বর্ণিত রেশন সামগ্রী (চাল, গম, আটা, চিনি, লবন, কেরসিন ইত্যাদি) সরবরাহ করা হইয়া থাকে :—

| ক্রমিক নং | দ্রব্য সামগ্রীর নাম | শহরাঞ্চল | গ্রামাঞ্চল |
|---|---|---|---|
| ১) (এ) | চাল | ১.২৫ কেজি প্রতি প্রাপ্ত বয়স্কের জন্য প্রতি সপ্তাহে এবং অপ্রাপ্ত বয়স্কদের জন্য তাহাদের অর্ধেক। | এক কেজি প্রতি প্রাপ্ত বয়স্কের জন্য এবং অপ্রাপ্ত বয়স্কের জন্য তাহার অর্ধেক। |
| (বি) | গম, আটা | ১.২৫ কেজি প্রতি প্রাপ্ত বয়স্কদের জন্য প্রতি সপ্তাহে। অপ্রাপ্ত বয়স্কদের জন্য তাহার অর্ধেক | ১.৫ কেজি প্রতি প্রাপ্ত বয়স্কদের জন্য প্রতি সপ্তাহে। অপ্রাপ্ত বয়স্কের জন্য তাহার অর্ধেক। |
| ২) | লবন | ৭৫০ গ্রাম মাথা পিছু প্রতি মাসে। | ৭৫০ গ্রাম মাথা পিছু প্রতি মাসে। |
| ৩) | চিনি | ২৫০ গ্রাম প্রতি সপ্তাহে মাথা পিছু। | ১২৫ গ্রাম মাথা পিছু প্রতিমাসে। |

| কেরোসিন | ৫ (পাঁচ) লি: প্রতি কার্ডে প্রতি মাসে এবং উপরন্তু আগরতলার পৌর এলাকায় প্রতিমাসে প্রতি কার্ডে [২] দুই লি: হকারের মাধ্যমে দেওয়া হয়। | ৪ (চার) লি: প্রতি কার্ডে প্রতিমাসে দেওয়া হয়। |
|---|---|---|

২। সর্বত্র সমান নহে। প্রতিটি দ্রব্যের মাথা পিছু বরাদ্দ ১নং প্রশ্নের উত্তরে দেওয়া হয়েছে।

৩ শহরাঞ্চল এবং গ্রামাঞ্চলে বরাদ্দকৃত চাল, গম, আটা, চিনি, লবন এবং কেরোসিন তৈল ব্যতিক্রম আছে। প্রকৃত তথ্য ১নং প্রশ্নে বর্ণিত আছে।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :** — সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী যে তথ্য দিয়েছেন যে সপ্তাহে গ্রামেগঞ্জে মাথা পিছু এক কেজি, করে চাল পাচ্ছে, এটা খুব কম। কারণ গ্রামেগঞ্জের মানুষ সাধারণতঃ কৃষক ক্ষেত, মজুর, এবং বিভিন্ন শ্রমজীবি মানুষ থাকেন তারা চাল একটু বেশী খায়। এখানে দেয়া যাচ্ছে এক কেজি চাল সপ্তাহে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন। পাঁচশ গ্রাম চাল যায় এই রকম বহু কৃষক মজুর আছে কাজেই এক কেজি থেকে বাড়িয়ে অন্তত গ্রামের মানুষ যাতে বাড়তি সুযোগ পায় তারজন্য এটা অন্তত দুই কেজি বরাদ্দ বাড়িয়ে করার কোন (মাথা পিছু) ব্যবস্থা করবেন কিনা ?

**ডা: ব্রজগোপাল রায় ( মন্ত্রী ):** - স্যার এই ধরনের প্রস্তাব আপাততঃ আমা- আমাদের হাতে নেই এবং বিষয়টাকে এইভাবে ভাবা যায় না। সাধারণত এই যে স্কেলটা বন্টনের ক্ষেত্রে সেটা আগে থেকে নির্দ্ধারিত ছিল। সেই পদ্ধতিতে চলে আসছে। চালের নির্দিষ্ট যে যোগান সেটা আমরা পাচ্ছি না। আমরা বার বার বলছি যে আমাদের যা প্রয়োজন সেই প্রয়োজনীয় চাল সরবরাহ করা হচ্ছে না। কাজেই চাল না থাকলে আমরা বাড়াতে পারব না যদি ঐ ধরনের ব্যবস্থায় আমরা আসি। তবে আমরা এই দিকটা ভেবে দেখতে পারি।

**শ্রীজীতেন্দ্র সরকার** (তেলিয়ামুড়া ):— সাপ্লিমেন্টারী স্যার, কিসের ভিত্তিতে এই রেশন এবং কি স্কেলে ঠিক করা হয়, এবং এটা কি ক্যালরী ভিত্তিতে না কি অন্য কোন পন্থায় দেওয়া হয় ? এটা কি শহরের মানুষের জন্য ক্যালরি দরকার না গ্রামের জন্য আলাদা ভাবে কোনটা ? এখানে যে ভেরিয়েশান আছে গ্রাম এবং শহরের মধ্যে এটা ঠিক করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় ব্যবস্থা নেবেন কিনা ?

**ডাঃব্রজগোপাল রায়** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে কথা বলেছেন আমাদের স্বাস্থ্যের বিধির লক্ষ্য রাখলে ক্যালরির হিসাবটা অত্যন্ত দরকার কিন্তু দুর্ভাগ্য যে আমাদের দেশে এখনো সেই অবস্থাটা আসেনি । আমাদের খাদ্যের যে যোগান সেই যোগানের উপর ভিত্তি করে এই বন্টনের ব্যবস্থা হয়ে আসছে । বহু দিন যাবত যে ব্যাবস্থাটা চলে আসছে সেটাই এখনো চলছে

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা** (আশারাম বাড়ী) : সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে খাদ্য যোগানের ভিত্তিতে এই ব্যবস্থ টা হচ্ছে, এখানে উত্তরের সময় মাননীয় মন্ত্রী মহোদয় বলছেন যে শহরে সপ্তাহের জন্য ১ কেজি ২৫ গ্রাম আর গ্রামের জন্য ১ কেজি, এটা কিসের ভিত্তিতে হচ্ছে ? শহরের মানুষ কি বেশী খায় না কি গ্রামের লোক কম খায় ? এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**ডাঃ ব্রজগোপাল রায়** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এই প্রশ্নটাতে সত্যি বক্তব্য আছে। মাননীয় সদস্যরা প্রশ্নটা তুলেছেন কাজেই আমরা এটাকে নতুনভাবে বিচার করতে পারব । সেই সুযোগ আমরা ব্যবহার করব । কিন্তু আপাতত আমি বলেছি যে এই ভাবে এটা চলে আসছিল এবং সেই ভাবেই চলছিল, নুতনভাবে এর মধ্যে আমরা কোন পরিবর্তন আনিনি ।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** :— সাপ্লিমেন্টারী স্যার, আমার প্রশ্নটা হচ্ছে যে শহরের জন্য ১ কেজি ২৫ গ্রাম আর গ্রামের জন্য ১ কেজি, তা হলে শহরের মানুষ কি বেশী খায় গ্রামের লোকের চেয়ে, নাকি গ্রামের লোক কম খায় শহরের লোকের চেয়ে । কারণ গ্রামে অধিকাংশ কৃষক, দিন মুজুর থাকে তারা বেশী খায় কারণ তারা অন্য খাদ্য খাবার খেতে পারেনা । শহরের লোকেরা অন্যান্য খাবার খেয়ে থাকেন । সেই দিক

থেকে গ্রামের লোকের কথা চিন্তা করে সপ্তাহের যে বরাদ্দ সেটা বারাবার কোন ব্যবস্থা হবে কি ?

**ডা: ব্রজগোপাল রায় (মন্ত্রী)** :— মি: স্পীকার স্যার, আমি স্বীকার করে নিয়েছি মাননীয় সদস্য যে প্রশ্নটা তুলেছেন, সত্যি গ্রামে শ্রমজীবি মানুষ পরিশ্রম বেশী করেন, কাজেই তাদের প্রয়োজনেও বেশী একথা ঠিক। কিন্তু আমাদের পরিস্থিতিটা এ রকম হয়েছে যে আমরা ইচ্ছা করলেই রেশনটা কোথাও বাড়িয়ে দিতে পারিনা, যেহেতু আমার হাতে খাদ্যের যে যোগান সেটা প্রয়োজন মাফিক থাকে না, অনেক সময়। কাজেই এটাকে আমরা ভেবে দেখব একথা বলেছি। এই প্রশ্ন সম্পর্কে দ্বিমত আমারও নেই। আমরা সুযোগ মত সেটাকে চিন্তা করব।

**শ্রীবিধুভূষন মালাকার** :— সাপ্লিমেন্টারী স্যার, আমার প্রশ্ন হল যে, কেরোসিনের যে ধার্য্য এটা আমরা দেখছি গ্রামে বা শহরে প্রায় বাড়ীতেই ছাত্রছাত্রী থাকে এবং পরীক্ষার সময়ে বেশী করে পড়তে হয়। কিন্তু তাতে দেখা যাচ্ছে কেরোসিন প্রয়োজনের তুলনায় অনেক কম, এর জন্য কোন ব্যবস্থা করবেন কিনা ? এবং কালো বাজারে কেরোসিনের দাম ২০ টাকা ৩০ টাকা হয়ে যায়, এটার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় কি ব্যবস্থা নিবেন ?

**ডা: ব্রজগোপাল রায় (মন্ত্রী)** :– মি: স্পীকার স্যার, আমাদের কেরোসিনের যে যোগান আছে তা বন্টনের ক্ষেত্রে কতগুলি অসুবিধার সম্মুখীন আমরা হচ্ছি কারণ এটা সরাসরি আমাদের কন্ট্রোলে নেই। আই. ও, সি, এবং এ. ও. সি, তাদের এজেন্ট নিযুক্ত করে থাকেন। সেই এজেন্টরা অনেক সময় দেখা যায় যে তেল ঠিকমত তুলে আনে না। বরাদ্দকৃত তেলটা সরবরাহের ক্ষেত্রে নানারকম গোলযোগ দেখা দেয়। আমরা সরাসরি তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিতে পারিনা। আমার আই. ও, সি. এবং এ, ও, সি. এর দৃষ্টি আকর্ষণ করি এবং তারপর ব্যবস্থা নেন। সেই অনুসারে বন্টনটা হয়। এখন আমরা চেয়েছিলাম যে তেলটা সমভাবে বন্টন হলে ভাল হত, সেইকথাটা আমাদের চিন্তার মধ্যে আছে তেল সরবরাহটা নিয়মিত হয়ে গেলে এই বিষয়ে চিন্তা করার সুযোগ পাব এবং এটা আমাদের ভাবনার মধ্যে আছে।

**শ্রীতপন চক্রবর্তী :** — মিঃ স্পীকার স্যার, আমি দেখেছি বিশেষত বর্ষার সময় অভাব শুরু হয়। ত্রিপুরা রাজ্যে দুর্গম অঞ্চলগুলির মধ্যে, ত্রিপুরার জুমিয়া পরিবারগুলির মধ্যে, খাদ্য অভাবটা যেভাবে আসে সেটা হচ্ছে যে, এক হচ্ছে, হাতে পয়সা থাকে না তাই রেশন যোগাড় করতে পারে না। আর একটা হচ্ছে কাজ থাকলে পরেও হাতে যদি পয়সাও থাকে তবু খোলা বাজারের জিনিষ সেখানে পাই না। সেই দিক থেকে সেখানে অনাহারে দিন কাটাতে হয়। মাননীয় মন্ত্রী মহোদয় সেই ক্ষেত্রে দুর্গম অঞ্চলগুলিতে অগ্রাধিকার দেওয়া হবে কিনা? সেখানে ইতিমধ্যে ভাবল রেশন চালু উঠে গেছে। সেই জাগাতে শুধু আশ্বাস নয় বাস্তব পদক্ষেপ নেওয়ার জন্য দপ্তর থেকে উদ্যোগ নেওয়া হবে কিনা?

**ডঃ ব্রজগোপাল রায় (মন্ত্রী) :** — সেই দুর্গম অধ্যুষিত যে এলাকা সেই এলাকাগুলিতে রেশন বাড়িয়ে দেওয়ার ব্যবস্থা আছে। কতগুলি এলাকা চিহ্নিত করে সেখানে রেশন বাড়িয়ে দেওয়ার ব্যবস্থা হচ্ছে সেই ধরনের আরও এলাকা থাকলে পরে আমাদের নজরে আনলে পরে আমরা পরীক্ষা করে দেখতে পারি।

**মিঃ স্পীকার :** — সময় শেষ। যে সমস্ত প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব হয় নি সেগুলির লিখিত উত্তর সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দেরকে অনুরোধ করছি।

( ANNEXURES—"A"+"B" )

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :** — এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রী দেবব্রত কলই মহোদয়ের নিকট হইতে একটি উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি আমি উক্ত বিষয়টি বিচার বিবেচনা করে দেখার পর হাউসে উত্থাপন করার অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :— "৪ই মার্চ ১৯৯৪ ইং তৈদু থানার অন্তর্গত কাশী চন্দ্র পাড়ার সন্নিকটে তৈদু থানার পুলিশ কর্তৃক দুটি উপজাতি যুবকের মৃতদেহ পাওয়া সম্পর্কে।"

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য

রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তার বক্তব্য রাখতে পারবে তাহা অনুগ্রহ করে জানান।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী):**— মিঃ স্পীকার স্যার, আমি এই সম্পর্কে আগামী ১৭.৩-৯৪ ইং বিবৃতি দিতে পারব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :** – আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিল। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য সর্বশ্রী খগেন্দ্র জমাতিয়া এবং পান্নালাল ঘোষ মহোদয়গণ কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর তাঁর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। নোটিশটির বিষয়বস্তু হলো – "১৯৯৪ সনের ফেব্রুয়ারী মাসে উদয়পুর মহকুমার হদা অক্রায় নামে উপজাতি যুব সমিতির কর্মীদের দ্বারা অঠোরবোলার চিকনপদ জমাতিয়া, ওয়াবজুই বাছাইয়ের মিটিং পদ জমাতিয়াকে অপহরণ এবং জলেমা পাড়ার সুরেশ জমাতিয়াকে অপহরণ করে খুন করা আঠারবোলা কিল্লা অঞ্চলে বাড়ীঘর ভাঙচুর লুঠপাট ও অগ্নিসংযোগ করে সমস্ত অঞ্চলে সন্ত্রাস সৃষ্টি করা সম্পর্কে।"

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :** – মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৩/১/৯৪ ইং সন্ধ্যা অনুমাণ ৬-৩০ মিঃ এর সময় কিল্লা থানাধীন রাইমালং নিবাসী শ্রীরূপ বাহাদুর জমাতিয়া (যে একজন এলাকায় দাগী অপরাধী হিসাবে পরিচিত) নিজ বাড়ী কবিপত্র অজ্ঞান পরিচয় বন্ধু কবারীর গুলিতে জখমপ্রাপ্ত হয়ে উদয়পুর হাসপাতালে চিকিৎসার জন্য ভর্তি হয় এই ঘটনাটি ওবাংগি বাড়ী নিবাসী জনৈক শ্রীকুঞ্জ কুমার জমাতিয়ার অভিযোগ মূল কিল্লা থানার ভারতীয় দণ্ডবিধির ৩২৬ ধারায় মোকাদ্দমা নং ২(১) ৯৪ নথিভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করে। তদন্তকালে পুলিশ প্রমানাভাবে ঘটনায় জড়িত কাহাকেও গ্রেপ্তার করতে পারে নি।

এই ঘটনার পরের দিনই অর্থাৎ ১৪/১/৯৪ ইং তারিখ জলপাই রঙের পোশাক পরিহিত ১৫/২০ জনের একটি স শস্ত্র এ দুষ্কৃতিকারীদল রাইখালং বাড়ী উপস্থিত হয়ে

শ্রীরূপ বাহাদুর জমাতিয়ার আক্রমণ কারী কারা জিজ্ঞাসা করার গ্রামবাসীগণ কোন সঠিক উত্তর দিতে না পারায় কিছুসংখ্যক গ্রাম বাসীকে নিগৃহীত করে ঘটনাস্থল ত্যাগ করে এই ঘটনার কিছুক্ষণ পরই রাইথালং বাড়ী, কচিগঞ্জ, জলেমা, মানিক্য ইত্যাদি গ্রামের বিপুল সংখ্যক গ্রামবাসী উক্ত স্থানে দা, লাঠি নিয়ে উপস্থিত হয় এবং যে দুষ্কৃতিকারী দলটি গ্রামবাসীদের নিগৃহীত করে তাদেরকে ধরার জন্য আশপাশ অঞ্চলে খোঁজাখুজি করে।

ঐ দিনই অর্থাৎ ১৪/১/৯৪ ইং তারিখ দুপুর ১টা থেকে ২ টার মধ্যে ৫০/৬০ জন অজ্ঞাত নামা উপজাতি দুষ্কৃতকারী দা লাঠি ইত্যাদি অস্ত্র শস্ত্র সজ্জিত হয়ে উগ্রপন্থী ধরার নামে ওয়াজিবসাই গ্রামে গিয়ে নিম্নোক্ত ব্যক্তিগণের বাড়ীঘর তছনছ করে ও আগুন ধরিয়ে দেয় এবং ঐ গ্রামেরই শ্রীমিটিং কুমার জমাতিয়াকে বলপূর্বক করে নিয়ে যায় যাদের বাড়ী ক্ষতিগ্রস্থ হয় তাদের নাম :—

১) ইন্দ্র কিশোর জমাতিয়া সাং ওয়াং গিবসাই
২) কিলোরায় জমাতিয়া ঐ
৩) সাধন জমাতিয়া ঐ
৪) বিধান জমাতিয়া ঐ
৫) চন্দ্র কিশোর জমাতিয়া ঐ

এই ঘটনাটি ওয়াংগিবসাই নিবাসী জনৈক শ্রীকমলকিশোর জমাতিয়ার অভিযোগ-মূলে কিল্লা থানায় গত ১৪/১/৯৪ ইং তারিখ ভারতীয় দণ্ডবিধির ১৪৮/১৪৯/১২০ (ক)/ ৪২৭/৩৯৫/৩৬৪ ধারায় মোকদ্দমা নং ৩ (১) ৯৪ নথিভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করে। তদন্তকালে পুলিশ ঘটনার জড়িত সন্দেহে নিম্নোক্ত ব্যক্তিগণকে ঐ দিনই রাত্রিতে গ্রেপ্তার করে :—

১) শ্রীরাজকুমার জমাতিয়া, সাং তুলসীরাম
২) কৃষ্ণ জমাতিয়া ঐ
৩) আনন্দ সাধন জমাতিয়া ঐ
৪) থাম্বা জমাতিয়া সাং জৈনবাড়ী।

বিগত ১৫/১/৯৫ ইং তারিক ৮০-৯০ জনের জমাতিয়া সম্প্রদায়ভুক্ত একটি উপজাতি দল দা, লাঠি ইত্যাদি অস্ত্রে সজ্জিত হয়ে ওয়াজিবাই তুলসীরাম গ্রামে এবং ১০০ জনের অপর একটি দল দল আঠারবোলা মানিক্য খুপিলং, জলেমা, পূর্ব খুপিলং ইত্যাদি গ্রামে

উগ্রপন্থী ধরার নামে যায় এবং মানিকা গ্রাম নিবাসী আঠারবোলা রেশন দোকানের কর্মী শ্রীচিকনরাই জমাতিয়াকে বলপূর্বক অপহরণ করে নিয়ে যায় এবং ঐ গ্রামের নিম্নোক্ত ব্যক্তিগণের বাড়ীঘর তছনছ করে এবং শ্রীমইলাল জমাতিয়া নামক এক ব্যক্তির বসত ঘরে আগুন ধরিয়ে দেয় : --

১) শ্রীবিষ্ণুভক্ত জমাতিয়া, সাং মানিক্য

২) কাশম আলি মিঞা সাং অলেমা

৩ জবাপদ জমাতিয়া ঐ

৪) সাধন জমাতিয়া ঐ

৫) দিলীপকুমার জমাতিয়া ঐ

ঐ দিন অর্থাৎ ১৯/১/৯৪ ইং তারিখ বেলা আক্রায় একটি নেতৃস্থানীয় দল দক্ষিন ত্রিপুরার জেলাশাসক ও পুলিশ সুপারের সঙ্গে সাক্ষাত করে যারা তুলসীরাম গ্রামে উগ্রপন্থী খোঁজার জন্য গিয়েছিল তাহারা গ্রামবাসী কর্তৃক উদ্ধারকৃত কিছু সংখ্যক জলপাই রঙের পোশাক অস্ত্র শস্ত্র, দলিল ইত্যাদি জমা দেয় এবং বিভিন্ন বিষয়ে আলোচনা করে।

ঐ দিনই অর্থাৎ ১০/১/৯৪ ইং তারিখ বেলা ২ ঘটিকার সময় ৮০/৯০ জনের একটি উপজাতি সম্প্রদায়ভুক্ত দল উগ্রপন্থী ধরার নামে ওয়াংগিবসাই গ্রামে চড়াও হয়ে নিম্নোক্ত ব্যক্তিগণের বাড়ী-ঘর।

শ্রীদশরথ দেব : -- তছনছ করে আগুন দিয়ে ক্ষতি গ্রস্ত করে :—

১) শ্রীইন্দ্র কিশোর জমাতিয়া সাং ওয়াং গিবসাই।

২) শ্রীকুচিরাই জমাতিয়া ঐ

৩) শ্রীসাধন জমাতিয়া ঐ

৪) শ্রীচন্দ্র কিশোর জমাতিয়া ঐ

এই ঘটনার পর ঐ দিনই জমাতিয়া সম্প্রদায় ভুক্ত ২০০/৩০০ জনের একটি উপজাতি দল কিল্লা থানায় গিয়ে গত ১৪/১/৯৪ ইং তারিখ কিল্লা থানায় দায়ের কৃত ৬(১)৯৪ ইং নং মামলার পরিপ্রেক্ষিতে গ্রেপ্তারকৃত ব্যক্তিদের মুক্তির দাবী জানায় এবং উগ্রপন্থীদের বিরুদ্ধে ঠিকমত ব্যবস্থা নেওয়া হচ্ছে না বলে বিক্ষোভ জানায়। উপরোক্ত সংবাদে উদয়পুর মহকুমার পুলিশ অফিসার কিল্লা থানায় গিয়ে বিক্ষোপ-

কারীদের শান্ত করতে চেষ্টা চালিয়ে ব্যর্থ হয়। সেই সময় হদার নেতৃস্থানীয় ব্যক্তিগণ দক্ষিণ ত্রিপুরা জেলার জেলাশাসক ও পুলিশ সুপারের সংগে দেখা করে বিক্ষোপ-কারীদের শান্ত করে স্থান ত্যাগ করার প্রচেষ্টা করবে বলে আশ্বাস প্রদান করে এবং বিল্লা থানায় এসে পুলিশ অফিসারদের সহিত আলোচনাক্রমে বিক্ষোপকারীদের নিকট শান্তি বজায় রেখে স্থান ত্যাগ করতে আবেদন জানালে পর বিক্ষোপকারীরা তাদের আবেদনে সাড়া দিয়ে স্থান ত্যাগ করে যে যার বাড়ী ফিরে যায়। গত ১৬/১/৯৪ ইং তারিখ উদয়পুরের মহকুমা শাসক সহ পুলিশের একটি উচ্চ পদস্থ দল বিলালায় গিয়ে জমাতিয়া সম্প্রদায়ের নেতাদের সহিত অত্র এলাকায় শান্তি শৃঙ্খলা রক্ষার ব্যাপারে বিশদ ভাবে আলোচনা করে এবং ওয়াংগিবসাই নিবাসী ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের বাড়ী ঘর জমাতিয়া সম্প্রদায়ের নেতৃবৃন্দসহ পরিদর্শন করেন। পরিদর্শন কালীন উচ্চ পদস্থ পুলিশ দলটি জানতে পারেন যে ঐ দিনই অর্থাৎ ১৬/১/৯৪ ইং তারিখ জমাতিয়া সম্প্রদায়ের ৭০/৮০ জনের একটি দল পুনরায় ঐ গ্রামে গিয়ে আত্মসমর্পনকারী এ,টি,টি,এফ শ্রীমাধব জমাতিয়ার বাড়ী তছনছ করে এবং শ্রীবিধান জমাতিয়ার বাড়ীতে আগুন ধরিয়ে দেয়। এই ঘটনার পরিপ্রেক্ষিতে উচ্চ পদস্থ পুলিশ অফিসার এবং জমাতিয়া সম্প্রদায় ভুক্ত নেতাদের মধ্যে আলোচনার মাধ্যমে সিদ্ধান্ত হয় যে উগ্রপন্থী ধরার নাম করে গ্রামবাসীদের হয়রানি ও বাড়ীঘর তছনছ করার সকল প্রকার প্রয়াস বন্ধ করার জন্য পুলিশকে সর্বপ্রকার সহযোগীতা করা হবে। আলোচনা মাধ্যমে ইহাতে সিদ্ধান্ত হয় যে এ এলাকায় বল পূর্বক চাঁদা আদায়ের নামে গ্রামবাসীদের উপর যে জুলুম চালানো হয় তা বন্ধ করার জন্য পুলিশকে সর্ব প্রকার সহযোগীতা করা হবে। গত ১৪.১.৯৪ ইং তারিখ বিল্লা থানায় দায়ের কৃত ৪(১)৯৪ নং মোকাদ্দমার পরিপ্রেক্ষিতে যে চারজনকে গ্রেপ্তার করা হয়েছিল তাদেরকে উচ্চপদস্থ পুলিশ অফিসার কর্তৃক পুঙ্খানুপুঙ্খভাবে জেরা করে ও তাদের নিকট থেকে কোন সঠিক প্রমাণ না পেয়ে এবং পরবর্তী ঘটনার সময় পুলিশ হেফাজতে রাখার কথা চিন্তা করে এবং জমাতিয়া সম্প্রদায়ভুক্ত নেতাদের নিকট থেকে ও প্রয়োজনে তাদেরকে পুনরায় তদন্তকারী অফিসারের নিকট হাজির করা হবে এই মর্মে আশ্বাস পেয়ে জামিনে ছেড়ে দেওয়া হয় গত ১৬/১/৯৪ ইং তারিখ জমাতিয়া সম্প্রদায়ভুক্ত একটি উপজাতি দলের তাড়া খেয়ে জলেমা নিবাসী শ্রীকাশিম আলী এবং শ্রীলুসাই মনি জমাতিয়া আঠারবুলা পুলিশ ক্যাম্পে আশ্রয় নেয় এবং পরে পুলিশ

তাদেরকে জিজ্ঞাসাবাদের জন্য উদয়পুর নিয়ে আসে। তবে তারা কেহই উক্ত দলের হাতে নিগৃহীত হয় নি। গত ১৭. ১. ৯৪ ইং তারিখ সকালে বিল্লা থানাধীন দেওয়ান-বাড়ী নিবাসী শ্রীবিজয় জমাতিয়ার বাড়ীতে উগ্রপন্থী আছে বলে প্রায় ২০০/৩০০ জন লোক বাড়ীটি ঘিরে রাখে। ঘটনার খবর পাওয়ামাত্রই দক্ষিণ ত্রিপুরার পুলিশ সুপার ও উদয়পুরের মহকুমা শাসক একটি পুলিশ দল সহযোগে দেওয়ান বাড়ীতে এসে প্রায় ১৫০ জন জমাতিয়া সম্প্রদায়ভুক্ত লোক দা লাঠি ইত্যাদি অস্ত্রশস্ত্রে সজ্জিত হয়ে ঘুরা ঘুরি করতে দেখতে পায় এবং সঙ্গে সঙ্গেই উক্ত দলটিকে নিরস্ত্র করে ভারতীয় কার্য্যবিধির ১৫১ ধারায় ধৃত করে দেওয়ানবাড়ী বাজারে আটক করে রাখে এবং পরে শ্রীরজয় জমাতিয়ার বাড়ীতে গিয়ে জানতে পারে যে গত ১৬-১-৯৪ ইং তারিখ রাতে ৫ জনের একটি দুস্কৃতকারীর দল হাতে দেশী বন্দুক সহ বল পূর্ব শ্রীরজয় জমাতিয়ার বাড়ীতে মদ্যপান করে এবং পরে চলে যায়। পরের দিন গ্রামবাসীরা শ্রীরজয় জমাতিয়ার বাড়ীতে উগ্রপন্থী আছে সন্দেহ করে তাহার বাড়ী ঘেরাও করে আশে পাশে তল্লাসী করে। তবে গ্রামবাসীরা শ্রীরজয় জমাতিয়া ও তাহার আত্মীয় স্বজনের বাড়ীতে প্রবেশ করে নি বা কোন ক্ষতি সাধন করে নি।

পরবর্তী সময়ে পুলিশ এলাকার নেতৃস্থানীয় ব্যক্তিদের সহায়তায় গ্রামবাসীগণকে উগ্রপন্থী ধরার নামে এলকায় শানতি শৃঙ্খলা নষ্ট না করতে অনুরোধ জানায় এবং পুলিশ প্রয়োজনীয় পদক্ষেপের মাধ্যমে যাদের বিরুদ্ধে অভিযোগ আছে তাদের ধৃত করে দৃষ্টান্ত মূলক শাস্তি প্রদানের বিষয়ে গ্রামবাসীদের সহযোগিতা কামনা করেন। স্থানীয় জনসাধারণকে ও এই আশ্বাস প্রদান করা হয় যে পুলিশ যদি কর্ত্তব্যে অবহেলা করে তবেই তাদের বিরুদ্ধেও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে। পরে যে ১৫০ জন লোককে ভারতীয় কার্য্য বিধির ১৫১ ধারায় দেওয়ানবাড়ী বাজার আটক করে রাখা হয়েছিল তাদেরকে মুক্তি দেয়া হয়। উচ্চ পদস্থ পুলিশ দলটি ঐ দিনই ১৭-১-৯৪ ইং পুলিশের উচ্চ পদস্থ দলটি জলেমা মানিক্য আঠরবলা পূর্ব কুপিলং ইত্যাদি অঞ্চলের ক্ষতিগ্রস্থ পরিবারের লোকদের সহিত সাক্ষাৎ করে এবং সাক্ষাৎ চলাকালীন গত ১৫-১ ৯৪ ইং তারিখ অপহৃত চিকনারাই জমাতিয়ার পিতা তার ছেলেকে পূর্ব কুপিলং এ শ্রীরবীন্দ্র কিশোর জমাতিয়ার বাড়ীতে পাওয়া যাইতে পারে বলে জানালে পুলিশ তাহাকে উদ্ধারের প্রয়াস চালায় কিন্তু ফলপ্রসূ হয় নি। যাহাই হোক অপহৃত চিকনরাই জমাতিয়া ও মিটিং জমাতিয়াকে উদ্ধারের প্রয়াস অব্যাহত আছে।

পুলিশের পক্ষ থেকে যাতে ঐ এলাকা সমুহের মানুষ বসবাস করতে পারে তার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেয়া হয়েছে। গত ফেব্রুয়ারী ১৯৯৪ ইং সনে পূর্ব জলেমা নিবাসী সুরেশ জমাতিয়া প্রথমে অপহৃত হয় এবং পরে তার মৃতদেহ উদ্ধার করার ঘটনাটি নিম্নরূপ। গত ১৮-২-৯০ ইং তারিখ রাত্রি অনুমান ১১টার সময় পূর্ব জলেমা নিবাসী শ্রীসুরেশ জমাতিয়ার বাড়ীতে কিছু সংখ্যক অজ্ঞাত দুষ্কৃতকারী চড়াও হয়ে নগদ অর্থ, অলংকার, কাপড় চোপর ইত্যাদি লুঠ করে নিয়ে যায় এবং ফিরে যাওয়ার শ্রীসুরেশ জমাতিয়াকে বলপূর্বক অপহরণ করে নিয়ে যায়। গত ২৬ ২-৯৪ ইং তারিখ অপহৃত সুরেশ জমাতিয়ার মৃতদেহ ২ কিলোমিটার দূরবর্তী স্থান থেকে উদ্ধার করা হয়। ঘটনাটি কিললা থানার ভারতীয় দণ্ডবিধির ৩৯৪-৩৬৪ ধারায় মোকদ্দমা নং ৫-৯৪ নথিভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করে। তদন্ত কালে পুলিশ ঘটনায় জড়িত সনদেহে নিম্নোক্ত ৮ (আট) ব্যক্তিকে গ্রেপ্তার করে :—

১) শ্রীরাইমোহন জমাতিয়া সাং মানিক্য থানা কিল্লা।

২) শ্রীমঙ্গল সাধন জমাতিয়া সাং ঐ

৩) শ্রীরতিচরন দেববর্মা সাং ওয়ারুং বাড়ী থানা বিশালগড়।

৪) শ্রীজগৎ কুমার ত্রিপুরা, সাং জালেমা, থানা কিল্লা, ৫) শ্রীপরবীর জমাতিয়া, সাং পূর্ব্বক কুপিলং, থানা কিল্লা, ৬) শ্রীবিশ্বমনি জমাতিয়া, সাং বুরবুরিয়া, থানা বিশালগড়, ৭) শ্রীজয়সিং দেববর্মা, সাং ওয়ারুং, থানা বিশালগড়, ৮) শ্রী অলভ দাস, সাং দয়ারাম পাড়া, গোলাঘাটি, থানা বিশালগড়।

তদন্তে জানা যায় যে মৃত সুরেশ জমাতিয়া বাগমা প্রাইমারী স্কুলের শিক্ষক ছিলেন এবং এলাকায় তাহার বেশ সুনাম ছিল। তিনি প্রত্যক্ষভাবে কোন রাজনৈতিক দলের সাথে যুক্ত ছিলেন না। ধৃত আসামীর এলাকায় পরিচিত দাগী অপরাধী বলে তদন্তে জানা যায়।

এখানে প্রকাশ থাকে যে, মৃত সুরেশ জমাতিয়া ১৯৯৪ সালের ফেব্রুয়ারী মাসে অপহৃত হয়ে খুন হয়। অন্যান্য ঘটনাগুলি জানুয়ারী, ১৯৯৪ ইং সনে সংঘটিত হয়।

তদন্তকালে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের জিজ্ঞাসাবাদে জানা যায় যে তাহারা সকলে সি, পি, আই, (এম) দলের সমর্থক।

**শ্রীপান্নালাল ঘোষ** ( রাধাকিশোরপুর ) :— পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশান, স্যার,

এই আঠারবুলাতে একটা লটারী খেলা হয় এবং সেই লটারীর টাকা পয়সা নাকি সুরেশ জমাতিয়া যে প্রথমে অপহৃত হয় এবং খুন হয়, তার কাছে থাকত ? এই টাকা পয়সা নিয়েই তার সঙ্গ সাথীদের সঙ্গে একটা বিবাদ, বচসা হয় এবং তারই পরিণতিতে প্রথমে সুরেশ জমাতিয়া কিডন্যাপ হয়, এবং পরে খুন হয় ? এ ব্যাপারে সরকারের কাছে কোন তথ্য আছে কিনা ?

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :** — মাননীয় স্পীকার স্যার, এরকম কোন তথ্য আপাততঃ আমার কাছে নেই। তবে পুলিশ তদন্ত করছে। এটা যদি হয়, তাহলে পুলিশ তদন্তকালে খবর নিতে পারবে।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া :** — স্যার, আমরা জানি যে, গত ১৫-১-৯৪ ইং তারিখে ২ জন না ৩ জন নিখোঁজ হয়েছিল জমাতিয়া হদার হাতে উগ্রপন্থী এবং ডাকাতি ধরার নামে। যার মধ্যে ২ জনের নাম আমরা পেয়েছি যারা এখনও উদ্ধার হয় নি। পরবর্তী কালে আর একটা ঘটনা হয়েছে। ১৮-২-৯৪ তারিখে সুরেশ জমাতিয়া, কক্-বরক্ মাষ্টার ছিলেন, তিনি নিখোঁজ হন প্রথমে এবং পরে তার মৃতদেহ উদ্ধার হয়। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর জানা আছে, বিগত দিনে এই এলাকায় এমন একটা ঘটনা হয়েছিল, এই জমাতিয়া হদা, গড়িয়ার মাথা চুরি হয়েছিল সেই ঘটনাকে কেন্দ্র করে জমাতিয়া হদার পক্ষ থেকে চোর-ডাকাত ধরার নাম করে ৬ জনকে জীবন্ত কবর দেওয়া হয়েছিল এবং তারপরে এই বাগমা কন্সটিটিউয়েন্সি, কিল্লা এবং বাগমা এলাকার মধ্যে বারবার হদার নামে একটা রাজনৈতিক চক্রান্ত এইভাবে বারবার ঘটনাগুলি ঘটল। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে এইটুকু শুধু জানতে চাই, এই হদার হাতে প্রশাসন তুলে নিতে পারার দায়িত্ব আছে কিনা ? আমি এখানে বলতে চাই, কেন হদা বারবার প্রশাসন তার নিজের হাতে তুলে নিচ্ছে ? আমরা দেখেছি টি, ইউ, জে, এস, পূর্ব্ব পরিকল্পিতভাবে এই হদাকে কাজে লাগিয়ে আসামী ধরার নামে, ডাকাত ধরার নামে লোক ধরেছে। আসামী ধরছে ভাল কথা। আমার আপত্তি নেই। কিন্তু আমার কথা হচ্ছে, নিখোঁজ করে দেবার দায়িত্ব তাদের কে দিয়েছে ? এখানে একটা প্রশাসন আছে, সরকার আছে। আমি সরকারের কাছে এইটুকু বলতে চাই, এই যে হদা, তার হাতে প্রশাসন তুলে দেওয়া যাবে না, এবং আগামী দিনে এই রকম

ঘটনা, অপ্রীতিকর ঘটনা যাতে না ঘটে সেটা দেখার জন্য স্যার এই ত্রিপুরা রাজ্যে জমাতিয়া হদার নাম করে একটা সংস্থা আছে এই হদায় ২ জন অক্রা থাকে। এই অক্রাদের পরিচালনা করার জন্য ৯ জনের একটি উপদেষ্টা কমিটি থাকে এই উপদেষ্টা কমিটিকে ভায়লেট করে, তাদের কোন সাজেশান না নিয়ে এক জন অক্রার মাধ্যমে এই গণ্ডগোল হয়েছিল এবং এই এলাকার মধ্যে নির্বাচিত সদস্য, মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়ার প্রত্যক্ষ মদতে এই বিল্লা এবং বাগমা কনস্টিটিউয়েন্সির মধ্যে চক্রান্ত করছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এ ব্যাপারে অবগত আছেন কিনা আমি জানতে চাই? এবং পরবর্তীকালে প্রশাসনের তরফ থেকে কঠোর ব্যবস্থা নেওয়া হবে কিনা তা আমি জানতে চাই। ?

**শ্রীদশরথ দেব** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার, ট্রাইবেলদের হদা অক্রা আছে, সর্দার আছে, রায় আছে। তারা নিজেরাই নিজেদের সামাজিক বিচার করে থাকেন। রাজার আমল থেকেই এটা ছিল। সর্দার হোক, হদা অক্রা হোক, রায় হোক, তাদের আইন হাতে নেবার কোন অধিকার নেই। ভারতবর্ষে কোন আইনের এটা স্বীকৃত না। সম্প্রদায়ের যত বড় নেতাই হোক, চীফ-ই হোক যদি সে আইন নিজের হাতে তুলে নেয় এবং এই সমস্ত বিচার-আচার করে মৃত্যু দণ্ড দেওয়ার দায়িত্ব নেয় তাহলে সরকার কোন অবস্থাতেই এটা বরদাস্ত করবেন না। যারা এই কাজ করে তাদের জানা উচিত সম্প্রদায়গত কিছু বিভেদ নিজেরা আপোষ মীমাংসা করতে পারেন কিন্তু কোন অবস্থাতেই সরকারী আইন নিজেদের হাতে তুলে নেবার দায়িত্ব দেওয়া হয়নি। যদি কেউ সরকারী আইন নিজের হাতে তুলে নেন, তাহলে ভারতীয় দণ্ডবিধির যে আইন আছে তা কঠোরভাবে তাদের উপর প্রয়োগ করা হবে। আমি সব অংশের মানুষকে জানিয়ে দিতে চাই যাতে কেউ আইন নিজেদের হাতে না নেন। আইন হাতে নিলেই আইনগত ভাবে তাদের শাস্তি বিধান করা হবেই। সরকার এদিক থেকে খুবই কঠোরভাবে আইন প্রয়োগ করবেন।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** :— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বলেছেন যে আইন অনুযায়ী উনি ব্যবস্থা নেবেন যদি কেউ আগামী দিনে আইন হাতে তুলে নেন এই চক্রান্তের মধ্যে আমাদের পুলিশ বাহিনীর কিছু সদস্য

এই চক্রান্ত লিপ্ত আছেন কিনা এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের নিকট আছে কিনা এবং এই তথ্যও আছে কিনা যে কিল্লা এবং বাগমার এলাকার মধ্যে টি,এন,ভি,এফ নামে একটা ডাকাত পার্টি বহাল তবিয়তে এখনও আছেন এবং এই তথ্য মাননীয় মুখ্য-মন্ত্রীর কাছে আছে কিনা যে গড়িয়ার মাথা নেওয়ার ব্যাপারে এ পর্যন্ত হদার নামে তিন বার ঘটনা ঘটেছিল। আমরা আগামীদিনে এই গ্যারান্টি পেতে চাই যে ঘটনার সাথে যারা জড়িত তাদেরকে প্রশাসনের তরফ থেকে কঠোর শাস্তি বিধান করা হবে কিনা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী):-** স্যার, বিভিন্ন জায়গাতে বিভিন্ন ধরনের ডাকাত দল আছে এবং ডাকাত দমনের ব্যবস্থাও করা হচ্ছে। ডাকাত দল আছে এটা অস্বীকার করা যায় না। তবে মাননীয় সদস্য মহোদয় যে নামটা এখানে বলেছেন এই ধরনের কোন ডাকাত দল আছে কিনা এই তথ্য আপাততঃ আমার জানা নেই। মাননীয় সদস্য যখন বলছেন তখন আমি পুলিশকে নির্দেশ দেব এই ধরনের কোন দল আছে কিনা, থাকলে তাদের সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ব্যবস্থা নেবার জন্যও আমি নির্দেশ দেব। আমি এ কথা স্পষ্ট ভাবে বলতে চাই এই ধরনের কোন কার্যকলাপ আমরা বরদাস্ত করব না। আমি মাননীয় সদস্য মহোদয়দের অবগতি জন্য বলছি, ত্রিপুরী হোক, জমাতিয়া হোক, হালাম হোক, কাইপেং হোক সবারই একটা চৌফ ছিল আগে, সামন্ততান্ত্রিক যুগে। সেই চৌফগুলির ক্ষমতা সবখানেই কাট করা হয়েছে। জমাতিয়া সম্প্রদায়ের মধ্যে টেনডেন্সী আছে অক্রায় নামে বিচার করে কোন কোন সময় মৃত্যুদণ্ড দিয়ে থাকেন। এবং জমাতিয়া সমাজও সেটা সহ্য করে নেন। জমাতিয়া সম্প্রদায়ের মধ্যে গণতান্ত্রিক মানুষ যারা আছেন তাদের বিভক্ত করা উচিত। দেববর্মাদের মধ্যেও এরকম ছিল। আমি বিভক্ত করেছি। দীর্ঘ দিনের আন্দোলনের মধ্যে দিয়ে সমস্ত সর্দারদের ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। কোন নির্বাচিত কমিটি ছাড়া আমরা কোন কিছু করি না জনগণের গনতান্ত্রিক চেতনা পরিবেশ যদি সম্প্রসারিত না হয় তাহলে এই ধরনের ফিউডালিক প্রথা মিতাইত করার জন্য মানুষ চেষ্টা করবে। তাদের অপরাধ থাকতে পারে এবং তার জন্য সামাজিক বিচার হতে পারে। কিন্তু আইনের ব্যাপারে হস্তক্ষেপ না করার জন্য জমাতিয়া সম্প্রদায়ের প্রতিও আমার আবেদন থাকবে :

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** :- পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের এটা জানা আছে কিনা যে এই সব চক্রান্তের পেছনে রামপদ জমাতিয়া, উনি ও, এন, জি, সি তে চাকুরী করেন, সুরেশ জমাতিয়া, এগ্রি এসিষ্ট্যান্ট এবং ব্রহ্মপদ জমাতিয়া, উদয়পুর পাবলিক লাইব্রেরীতে চাকুরী করেন, এই তিন জনের মধ্যে একটা গোপন চক্রান্ত হয়েছিল এবং এই ঘটনার জন্য তারাই দায়ী ছিল এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কিনা এবং তদন্ত সাপেক্ষে যদি দোষী সাব্যস্ত হয় তাহলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবেন কিনা জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী)** :— মাননীয় সদস্য যে নামগুলি বলেছেন এই নামগুলি তিনি আমার কাছে দিলে পর আমি পুলিশের কাছে পাঠিয়ে দেব। পুলিশ যাতে তদন্ত করে আসল ঘটনা বের করে তার জন্য আমি পুলিশকে নির্দেশ দেব।

## GOVERNMENT BILL

**মিঃ স্পীকার** :—সভার পরবর্তী কার্য্যসূচী হলো :—"The Contigency Fund of Tripura (2nd Amendment) Bill, 1994 (Tripura Bill No. 1 of 1994)".

এই সভার বিবেচনার জন্য প্রস্তাব করতে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**Shri Dasharath Deb (Chief Minister)** :— Mr. Speaker sir, I beg to move before the House The Contigency Fund of Tripura (2nd Amendment) Bill, 1994 (Tripura Bill No. 1 of 1994). be taken in to Considertion.

মিঃ স্পীকার স্যার, বিলটা অত্যন্ত সিম্পল। আমি এখানে অল্প বিষয় বলব। এখানে সরকারী হিসাব তিন ভাগে রক্ষা করা।

1. Consolidated Fund
2. Contingency Fund.
3. Public Account Fund.

২। সংবিধান অনুযায়ী বিধানসভার পূর্ব অনুমোদন ছাড়া কনসলিডেটেড ফাণ্ড হইতে কোন ব্যয় করা যায় না। এর জন্য প্রতি বছর মার্চ মাসের মধ্যে পরবর্তী

আর্থিক বছরের জন্য বাজেট পাশ করতে হয়। বাজেটে দফাওয়ারী ব্যয়ের অনুমোদন থাকে। পরে যদি দেখা যায় যে, কোন নূতন স্কীম চালু করা প্রয়োজন, তাহা হইলে ঐ স্কীমের জন্য ব্যয় বরাদ্দের অনুমোদন না পাওয়া পর্যন্ত অপেক্ষা করতে হয়। এই রকম ক্ষেত্রে কনটিজেন্সী ফাণ্ড হইতে ঐ নূতন স্কীমে খরচের জন্য অগ্রীম অর্থ দেওয়া যায়। এই অগ্রিম অর্থ হইতে ঐ স্কীমের ব্যয় নির্বাহ হয় পরে এই ধরনের ব্যয়ের জন্য বিধানসভা হইতে সাপ্লিমেন্টারী এষ্টিমেন্ট হিসাবে অনুমোদন নেওয়া হয়। সাপ্লিমেন্টারী ব্যয়ের অনুমোদন পাওয়ার পর কনটিজেন্সী ফান্ড হইতে নেওয়া অগ্রিম টাকা ঐ ফাণ্ডে ফেরৎ দেওয়া হয়।

৩। ত্রিপুরাতে ১৯৭২ সালের কনটিজেন্সী ফাণ্ড এ্যাকটে দশ লক্ষ টাকার একটি ফাণ্ড তৈরী করা হয়েছিল। ১৯৭৮ সালে এই এ্যাক্ট সংশোধন করে—' দশ লক্ষের পরিবর্তে "পঞ্চাশ লক্ষ" টাকার ফাণ্ড করা হয়। পঞ্চাশ লক্ষ টাক বর্তমানে খুবই কম। তাই একে বাড়িয়ে "দশ কোটি" টাকা করার প্রস্তাব হইয়াছে এই এ্যামেণ্ডমেন্ট।

ইদানীং দেখা যাচ্ছে যে বৎসরের মাঝামাঝি ভারত সরকারের কাছ থেকে নূতন স্কীমের জন্য কিছু অর্থ পাওয়া যায়। বাজেটের জন্য কোন বরাদ্দ অনুমোদন না থাকাতে এই ধরনের চালু করার অসুবিধা হয়। কন্টিজেন্সি ফাণ্ডের তহবিল থেকে এই ধরনের কাজের জন্য অগ্রীম টাকা দেওয়া যাবে। পরে যত শীঘ্র সম্ভব বিধানসভায় সাপ্লিমেন্টারি এস্টিমেন্ট হিসাবে ব্যয়ের অনুমোদন নেওয়া যাবে।

ইহা ছাড়া অনেক সময় বিধানসভা থেকে অনুমোদিত ব্যয় সম্পূর্ণ বৎসরের খরচ চালানোর জন্য অপ্রতুল হয়। এই রকম ক্ষেত্রেও অতিরিক্ত ব্যয়ে অনুমোদন সাপেক্ষে কন্টিজেন্সি ফাণ্ড থেকে অগ্রিম কিছু দেওয়া যায়।

৪। কন্টিজেন্সি ফাণ্ড রাজ্যপালের পক্ষে অর্থসচিবের তত্ত্বাবধানে থাকে। কোন দপ্তর এই ফাণ্ড থেকে অগ্রীমের দরকার হলে, নির্দিষ্ট ফর্মে দরখাস্ত করিতে হয়। অগ্রিম অনুমোদিত হলে তাতে টাকার পরিমাণ, হেড অফ এ্যাকাউন্ট ইত্যাদির উল্লেখ থাকে। কাজেই এই করার জন্য এই বিল আনা হয়েছে আগের কন্টিজেন্সী এ্যাকাউন্ট সংশোধন আমি আশা করব হাউস এটা গ্রহন করবেন।

**মিঃ স্পীকার :** – এখন সভার সামনে প্রশ্ন হলো, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি আমি এখন ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো :— "The Con-

tingency fund of Tripura (Second Amendment) Bill, 1994 (Tripura Bill No. 1 of 1994)."

( The motion was put to voice vote and adopted. )

মিঃ স্পীকার :— আমি এখন বিলের ধারাগুলি ভোটে দিচ্ছি। বিলে অন্তর্গত ১ নং ও ২ নং ধারা দুটি এই বিলের অংশরূপে গণ্য করা হোক।

( The clauaes were adopted by the House. )

মিঃ স্পীকার : - এখন সভার সামনে প্রশ্ন হলো :— "বিলের শিরোনামটি বিলে একটি অংশরূপ গণ্য করা হইক।"

( The Title of the bill was adopted by the House )

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্যসূচী হলো, "The Contingency fund of Tripura ( Second Amendment ) Bill, 1994( Tripura Bill No. 1 of 1994 )." পাশ করার জন্য প্রস্তাব উৎথাপন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি প্রস্তাব উৎথাপন করার জন্য।

শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) : - মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করছি যে, The Contingency fund of Tripura ( Second Amendment ) Bill, 1994 ( Tripura Bill No 1 of 1994 )." পাশ করা হউক।

মিঃ স্পীকার : – এখন সভার সামনে প্রশ্ন হলো, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক উৎথাপিত প্রস্তাবটি। আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো :—

"The Contingency fund of Tripura (Second Amendment,) Bill, 1994 (Tripura Bill No, 1 of 1994)," পাশ করা হউক।

(The motion was adopted and the bill was passed by the House),

**মিঃ স্পীকার :** — এখন সভার পরবর্তী কার্য্যসূচী হলো : "১৯৯৩-৯৪ ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর (ডিমাণ্ডস ফর সাপ্লিমেণ্টারী গ্র্যান্টস ফর দি ইয়ার ১৯৯৩-৯৪) উপর সাধারণ আলোচনা।

আমি মাননীয় সদস্যগণকে অনুরোধ করব আলোচনা চলাকালে তাঁরা যেন তাঁদের বক্তৃতা অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর (ডিমাণ্ডস ফর সাপ্লিমেণ্টারী গ্র্যান্টস) উপর সীমাবদ্ধ রাখেন। এখন আমি মাননীয় সদস্য শ্রীভূদেব ভট্টাচার্য্যকে অনুরোধ করছি উনার বক্তব্য আরম্ভ করার জন্য

**শ্রীভূদেব ভট্টাচার্য্য** (ফটিকরায়) : মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের উপর যে গ্র্যান্ট চাওয়া হয়েছে বিশেষ করে পঞ্চায়েতের উপর, ফরেষ্টের উপর এবং এডুকেশানের উপর যেসব গ্র্যান্ট চাওয়া হয়েছে সেগুলি বাস্তব সম্মত আমি এগুলিকে সমর্থন করি এবং পাশাপাশি যেভাবে দ্রব্যমূল্য বৃদ্ধি পাচ্ছে দিন দিন সেই জায়গায় দাঁড়িয়ে কর্মচারীদের জন্য ডি, এ, এডিশন্যাল ডি, এ, ইত্যাদির জন্য যে গ্র্যান্ট চাওয়া হয়েছে এটাও বাস্তব সম্মত। অ্যাডুকেশানের প্রশ্নে আমাদের ত্রিপুরা রাজ্যের বর্তমান যে অবস্থা সেই অবস্থায় আরো বেশী কাজ করা দরকার।

সেই অবস্থায় আরও বেশী কাজ করার দরকার, কিন্তু আর্থিক সঙ্গতির প্রশ্নে সেই টাকার জন্য এখানে সাপ্লিমেণ্টারী আনা হয়েছে। এটা বর্তমান পরিস্থিতিতে খুব সঠিক। কারণ নূতন করে প্রতিটি জিনিষ-পত্রের দাম এবং অন্যান্য দিক থেকে এক্সপেনডিচার যেভাবে বেড়েছে সেই দিক থেকে এই সাপ্লিমেণ্টারী বাজেট খুবই যুক্তি সঙ্গত বলে আমি মনে করি এবং এই জন্যই এটাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** মাননীয় সদস্য শ্রীরসিরাম দেববর্মা।

**শ্রীরসিরাম দেববর্মা** (মান্দাই বাজার) : — মিঃ ডেপুটি স্পীকার স্যার, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক ডিমাণ্ডস ফর সাপ্লিমেণ্টারী গ্র্যান্টস ফর দ্যা ইয়ার ১৯৯৩ ৯৪ এখানে যে অর্থ চাওয়া হয়েছে তাকে সমর্থন করেই আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, আপনারা সবাই জানেন গত পাঁচ বছরের জোট আমলে অর্থের যে অনিয়ম

তারা করেছিল, যে দুর্নীতি করেছিল, যে স্বজন পোষণ করেছিল তারই মাশুল হিসাবে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমরা দেখতে পাই সমস্ত সরকারী কোষাগার খালি পরে ছিল। এমতাবস্থায় এই রাজ্যে বন্যা হয়েছে, খরা হয়েছে আমাদের এই সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়েই তার মোকাবেলা করেছেন এবং তারই জন্য প্রশাসনিক যে ব্যয় সংকোচন করতে হয়েছে এবং এখানে যারা মন্ত্রী এম. এল. এ হয়েছেন তাদেরও ব্যয় সংকোচন করা হয়েছে এবং বেতন কমানো হয়েছে আর্থিক এই ব্যায় সংকোচন করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের সরকার ধন্যবাদ পেয়েছেন। কাজেই অতিরিক্ত যে অর্থ এখানে চাওয়া হয়েছে সেটা হল ১৯৯৩-৯৪ সালের যে ৩১শে মার্চ পর্যন্ত গ্রামের গরীবদের কাজের ব্যবস্থা করার জন্য এবং বিভিন্ন ভাবে সাহায্য করার জন্য বিভিন্ন ডিপার্টমেন্টের জন্য যে টাকা চাওয়া হয়েছে তার জন্যই আমি এই সাপ্লিমেন্টারী বাজেটকে সমর্থন করি। বিশেষ করে উপজাতি এলাকায় এখন যে অভাবের সময় সামনে এসে গেছে সেই অভাবকে মোকাবেলা করার জন্য এখানে টাকা চাওয়া হয়েছে। কাজেই আমি এটাকে সমর্থন করি। এখানে অন্যান্য ডিপার্টমেন্টের জন্য যে টাকা চাওয়া হয়েছে তাকেও আমি সমর্থন করি।

কারণ আমাদের বামফ্রন্ট সরকার জনগণের পাশে দাঁড়িয়েছেন এবং জনগণ সরকারকে জীবন দিয়ে দুর্নীতির বিরোদ্ধে অত্যাচারের বিরোদ্ধে লড়াই করে ক্ষমতায় বসিয়েছেন। কাজেই এই সরকার জনগণের উন্নয়নের জন্য, ত্রিপুরার সামগ্রিক উন্নয়নের জন্য কাজ করে যাচ্ছেন এবং যাবেন আগামীদিনে। তার জন্য টাকা প্রয়োজন। সেই টাকার সংস্থানের জন্য এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ড চাওয়া হয়েছে এবং সেটা অত্যন্ত প্রয়োজন। সেইজন্য আমি এটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :** মাননীয় সদস্য শ্রীপ্রেমপ্রসাদ মলসই।

**শ্রীপ্রেম প্রসাদ মলসই** (কাঞ্চনপুর) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই হাউসে যে সাপ্লিমেন্টারী বাজেট উপস্থাপন করা হয়েছে সেটিকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে সংক্ষিপ্ত আলোচনায় অংশগ্রহণ করছি।

এই অতিরিক্ত বাজেট, এটার প্রয়োজন আছে। কারণ বিশেষ করে ট্রাইবেল

অধ্যুষিত এলাকাগুলিতে এটা সবারই জানা – প্রতি বছরই অভাব অভিযোগ থাকে। শুধু তাই নয় বিগত জোট সরকারের আমলে এমন কয়েকটি ঘটনা ঘটেছে—যে অনাহারে অর্দ্ধাহারে অনেকের মৃত্যু হয়েছে। এই অনাহারের মৃত্যুর ঘটনা বহু আছে। এমনকি নিজের সন্তান পর্যন্ত বিক্রি করেছে, রেশন বন্ধ ছিল তখন। এবং বিশেষকরে আমাদের কাঞ্চনপুর সাব ডিভিসনের মধ্যে আমি এইটা স্বচক্ষে দেখেছি এবং জানি। আরেকটা হচ্ছে আমাদের দ্বিতীয় বামফ্রন্ট সরকারের আমলে আমরা দেখেছি যে বিভিন্ন কন্সট্রাকসন বা ঘর ইত্যাদি আই, আর, ডি, পি, স্কীমে তৈরী করে দেওয়া হয়েছে ট্রাইবেল এলাকায়। কিন্তু জোট সরকারের আমলে সেখানে কাজের কোন সংস্থান না থাকায় মানুষ পেটের দায়ে ঘরের টিন খোলে বিক্রি করে দিতে বাধ্য হয়েছে।

কাজেই সেখানে একশ দিনের কাজের জন্য (বিশেষকরে গ্রামাঞ্চলে) আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করে আন্দোলন করেছিলাম এবং সেই আন্দোলনে শ্লোগান আমরা দিয়েছিলাম। কাজেই এইগুলির প্রয়োজন আছে। তাই আমি এই সাপ্লিমেন্টারী বাজেটকে সমর্থন করি।

আপনারা সবাই জানেন জোট সরকারের আমলে মানুষ শুধু ঘরের টিন খোলে বিক্রি করে দিতে বাধ্য হয়েছে—সে এলাকাগুলির মধ্যে কতকগুলি নাম আমি বলছি - যেমন ছামনু, তৈদোংটা, দোমনী গাঁওসভা, কাঞ্চনপুর ব্লকের কথা বলেছি। তারপর পূর্ব্ব ভাণ্ডারী মা, কালাবন, শেরমন গাঁও পঞ্চায়েত, মনছড়া, পিপ্লাই ইত্যাদি এলাকায়। এই সব এলাকা ছেড়ে কাজের খোঁজে মানুষ আসামের কাছাড় লংগাই-ভেলি এই সমস্ত এলাকা, মিজোরামের বিভিন্ন এলাকায় রাজ্য ছেড়ে চলে গেছে। একমাত্র অনাহারের জন্য এই সব এলাকা থেকে মানুষ তাদের বাস্তুভিটা, মাতৃভূমিকে ত্যাগ করতে বাধ্য হয়েছে। এই সব ঘটনাগুলি হয়েছে জোট সরকারের আমলে।

এটা ঘটনা আছে গত পাঁচ বছরের জোট আমলে। শুধু এটা নয়, আরোও কিছু ঘটনা ছিল। দুস্কৃতিকারীদের দিয়ে বিভিন্ন জায়গাতে লুট-পাট, গৃহদাহ, ডাকাতি ইত্যাদি বিভিন্ন এলাকায় করেছেন। বসিরাম পাড়া, মনু-তৈদোংটার দশমনি পাড়া এলাকার মধ্যে দুস্কৃতি খোঁজার নামে পুলিশ নারীদের উপর অত্যাচার করেছে। একদিকে অনাহার এবং অপরদিকে অত্যাচার বিভিন্ন দিকে তাদের উপর আক্রমন

করা হয়েছে। যার ফলে শত শত লোক মিজোরামে আশ্রয় নিতে বাধ্য হয়েছে। তারা এখনও পর্যন্ত ফিরে আসতে পারে নি। কংগ্রেস, উপজাতি যুব সমিতি, আমরা বাঙ্গালী উগ্রপন্থীদের সাহায্যে ট্রাইবেল এলাকার মানুষদের ছাড়-খার করে দিয়েছে বিভিন্ন পত্র-পত্রিকাতে এইসব উঠেছে-আপনারা সবাই জানেন।

যাই হোক স্যার, ১০০ দিনের কাজের ব্যবস্থা করার জন্য দাবী রাখছি এখানে এবং যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে সেটাকে আমার সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসুধীর দাস মহোদয়।

**শ্রীসুধীরচন্দ্র দাস (সুরমা) :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এখানে যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড পেশ করেছেন আমি সেটাকে সমর্থন করে আলোচনা শুরু করছি। আমি মনে করি যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের যে প্রস্তাবটা এখানে এসেছে সেটা এই রাজ্যের জনগণের উন্নয়নের স্বার্থে সঠিক। কারণ আমাদের অভিজ্ঞতায় দেখেছি এবং ত্রিপুরা রাজ্যের সবাই জানেন যে আমাদের এই রাজ্যের গ্রামে-গঞ্জে আর্থিক দুরবস্থা থেকে মানুষকে ন্যূনতম সুযোগ সুবিধা করার জন্য যে টাকা প্রয়োজন সেই প্রয়োজনের জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। যেমন শিক্ষা খাতে এবং পি ডব্লিউ. ডি. ক্ষেত্রে ব্যয় বরাদ্দ যা ধরা হয়েছে সেটা খুবই যুক্তিসংগত। কারণ গ্রামে-গঞ্জে, পাহাড়ে- সমতলে সর্বত্র স্কুল ঘর ভাঙ্গা। বসার কোন ব্যবস্থা নেই। শিক্ষা ক্ষেত্রে দুরাবস্থা রয়েছে কাজেই শিক্ষা ক্ষেত্রের এই দুরবস্থা দূর করার জন্য প্রয়োজনীয় এই যে ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে সেটা খুবই যুক্তি-সঙ্গত।

কাজেই শিক্ষাকে এই দুরাবস্থা থেকে উদ্ধার করার জন্য প্রয়োজনের তাগিদে এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরেছেন এটা যুক্তি সংগতির সঙ্গে শিক্ষার ক্ষেত্রে নয় গ্রামে পানীয় জল থেকে আরম্ভ করে সর্বত্রই আজকে আমরা দেখছি গ্রামেগঞ্জে যে টিউবওয়েল আছে যা থেকে গ্রামের মানুষ পানীয় জল পান করেন সেগুলি আজকে ভগ্ন অবস্থায় পড়ে আছে টিউবওয়েলগুলি ঠিকমত মেরামত করা হচ্ছে না। সেখানে পানীয় জলের খুব সংকট। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই পানীয় জলের ক্ষেত্রে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে এটা প্রয়োজন ভিত্তিক ধরা হয়েছে। শুধু শিক্ষা পানীয় জলের

প্রশ্ন না, সামগ্রিকভাবে ত্রিপুরা রাজ্যে উপজাতি অঞ্চলে যে খাদ্যাভাব যে কাজের অভাব এবং উপজাতি তফসিলী জাতি অংশের মানুষ তাদের উন্নয়নের প্রশ্নে যে সমস্ত ব্যয় বরাদ্দ এখানে ধরা হয়েছে এগুলি যুক্তি সংহতি বলে আমি মনে করি। তাছাড়া এটা প্রয়োজনের তুলনায় সামান্য। বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে এটা আরও বেশী প্রয়োজন ছিল। এবং আমরা আশা করব যে এই দূরবস্থা থেকে কাটিয়ে উঠবার জন্য আগামী আর্থিক বছর আসবে সেই বছর যাতে এই দূরবস্থা কাটিয়ে কি শিক্ষার ক্ষেত্রে পানীয় জলের ক্ষেত্রে গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে তফসিলী জাতি তফসিলী উপজাতি এবং অন্যান্য সংখ্যালঘু অংশের মানুষ যারা তাদের উন্নয়নের স্বার্থে আগামী অর্থ বছরে আরও বেশী করে ব্যয় বরাদ্দ ধরে ত্রিপুরা রাজ্যের মানুষের উন্নয়নের স্বার্থে যাতে সরকার কাজ কর্ম করেন এই আশা করে অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার আলোচনা এখানেই শেষ করলাম

**মি: ডেপুটী স্পীকার :-** মাননীয় সদস্য শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ।

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ (যুবরাজনগর) :-** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, যে আর্থিক পজিশনের উপর চিন্তা করে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে একটি উত্থাপন করেছেন মাত্র কিছুক্ষণ আগে কনটেনজেনসি ফাণ্ডের উপর এবং সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্রান্টস ফর একস্পেনডিচার অব্ গভর্ণমেন্ট অব্ ত্রিপুরা ইন ১৯৯৪-৯৫। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী যে বিল উৎথাপন করেছেন সেটা অতি গুরুত্বপূর্ণ বিষয় কেননা বিগত যে ৫টি বছর ছিল সেই ৫টি বছরের জঞ্জাল কাটিয়ে আমরা যখন তৃতীয় বাম গণতান্ত্রিক ফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হল ২৮ লক্ষ মানুষের ভোটে।
তখন যে দুরাবস্থা চলছিল বিশেষ করে যে আর্থিক সংকট, সেই আর্থিক সংকটের মধ্যে এসে আমাদের সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছেন। এর পরে আমরা লক্ষ্য করছি যে বিগত দশ বছর সময়ে বামফ্রন্ট সরকার এই রাজ্যে ক্ষমতায় ছিল, তখন আমরা আর্থিক পজিশনটা কি লক্ষ্য করেছিলাম ? ঐ দশ বছরের শেষ সময় যখন তারা ষড়যন্ত্র করে ক্ষমতাচ্যুত করেছিলেন তখন টি, ভি ,রেডিও থেকে আরম্ভ করে বিভিন্ন পত্রপত্রিকায় আমরা লক্ষ্য করেছিলাম আমরা দেখেছি যে বিগত দশটা বছর কোন আর্থিক কেলেংকারী ছিল না এবং একটা পয়সাও ঋণ করে ক্ষমতাচ্যুত হয়নি। কিন্তু পক্ষান্তরে আমরা

কি লক্ষ্য করলাম এই যে দশ বছর ক্ষমতা থাকার পরেও কোন ঋণ না রেখে ষড়যন্ত্রের ফলে চলে যেতে হয়েছিল। কিন্তু ৫ বছর জোট সরকার ক্ষমতায় এসে আর্থিক পজিশন-কে এমন জায়গায় নিয়ে দাঁড় করিয়াছিলেন সামান্যতম যে ভিত্তিস্তর আর্থিক যে স্টেবিলেটি, এই আর্থিক স্টেবিলেটির বিন্দুমাত্র উনারা রেখে যান নি। এই অবস্থার মধ্যে দেড়শত কোটি টাকার ঋণের বোঝা নিয়ে একটা বিধ্বস্ত অবস্থার মধ্যে এই সরকার ক্ষমতায় এসেও বিভিন্নভাবে এগিয়ে যাচ্ছেন এবং এই ২৮ লক্ষ ত্রিপুরাবাসীর যে চাহিদা সেই চাহিদার কথা স্মরণ রেখে বিভিন্ন উন্নয়নমূলক কাজ হাতে নেওয়ার পরিকল্পনা নিয়ে প্রতিটি পদক্ষেপে এখন পর্যান্ত এগিয়ে যাচ্ছেন। আমরা লক্ষ্য করছি বিগত ৮মাস পূর্বে যে বাজেট এই বিধানসভায় প্লেইস্ করা হয়েছিল এবং তা পাশ করা হয়েছিল, এই বাজেটের সম্পূর্ণ টাকা আমাদের বর্তমান সরকারের হাতে আসেনি। ফলে যে একটা দুরাবস্থার সৃষ্টি হয়েছিল, অর্থনৈতিক ক্রাইসিস্ চলছিল যারফলে স্বরূপ গ্রামে গঞ্জে থেকে আরম্ভ করে কর্মচারী, শিক্ষক, কৃষক, দিন মজুর, সকল অংশের মানুষের কথা চিন্তা করে, তাদের চাহিদার কথা চিন্তা করে পদক্ষেপ নেওয়া সত্ত্বেও সকল অংশের চাহিদা এই যাবত পূরণ করা সম্ভব হয়নি। শুধু অর্থনৈতিক এই দুরাবস্থার জন্য তা সম্ভব হয় নি স্যার। আমরা যখন বি, এ, সি, তে বসে বিভিন্ন পরিকল্পনা করি, বিভিন্ন জনগণের কথা চিন্তা করে পরিকল্পনা মাফিক আমরা পদক্ষেপ নিয়ে জনগণের হাতে এই সামান্য অর্থের মাধ্যমেও বিভিন্ন কর্মসূচী পৌঁছে দেওয়ার কর্মসূচী নিয়েছিলাম। আমরা লক্ষ্য করেছি যে, কাজ চালিয়ে যাওয়ার সময় আমাদের এখানে নির্দেশ গেছে যে ফিসারী দপ্তরে আমরা বেনিফিসারী ঠিক করেছিলাম, অর্থনৈতিক দুরাবস্থার জন্য এই সব লোকদের সাহায্য যেমন মিনি ব্যাবেজ, থেকে আরম্ভ করে বিভিন্ন সাহায্য দেওয়া যাবে না ফলে মাঝ পথে যে সমস্ত লোককে কিছুটা অর্থনৈতিক স্ট্যাবিলিটির মধ্যে আনতে চেয়েছিলাম কিন্তু আমাদের সেই বাজেট কাঁটছাটের ফলে ঐ সমস্ত লোকদের মূল স্রোতে নিয়ে আসতে পারছি না, ফলে কোন কোন ক্ষেত্রে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কিছুক্ষণ আগে বলে গেছেন যে কন্টিজেন্সি ফাণ্ড থেকে অর্থের কথা চিন্তা করে আমা-দের টাকাটা আপাততঃ খরচ করতে হয়। ফাণ্ড নামই হচ্ছে যেহেতু কন্টিজেন্সী ফাণ্ড সুতরাং এই ফাণ্ডের টাকা বেশীদিন নিয়ে রাখা যাবেনা যারজন্য এই চিন্তা করে সাপ্লিমেন্টারী গ্রান্টস ১৯৯৩-৯৪ প্লেইস কর করা হয়েছে এই হাউজে। এখানে ৫১ টা ডিমাণ্ডে এই বাজেটের মধ্যে আছে। প্রতিটি ডিমাণ্ড খুবই গুরুত্বপূর্ণ।

আমরা লক্ষ করেছি স্যার ডিমাণ্ড নাম্বার ৪ এবং ডিমাণ্ড নাম্বার ৩ এ ক্লিয়ার রিজনিং এখানে আছে এফেসিভ ও টু ইনক্রিজ ডি এ এণ্ড নিউ এ্যাপয়নমেণ্ট ফ্রম ডি আর,ডাব্লু, টু রেগুলার পোষ্ট। বিগত ৫টা বৎসর আমরা লক্ষ করেছি যে বহু লোককে ডি, আর, ডাব্লিতে তারা চাকুরী দিয়েছে। তারা তাদেরকে রেগুলার পোষ্টে নিয়ে যেতে পারেনি কারণটা কি? কারণ একটাই যে অর্থনৈতিক বিপর্যস্ত অবস্থার সৃষ্টি করেছিলেন। ১৫০ কোটি টাকা ঋণ কিসের জন্য তারা ঋণ করেছিলেন আর একটা ডি আর, ডাব্লিও, ষ্টাফ কে কত টাকা দিয়েছিলেন? ৫০০ থেকে ৭০০ টাকা দিতেন, অথচ একটা রেগুলার যদি নিয়োগ কর উনি হয়তো ১৫০০ থেকে ২,০০০ টাকা কমপক্ষে বেতন পাবেন। তা হলে আজকে ডিমাণ্ড নাম্বার ৩, এখানে অতিরিক্ত একটা ফার্ম এডিশন একটা এমাউন্ট ধরা হয়েছে। এই এমাউন্টটা হল ২ কোটি ৯৬ লক্ষ টাকা।

**মিঃ ডেপুটী স্পীকার :**— মাননীয় সদস্য আপনি রিসেস্‌এর পরে বলবেন। এই সভা ২টা পর্য্যন্ত মুলতবী রইল।

## AFTER RECESS AT— 2-00 P M.

**শ্রীরমেন্দ্র দেবনাথ :**— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্র্যান্টের উপর আলোচনা রাখতে গিয়ে, ডিমাণ্ড থ্রি উপর সমর্থন জানিয়ে আলোচনা করছিলাম। এখন আমি ডিমাণ্ড নম্বার ফোর এর উপর আলোচনা করতে চাই, এখানে যে রিজনিং আছে। Payment of additional D A and recruitment staff more payment of D.A as per actual requirment of pending of pending L. T. C bills and of the staff more payment of medical inbursement etc এখানে যে সব ডি এর ব্যাপারে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্র্যান্ট আনা হয়েছে এটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। আমরা লক্ষ্য করেছি দ্রব্যমূল্য হু হু করে বাড়ে যাচ্ছে। এবং কেন্দ্রীয় সরকার যে হারে ডি এ দিয়ে যাচ্ছে সেই হারে রাজ্য সরকার এখনো দিতে পারছে না অর্থনৈতিক দুরবস্থার জন্য। তদুপরি যে ডি এ পাওয়ানা আছে সেই ডি এ অর্থনৈতিক দুরবস্থার কারণে ঘোষণা করা যাচ্ছে না কিম্বা দেওয়া যাচ্ছে না। এর পরিপ্রেক্ষিতেই সাপ্লিমেন্টারী ডিমাণ্ডস ফর গ্র্যাণ্ড রাখা

হয়েছে, এবং যে পেণ্ডিং এল টি, সি, বিল, ছিল এই এল, টি, সি, বিল, মিটিয়ে দেওয়ার জন্যই এই হেডে রাখা হয়েছে কাজেই এই বিল খুব গুরুত্বপূর্ণ, বিগত দিনে আমরা লক্ষ্য করেছিল যে এল টি সি প্রথা যেটা সুদীর্ঘ বছর ধরে চালু ছিল সেই অর্থনৈতিক দূরবস্থার জন্য অথবা অর্থনৈতিক পরিস্থিতি যে তৈরী করা হয়েছিল নয় ছয় করে, তার জন্য বিগত সরকার এল, টি, সি প্রথা তুলে দেওয়ার জন্য সার্কুলার জারী করেছিলেন। এবং যার ফলে দেখা গেল যাঁরা এল, টি, সি, নিয়ে বাইরে বেড়াতে গিয়েছিলেন তার এখনো সেই এল টি সি র পয়সা পান নি, বিলটি এখনো পেণ্ডিং। কাজেই এখানে যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ডস ফর গ্রান্টস রাখা হয়েছে তাকে আমি পূর্ণ সমর্থন করি। তাছাড়াও এই ডিমাণ্ডের উপর যা আমি বলছি সেটিও খুব গুরুত্বপূর্ণ, সেখানে রেভিনিউ মেটার ইনভলভ আছে। সেটি এই ডিমাণ্ডের হেড আছে। আমি সেটাকে খুব গুরুত্ব বলে মনে করি। **As it is, for instilatition of Churaibari Weight bridge, so the amount for payment to the excecutive Engineer and proper utilization of Weight bridge in the Churaibari chek post for aquesation of land is required for construction approch land, approch road.**

কাজেই ওজন করার জন্য যে একটা ব্রিজ সেটি একটি গুরুত্বপূর্ণ কেন্দ্র। সেখানে আসাম এবং ত্রিপুরার সংযোগ স্থল, চুড়াইবাড়ী চেকপোষ্ট স্যার, কেন এ কথা আমি এখানে বলছি, প্রত্যেকটা ট্রাক আসে এবং এখানে চেক করা হয়। এখানে সেল টেক্সের অফিস আছে, সুপারিনটেনডেন্ট আছেন। উনারা পরীক্ষা কি পদ্ধতিতে করেন আমরা দেখিছি। বোঝাই করা ট্রাক আসার পর সেখানে প্রত্যেকটি ট্রাকটিকে দাঁড় করিয়ে মাল আন-লুড করা হত। সেখানে ৪ ঘন্টা ৫ ঘন্টা সময় লাগত। মাল আন-লোড করার পর চেক করা হত, সেখানে টেক্স ইনবলভ আছে কিনা। এখন সেখানে এই পদ্ধতিকে কেটে উঠার জন্য একটি ওজন করার ব্রিজ করা হয়েছে যাহাতে সরাসরি মাল বোঝাই করা ট্রাক সেখানে উঠতে পারে।

স্যার, কয়েক দিন আগে আমাদের রাজস্ব মন্ত্রী সেখানে গিয়েছিলেন এবং তিনি নিজে দেখে এসেছেন, এ'খানে যেটা করা হয়েছে, তাতে একটা ট্রাক উঠতে পারে না, সেখানে প্রাইভেট পার্টি থেকে ল্যাণ্ড এ্যাকুইজিশানের প্রশ্ন আছে। ডিমাণ্ড নাম্বার ৪ এ যে প্রভিশন রাখা হয়েছে, তাও ইম্পোর্টেন্ট, এই ডিমাণ্ডকে আমি সমর্থণ করছি

তারপরে আছে ডিমাণ্ড নম্বার ৭. এতে যে প্রভিশন রাখা হয়েছে, তার বিশেষ প্রয়োজন আছে। কেন না এই প্রভিশন রাখার কারণ হল ডিউটু ইনক্রিজ রেট অব ডি এ স্যাঙ্কশাণ্ড ফ্রম টাইম টু টাইম, ইনক্রিজ রেইট অব ওয়েজস এবং বিলিজ অব পেণ্ডিং টি, এ এ্যাণ্ড এল. টি, সি বিল্স। তাই এই ডিমাণ্ডকে আমি সমর্থন করছি। ডিমাণ্ড নাম্বার ৮ এ যে প্রভিশনটা রাখা হয়েছে, তা রাখা হয়েছে ইলেক্ট্রিক বিল, টেলিফোন বিল দেওয়ার জন্য, এটারও প্রয়োজন আছে এরপর, ডিমাণ্ড নাম্বার—৯ এ প্রিন্টিং এ্যাণ্ড বাইণ্ডিং অব বাজেট বুক্স এর জন্য যে পেণ্ডিং বিলগুলি, সেগুলি পরিশোধ করার জন্যই অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে, কাজেই এটা ইম্পোর্টেন্ট। তারপরে আছে ডিমাণ্ড নাম্বার—১০, এতে পরিস্কার লেখা আছে যে এ্যক্সেস এ্যামাউন্ট ইজ রিকোয়ার্ড ডিউটু এনহান্সমেন্ট অব ডি এ, ইক্রিমেন্ট ডিমাণ্ড নাম্বার—১১ তে মেডিক্যাল রি-ইম্বার্সমেন্ট এ্যাণ্ড এনহান্সড রেইটে ভাড়া দেওয়ার জন্য। এটা ঠিক যে আমাদের সরকারী অফিসগুলি সবই নিজস্ব বাড়ীতে নেই, এর জন্য প্রাইভেট বাড়ীও ভাড়া করতে লাগে, আর সেজন্য যে অতিরিক্ত খরচ হবে, তা দেওয়ার জন্যই এই ডিমাণ্ড অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। যেমন আমার ধর্মনগরেই এগ্রিকাল্চার দপ্তরের একটা অফিস প্রাইভেট বাড়ীতে ভাড়া আছে, তার জন্য মাসে কম করে হলে হাজার টাকা দিতে হয়। কাজেই এই ডিমাণ্ডে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ, তাকে আমি সমর্থণ করছি। তারপরে আছে, ডিমাণ্ড নাম্বার—২০, এতে আমাদের রাজ্যের বিভিন্ন হাসপাতাল এবং পি, এইচ সির মধ্যে রোগীদের যে ঔষধ পত্র দেওয়া হয় তার খরচ মেটাবার জন্য বরাদ্দ রাখা হয়েছে, এছাড়া এ্যাম্বুলেনসের জন্যও কিছু অতিরিক্ত বরাদ্দ রাখা হয়েছে। আমাদের সরকার ক্ষমতায় আসার আগে যে জোট সরকার ছিল, তারা বিভিন্ন ঔষধ কোম্পানী থেকে যে সব ঔষধপত্র কিনে ছিল, সেগুলির অনেক পেণ্ডিং বিল রয়ে গেছে যেগুলি শোধ করা যায় নি, এছাড়া বিভিন্ন হাসপাতাল এবং পি, এইচ, সিগুলিতে যেসব এ্যাম্বুলেন্স ছিল, সেগুলি অধিকাংশই অচল করে রেখে যাওয়ায়, সেগুলি মেরামতির পর আবার চালু করার জন্য অতিরিক্ত টাকার প্রয়োজন হয়েছিল, তাই এই সাপ্লিমেন্টারী বাজেটে কিছু অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে, যাতে ঐ ঔষধ কোম্পানিগুলির টাকা দেওয়া যায়। আমার ধর্মনগরের তিলথৈতে

একটা এম্বুলেন্স অচল হয়ে পড়েছিল। কিন্তু এই সরকার ক্ষমতায় আসার পর সেটাকে আবার চালু করার এখন ঐ এলাকার রোগীদের নিয়ে ধর্মনগর এমন কি আগরতলা পর্যন্ত রোগীদের নিয়ে যাওয়া সম্ভব হচ্ছে। কাজেই এই যে ডিমাণ্ড নাম্বার - ২২, এটাও খুবই ইম্পোর্টেন্ট। স্যার, এই সাপ্লিমেন্টারী বাজেটে কম করে হলেও ৫১ টার মত ডিমাণ্ড আছে যেগুলির কম বেশী কিছু না কিছু অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে. এবং এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরাও বিশেষ প্রয়োজন রয়েছে, বলে আমরা মনে করি।

এখানে ৫১টি ডিমাণ্ড আছে। এগুলি খুবই গুরুত্বপূর্ণ। ত্রিপুরার ২৮ লক্ষ মানুষের স্বার্থে, তাদের চাহিদা পূরণের জন্য এগুলি সমর্থন করছি এবং আশা রাখছি হাউসের মাননীয় সদস্যরাও এগুলিকে সমর্থন করবেন ডিমাণ্ড নং ২২, অ্যাডিশনেল প্রোভিশন ইজ রিকোয়ার্ড ফর কন্‌স্ট্রাকশন ওয়ার্কস অব আপগ্রেডেশন অব দি সাবডিভিশনেল হসপিটালস এখানে প্রশ্নোত্তরের সময় আলোচনা হচ্ছে হস্পিটালগুলির কি দূরবস্থা। এগুলিকে সারাই এর কাজ করতে টাকার প্রয়োজন। সেই জন্য এই ডিমাণ্ডকে সমর্থন করছি। পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্টের ডিমাণ্ড আছে। আমরা দেখেছি ব্রীজগুলি ভেঙ্গে গেছে। একমাত্র মেইন রোড যেটা গ্রীফের হাতে দেওয়া হয়েছে সেটা ছাড়া বাকী সব রাস্তার অবস্থাই খারাপ। বিগত পাঁচ বছরে এগুলতে হাত দেওয়া হয় নি। আমরা লক্ষ্য করেছি আমাদের সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকেও ইতি মধ্যে অনেকগুলি রোডের কাজ হয়েছে এবং গত বন্যায় যে ব্রীজগুলি ওয়াশ আউট হয়ে গিয়েছিল সেগুলি মেরামত করা হয়েছে কাজেই পি, ডব্লিউ ডি-র ডিমাণ্ডগুলি খুবই গুরুত্বপূর্ণ এগুলিকে সমর্থন করছি। ঠিক পাশাপাশি ২৬ নং ডিমাণ্ড, যার জন্য অতিরিক্ত টাকা খরচ হয়েছে। এক্সেসইজ ডিউ টু এসিস্ট টু সারেন্ডার্ড একটিভিস্টস আণ্ডার ভেরিয়াস স্কীমস, লাইক ইকোনমিক রিহাবিলিটেশন হাউজিং এ্যাসিসট্যানস এটট্রাকশন পীস ক্যাম্প ইত্যাদি। আমরা জানি আমাদের সরকারের আহ্বানে সাড়া দিয়ে উগ্রপন্থীরা আত্মসমর্পন করেছে এবং তাদের পুনর্বাসনের জন্য টাকার দরকার। কেন্দ্রীয় সরকারের কাছে ৪৫ কোটি টাকা চাওয়া হয়েছিল কিন্তু একটি পয়সাও পাওয়া যায় নি। আমরা লক্ষ্য করেছি বিগত সরকারের আমলে এই খাতে ৩১ কোটি টাকা দেওয়া হয়েছিল। অথচ তাদেরকে মূলস্রোতে ফিরিয়ে আনার জন্য এই টাকার দরকার। এই জন্য এই ডিমাণ্ডকে সমর্থন করছি। ডিমাণ্ড নং ২৮, এখানে রিজনিং দেওয়া হয়েছে। একসেস প্রোভিশন ইজ সেইভড অন দি অ্যাকচুয়েল রিকুয়ারমেন্ট। ইট ইজ অলসো ভেরি ইম্পোর্টেন্ট

ডিমাণ্ড নং ২৯—'অন দি মেইনটেনেন্স অব চাকমা রিফুইজি ফ্রম বাংলাদেশ। অবশ্য বর্তমানে সব না হলেও আমরা লক্ষ করছি, ফিরে যাবার প্রক্রিয়া শুরু হয়েছে। কিন্তু দীর্ঘ কয়েক বৎসর যাবৎ তারা বিভিন্ন ক্যাম্পে ছিল। কাজে কাজেই ডিমাণ্ড নং ২৯ এ সুস্পষ্ট ভাবে এখানে রাখা হয়েছে, এবং এ ব্যাপারে মাননীয় রাজ্যপাল মহোদয়ও তাঁর বাজেট ভাষণে বলেছেন। এটা খুবই গুরুত্বপূর্ণ ডিমাণ্ড নং-৩১, ডিউ টু ইনক্রীজ ইন ডি, এ। এই ডি, এর ব্যাপারে এখানে রাখা হয়েছে। এটা ডিমাণ্ডও খুবই গুরুত্বপূর্ণ। ডিমাণ্ড নং৩৫ এ আমি উল্লেখ করতে চাই,এখানে উল্লেখ করা হয়েছে, Due to increase of price of Fertilizer, P,P. Chemicals and fulfilment of target and meet demand of cultivators according to their requirement during 1990-94 and creation of buffer stock for the next year. স্যার, ইট ইজ ভেরি ইম্পরটেন্ট। স্যার, আমরা দেখেছি বিভিন্ন সময়ে এই বিধানসভায় কৃষকের নানা সমস্যা নিয়ে আলোচনা হয়েছে। স্যার, আমরা জানতে পেরেছি কেন্দ্রীয় সরকার কৃষকরা যে সার ব্যবহার করে তার উপর থেকে ভর্তুকী তুলে নিয়েছেন। আমাদের রাজ্য খুবই ছোট। আর্থিক ক্ষমতা তার খুবই সীমাবদ্ধ। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও সারে ভর্তুকী চালু রাখার সিদ্ধান্ত সরকার দিয়েছেন। কাজেই এই ডিমাণ্ড খুবই গুরুত্বপূর্ণ, এবং আমি গুরুত্ব না দিয়ে পারছিও না। স্যার, এখানে ডিমাণ্ড নং ৩৭ - অ্যাক্সেস্ ইজ ডিউ টু ইনক্রীজ আউট-লে এজ এপ্রুভ বাই এন, ই, সি, ডিমাণ্ড নং ৫৮, গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া হেজ রিলীজড মোর ফাণ্ড ফর দিস পারপাস, প্রভৃতি ডিমাণ্ডের প্রতি আমার সমর্থন আছে। স্যার, এখানে ৫১টি ডিমাণ্ডের এগেইনস্টে যে অধিক রিকোয়ারমেন্ট দেখানো হয়েছে তা খুবই গুরুত্বপূর্ণ এবং আমাদের গুরুত্ব দিয়ে এটা দেখতে হবে। স্যার, ১৯৯৩-৯৪ সালে এই সমস্ত ডিমাণ্ডগুলির ব্যাপারে যে টাকা ধরা হয়েছে সেটাকে আমি সর্বতভাবে সমর্থন জানাচ্ছি এবং হাউসের প্রত্যেক সদস্য সমর্থন জানাবেন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মি: ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা।

**শ্রীঅনিল চাকমা** (পেচারথল) :— মি: ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী এই হাউসে যে ডিমাণ্ড ফর সাপ্লিমেন্টারী গ্র্যান্ট ফর দি ইয়ার ১৯৯৩-৯৪ পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে কিছু আলোচনা করতে চাই।

শীতের বিদায় লগ্নে এবং বসন্তের আগমনে কিন্তু এমনি সময়ে বিরোধী পক্ষের সদস্য মহোদয়রা কংগ্রেস এবং টি, ইউ, জে, এস, এখানে উপস্থিত নেই। শুধু তাদের খালি চেয়ারগুলি রয়েছে। বিগত পাঁচ বছর ধরে বোমাবাজী করার পরও আজকে যেখানে ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ মানুষের জন্য আমরা আলোচনা করছি সেই দিনে এরা পাঁচ বছরের অভ্যাস ছাড়তে পারেন নি, কিছুক্ষণ আগে আমরা জানতে পারি টি, আর, টি, সি বাসের উপর বোমা নিক্ষেপ করেছে ৮ জন নার্সকে গুরুতরভাবে আহত করেছে। তাদের কি ডিমাণ্ড? খোয়াইতে একজন কাঠ ব্যবসায়ী উনি কংগ্রেস সমর্থিত কংগ্রেসের মধ্যে কোন্দলে কংগ্রেস কর্মীর দ্বারা খুন হয়েছেন। আমি কাঞ্চনপুরেও দেখেছি কংগ্রেসের মধ্যে দ্বন্দ্ব আছে। তারা গুণ্ডামী করছে; অর্থ লুণ্ঠন করছে, ওরা মানুষের দোরারে যেতে পারে না। ওরা জনবিচ্ছিন্ন। এই জনবিচ্ছিন্নদের মধ্যে একজন কংগ্রেস সমর্থক বলে পরিচিত কংগ্রেস কর্মীদের দ্বারা মৃত্যুর ঘটনাকে কেন্দ্র করে আজকের এই ত্রিপুরা বন্ধ। সেই বন্ধ তারা শান্তিপূর্ণভাবে করেনি; বোমাবাজী করেছে। আজকের দিনে অতীতে ফেলে আসা অতীত করুণ স্মৃতির সেই দিনগুলি যদি আমরা জাগিয়ে দেই ওরা সহ্য করতে পারবে না। তাই আজকে অধিবেশনে উপস্থিত না থেকে ওরা বোমাবাজী করছে। মিঃ ডেপুটি স্পীকার স্যার; এই সাপ্লি-মেন্টারী ডিমাণ্ডকে পূর্ণ সমর্থন করে বসন্তের আগমনে ফুল যেমন আত্মহারা হয়ে মনের গোপন কথা বলে ঠিক তেমনিভাবে এই ডিমাণ্ডকে পূর্ণ সমর্থন করে আনন্দে উৎফুল্ল হয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** মাননীয় মন্ত্রী ডাঃ ব্রজগোপাল রায়।

**ডাঃ ব্রজগোপাল রায়** (মন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার; মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে ১৯৯৩-৯৪ ইং সালের যে ডিমাণ্ড ফর দ্য ইয়ার ১৯৯৩-৯৪ উপস্থিত করেছেন এটাকে সমর্থন করে আমার বক্তব্য রাখতে গিয়ে আমি বলব এখানে মোট পাঁচটা ডিমাণ্ড আছে। প্রতিটি ডিমণ্ডেই অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং প্রয়োজনীয়। সবগুলির উপর আমি বক্তব্য রাখছি না। আমি আমার বক্তব্য রাখছি ডিমাণ্ড নং ১০; পরিসংখ্যান বিভাগের জন্য ৭০ হাজার টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী চাওয়া হয়েছে। এটা এ্যাকচুয়েল রিকোয়ারমেণ্ট। আমরা জানি জিনিষপত্রের

দাম দিন দিন হু হু করে বাড়ছে আর এই মূল্যবৃদ্ধির সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকার তার কর্মচারীদের ডি এ বাড়িয়ে দিচ্ছেন।

সেই দিক থেকে আমাদের ত্রিপুরা রাজ্যে যারা কর্মচারী রয়েছেন তাদের ডি, এ, পাওনা হয়ে যাচ্ছে সেই অর্থের অভাবের জন্য মেটানো যাচ্ছে না। আমরা পরিসংখ্যান বিভাগের যে ব্যয় বরাদ্দ ধরেছিলাম তার উপর এই যে অতিরিক্ত খরচ সেটাকে মেটাতে গেলে আমাদের প্রয়োজন অতিরিক্ত অর্থের তার জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ করার জন্য এখানে দাবী রাখা হয়েছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং যুক্তিযুক্ত। কাজেই আশা করব মাননীয় সদস্যরা এই দাবী মেনে নেবেন। অপর দাবী ১৮ নং ডিমাণ্ডের উপর যেখানে গুদাম নির্মাণ ইত্যাদির জন্য প্রয়োজন আপনারা জানেন যে খাদ্য দপ্তর উপযুক্তভাবে মজুত ভাণ্ডার গড়ে তুলতে পারছেন না। কারণ অতিরিক্ত খাদ্য মজুত রাখবার জায়গার তেমন ব্যবস্থা নেই। গণবন্টন ব্যবস্থাকে সুষ্ঠুভাবে মেটাতে হলে রাজ্যের মজুত ভাণ্ডার বিশেষ করে প্রত্যন্ত অঞ্চলগুলিতে গুদাম নির্মাণ করা অত্যন্ত জরুরী। সেদিক থেকে সেখানে গুদাম নির্মাণ করার জন্য ব্যবস্থা গ্রহন করা প্রয়োজন কিন্তু সেই গুদামগুলি অচল হয়ে যাচ্ছে সেগুলি মেরামতের জন্য আমাদের অতিরিক্ত অর্থের প্রয়োজন। খাদ্য দপ্তরে পরিবহনের খরচা একটি মারাত্মক খরচা। সেই পরিবহনের জন্য আমাদের প্রচুর অতিরিক্ত অর্থ ব্যয়িত হয়ে থাকে। অনেক সময় দেখা যায় এফ. সি, আই আমাদের গন্তব্যস্থলে খাদ্য পৌঁছে দিচ্ছেন না ফলে কোন সময় আমাদের গৌহাটি থেকে মাল আনতে হয়, কোন সময় আসাম থেকে মাল আনতে হয় এবং কোন সময় করিমগঞ্জ থেকে মাল আনতে হয় তার জন্য অতিরিক্ত পরিবহন খরচা আমাদের যায়। এইগুলি মেটানোর জন্য এবং অভাবের সময়ে মজুত ভাণ্ডার করার জন্য আমাদের অতিরিক্ত ব্যয় করতে হয়। সেদিক থেকে আমরা দাবী করছি এবং আমাদের এই খাদ্যের দাবী হাউস মেনে নেবেন। ফুড স্টোরেজ এবং ওয়্যার হাউস এর জন্য আমাদের অতিরিক্ত ৭০ হাজার টাকার দরকার। তাতে আমাদের যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছিল ১০৭.৩৮, ১১.০০ লক্ষ টাকা তার সঙ্গে এই অতিরিক্ত ৭০ হাজার টাকা আমরা দাবী করছি এবং পরিসংখ্যান বিভাগের জন্য ১ লক্ষ ৪ হাজার টাকার অতিরিক্ত দাবী করছি। আশা করব হাউস এই দাবী মেনে নেবেন। এই কথা বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

মি: ডেপুটি স্পীকার : মাননীয় সদস্য রতন ভৌমিক।

**শ্রীঅরুন ভৌমিক** (বড়জলা) :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে দি ডিমাণ্ডস্ ফর সাপ্লিমেন্টারী গ্রাণ্টস্ ফর দি ইয়ার ১৯৯৩-৯৪ যে বৎসর শেষ হয়ে যাচ্ছে, চলতি আর্থিক বছরের জন্য সাপ্লিমেন্টারী গ্রান্টের জন্য প্রস্তাব উত্থাপন করা হয়েছে। এইটা অরিজিনেল যে গ্রান্ট ছিল, যে ব্যয় বরাদ্দ ছিল তার থেকে অতিরিক্ত যে ব্যয় হয়েছে বা হবে ১৯৯৩-৯৪ সনে তার জন্য বরাদ্দ চাওয়া হয়েছে। কি কারণে চাওয়া হয়েছে সেটা প্রত্যেকটা ডিমাণ্ডের সংগেই কারণগুলি বলা আছে। কোন কোন্ কারণ খুব পরিস্কারভাবে বলা আছে, কোন কোন কারণ খুব সংক্ষিপ্তভাবে বলা আছে। যেমন কর্মচারীদের যে সমস্ত ন্যায্য পাওনা ডি, এ, এডিশন্যাল ডি, এ, তারপর এল, টি, সি যেগুলি কর্মচারীদের ন্যায্য পাওনা সেগুলির জন্য সাপ্লিমেন্টারী গ্রান্ট চাওয়া হয়েছে। আর যেসমস্ত কারণে সাপ্লিমেন্টারী গ্রান্ট চাওয়া হয়েছে সেটা হচ্ছে আগের যেসমস্ত বকেয়া ঋন ছিল সেই বকেয়া ঋন পরিশোধ করার জন্য। সেইসমস্ত ঋন পরিশোধ না করলে সামনের দিকে কোন্ কাজ করা যাবে না। যেসমস্ত বকেয়া বিল বাকী পড়ে আছে সেগুলিকে পরিস্কার করতে হবে। আমরা জানি পি, ডব্লিউ. ডি মিনিষ্টার ত বলেছেন আগের সরকার ২৬কোটি টাকার মত ঋন রেখে গেছে। অনেকগুলি টাকা যেটা ৯২-৯৩ সনে বাকী ছিল সেটা ৯৩-৯৪ সনে সেই টাকাগুলি পরিস্কার করতে হবে, সেজন্য সাপ্লিমেন্টারী গ্রান্ট এর দরকার আছে। আমরা আরও কিছু লক্ষ্য করলাম যে ডিমাণ্ড নং ৪-এ আছে সেটা হল (a) Clearing of two years pending bills,. Expenditure for 9% increased D. A. and filling up vecant posts of staff. Non availability coloured papers in the Govt. press. (e) non-receipt of L. O. C. during 1992-93. The claims of Advocates of High Courts more than Rs. 10,000/- is pending and it is required for immediate payment. এইগুলির মধ্যে জুডিশিয়েল ষ্ট্যাম্প, নন জুডিশিয়েল ষ্ট্যাম্প এইসমস্ত আছে। এই সমস্ত পরিস্কার করতে হবে। এর জন্য সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্রান্টস এগুলি জাষ্টিফাই। এই প্রশ্নে আমি তাঁদের কাছে বলতে চাই অনেকদিন থেকে লক্ষ্য করছি কোর্টে বিভিন্ন ষ্ট্যাম্প, জুডিশিয়েল স্ট্যাম্প ননজুডিশিয়েল স্ট্যাম্প, কোর্ট ফি এইগুলির রিকুয়ারড ভেলুয়েশান অনেক সময় পাওয়া যায় না। এইটা কি প্রিন্টিং প্রবলেম আমি জানিনা। কিন্তু এটা অধিকাংশ সময়েই পাওয়া যায় না। এডভোকেটদের যে ফি, যারা সরকারের পক্ষে ওকালতি করের তাদের জন্যই ফি সরকার থেকে দেওয়া হয়। সেখানে দেখা যাচ্ছে দশ হাজার টাকা বাকী আছে

গেছে, যে সমস্ত বিল দেওয়া আছে তাতেই। আর দেওয়া নেই যাদের যে বিল পার্শিয়ালভাবে এখন আর দিচ্ছেনা এই রকমও আরও থাকতে পারে এবং এডভোকেটদের ফিজও একটা রেইট আছে হাইকোর্টই বলুন, আর অন্যান্য কোর্টই বলুন, সরকারী প্যানেলের লয়ারদের যে রেট আছে সেটা অত্যন্ত কম। প্রাইভেট লয়াররা একটা প্রাইভেট কেসে যে টাকা পান তার চেয়ে অনেক কম টাকা সরকারী কেইসে, কমতো হবেই, কিন্তু কতখানি কম হবে এইটা এখানে যেটা আছে সেটা তুলনামূলক একেবারেই ঠিক না, মানে এডভোকেটদের যে ফিটা দেওয়া হয় সেটা খুবই কম হয়। যার ফলে সরকারের পক্ষে যে অসুবিধাগুলি হচ্ছে সেটা হচ্ছে সরকারী কেইস করার জন্য আগ্রহ করে লয়ারস ব্রিফ নিতে চয় না। যার ফলে সরকারের পক্ষে কেসগুলি কনটাষ্ট করতে গিয়ে কোর্টে ভালভাবে রিপ্রেজেন্ট করা খুব মুশকিল হয়ে যায়। তদুপরি তাদের টাকা বাকী। আমি এই ডিমাণ্ডটাকে জাস্টিফাইড করতে গিয়ে প্রসঙ্গত বলছি যে এইটা নিশ্চয়ই সরকারের দেখা দরকার। যে অ্যাডভোকেটরা যেহেতু আগাম কি নেন মক্কেল থেকে তারপর কেস করে প্রাইভেট গুলো। আর সরকারী উকিলরা কাজ করে বিল দেওয়ার পর ল ডিপার্টমেন্ট পারেনা টাকা, এবং সাধারনতঃ যাদের প্রাইভেট ব্রিফ বেশী আছে তারা সরকারী ব্রিফ নেয়না। যেমন আমি নেইনি। এটা ঘটনা এখন এই ব্যাপারগুলি একটু চিন্তা ভাবনা করার ব্যাপার আছে ল-মিনিষ্টার এবং আর একটা জিনিষ যেটা আমি প্রসঙ্গত বলব এইটা এল, ও, সি'র সিস্টেম আছে, এই এল, ও, সি'র সিস্টেমে কিছু পবলেম হচ্ছে সেটা সম্পর্কে সব ডিপার্টমেন্টই বাজেটারী প্রভিশানমত ফ্রিলি কাজ করতে পারেনা এবং বিশেষ করে আমাদের এখানে যে সাব অর্ডিনান্ট জুডিশিয়েল আছে সেখানে এমনকি সরকারী কেসে যারা স্বাক্ষী দিতে আসে তাদেরকে আসলে পরে দৈনন্দিন টি, এ ডি, এ দিতে হয়। আচ্ছা সেটা দিতে পারেন। এই সমস্ত প্রবলেমগুলি আছে। এইগুলি আমি প্রসঙ্গত বলছি। আর চাকমা রিফিউজি-দের জন্য যেটা খরচ সেটাতো কেন্দ্রীয় সরকার থেকে দেবে পরে, শুধু সময়টা বেশী লাগবে, টাকাটা আসতে দেরী হবে। টাকাটা আসলে পরে তখন রি-এডজাষ্ট করা হবে। তারপর এখানে আমাদের কিছু গ্রান্ট দেখলাম সেটার দরকার আছে। যেমন ইলেকট্রিক বিল পেমেন্ট টেলিফোনের বিল পেমেন্ট ইত্যাদি। এখানে একটা পয়েন্ট আউট করা যেতে পারে সেটা হচ্ছে যে এইটা আমাদের দৈনন্দিন জীবনের অভিজ্ঞতা টেলিফোনগুলি এবং ইলেকট্রিক লাইনগুলির ব্যাপারে বিশেষ করে যেগুলি [illegible] সরকারী কাজে

ছাড়াও হয় কি না এবং কেনারেলি হয়ে থাকে। এই সমস্ত জিনিসগুলিকে একটু রোধ করতে হবে। তারপর ইলেট্রিক লাইনের ক্ষেত্রে নিজের বাড়ীতে আমরা প্রয়োজনে লাইট অফ অন করি। আর সরকারী লাইটগুলি দিনে রাত্রে সব সময় অন করা থাকে। আজকে বিদ্যুৎ বিভাগে এই যে হুক কানেকশান বলুন আর বে-আইনী কানেকশানই বলুন, যাই বলুন গিয়ে দেখুন কি পরিমান পাওয়ার জলছে, ওদিকে পাওয়ারের অভাবে এখানে শিল্প কারখানা চলছে না। যেখানে শিল্প বন্ধ হয়ে গেছে পাওয়ারের অভাবে সেখানে বে-আইনী ভাবে সারা রাজ্যে যত্রতত্র যেভাবে বিপদজনকভাবে বহু কানেকশান ছিল। বর্তমান সরকার ক্ষমতায় আসার পর আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী আছেন তিনি একটা প্রসংশনীয় উদ্যোগ নিয়েছেন যে হুক কানেকশানগুলিকে ডিস কানেকট করে দিয়েছেন, এই ব্যাপারে অনেক মামলা মোকদ্দমা দেওয়া হয়েছে ওদের ক্রিমিনালী প্রসিডিউর করা হয়েছে। সেটা সব মানুষকে ক্রিমিনালী প্রসিডিউর করার জন্য না, এটা যে বে-আইনী, এটা যে সরকার কোন অবস্থায় সহ্য করবে না.........

এটা তাদের বুঝা দরকার—এটা যে বে-আইনী, এইটা যে সরকার কোন অবস্থায়ই সহ্য করবে না, এইভাবে সরকারী অর্থের অপচয় করা যাবে না। সেই বিদ্যুৎ বিক্রি করে সরকারকে টাকা তুলতে হবে এবং সেই টাকা দিয়ে বিদ্যুৎ ব্যবস্থার উন্নতি করতে হবে। এই ধরনের কিছু ঘটনা আমার কনসটিটিউয়েন্সীতেও ঘটেছে। আমার সঙ্গে চীফ ইঞ্জিনিয়ারের আলাপ হয়েছে, আমি তাদের বলেছি যে এই ধরনের কোন বেআইনী কানেকসন পাওয়া গেলে সেটা সঙ্গে সঙ্গে কেটে দিতে। দেশে যে আইন রয়েছে সেটা মানুষের বুঝা দরকার। তারপর সরকারী অর্থের, সরকারী সম্পত্তির অপচয় করা যাবে না সেটা তাদের বুঝা দরকার। তারপর সরকারী প্রেমিসেসের যাতে মিনিমাম ব্যবহার করা যায়, যতটুকু প্রয়োজন ততটুকুই ব্যবহার করা যাবে—সরকারী অফিসে যেসব টেলিফোন—এস, টি, ডি, আছে সেগুলিকে সেখানে সেভাবে ব্যবহার করা যাবে না—এই সম্পর্কে আমাদের সাবধানতার প্রয়োজন রয়েছে।

এইটা সত্যি যে এক বিরাট অর্থনৈতিক বিপর্যস্তকর অবস্থার মধ্যে আমাদের সরকার ক্ষমতায় এসেছেন এবং সেই বিপর্যস্তকর অবস্থাকে সামাল দিয়ে অর্থনৈতিক সুস্থতা ফিরিয়ে আনতে সক্ষম হয়েছে—এটা প্রশংসনীয়। আগামীদিনে যাতে সরকারী সম্পত্তির অপচয় বন্ধ করতে পারেন সেটা জনগণের স্বার্থে বিশেষকরে সমাজের দুর্বলতর অংশের মানুষের স্বার্থে সরকারী [illegible] কর্মসূচীগুলি [illegible] [illegible]

পারে সে ব্যবস্থা করতে হবে। আমি এখানে আরেকবার জোর দিয়ে বলতে চাই যে আমাদের টোটাল— বা হোল কান্ট্রি, সারা দেশের যে অর্থনৈতিক অবস্থা, সারা বিশ্বের যে অর্থনৈতিক অবস্থা—হাহাকার চলছে, আমাদের রাজ্যের যে অর্থনৈতিক অবস্থা তাতে আমাদের প্রত্যেককে অত্যন্ত গুরুত্বসহ এটা চিন্তা করতে হবে এবং আগামীদিনে যাতে করে আমরা ব্যয় বহুল, বিলাসবহুল, অপ্রয়োজনীয় খরচ যাতে কারটেইল করতে পারি সেইদিকে লক্ষ্য রাখতে হবে। তা না হলে রাজ্যের উন্নয়ন কখনো সম্ভব হবে না। এই বলে আমি আমার সাপ্লিমেন্টারী ডিমাণ্ডস্ ফর গ্র্যান্টস্‌কে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পিকারঃ** মাননীয় মন্ত্রী শ্রীসুকুমার বর্মন মহোদয়।

**শ্রীসুকুমার বর্মন** (রাষ্ট্রমন্ত্রী): —মিঃ ডেপুটি স্পীকার স্যার, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ডস ফর এক্সপেণ্ডিচার অব্ দ্যা গভর্ণমেন্ট অব্ ত্রিপুরা ইন্ ১৯৯৩ ৯৪ যে ডিমাণ্ডস এখানে রেখেছেন সেটিকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

এখানে ৫১টি ডিমাণ্ড রাখা হয়েছে এবং সেই ক্ষেত্রে টাকা চাওয়া হয়েছে। প্রত্যেকটি ডিমাণ্ডই অত্যন্ত গুরুত্বপূর্ণ। প্রতিটি ডিপার্টমেন্টকে সেখানে নতুন করে অতিরিক্ত টাকা চাইতে হচ্ছে তার কারন আমরা জানি এখানে বিগত পাঁচ বছর একটা সরকার কংগ্রেস ই উপজাতি যুব সমিতি জোট সরকার ছিল, সেই সরকার প্রতিটি ডিপার্টমেন্টকে একটি ধংসস্তুপে পরিনত করেছে। সেই জোট সরকারের আমলে গ্রামাঞ্চল থেকে আরম্ভ করে শহরস্তর পর্য্যন্ত, সর্বত্র সেখানে এমন একটা অবস্থার সৃষ্টি করেছিল রাস্তাঘাট পানীয়জল থেকে শুরু করে উপজাতি তফসিলী জাতি এবং সাধারন মানুষের উন্নয়নের জন্য কোন কাজই করেনি। যার ফলে সমস্ত বোঝাটা ১৯৯৩ সালে যে তৃতীয় বামফ্রন্ট সরকার ত্রিপুরার ১৮ লক্ষ মানুষের দ্বারা নির্বাচিত হয়ে ক্ষমতায় বসেছে—সেই বামফ্রন্ট সরকারের উপর এসে পড়েছে। এবং এই বামফ্রন্ট জনগনের জন্য কিছু কাজ করেছেন এবং সেইজন্য আজকে টাকার প্রয়োজন হয়ে পড়েছে। সেইজন্য সাপ্লিমেন্টারী ডিমাণ্ডের মধ্যে দিয়ে টাকা চাওয়া হয়েছে।

এখানে ৫১টি ডিমাণ্ড উত্থাপন করা হয়েছে। প্রতিটি ডিমাণ্ডই অত্যন্ত

গুরুত্বপূর্ণ। এই ডিমাণ্ডগুলির উপর কিছু কিছু আলোচনা হয়েছে, এবং আরো অনেকে আলোচনা করবেন। আমি এরমধ্যে দুই একটি ডিমাণ্ডের উপর আলোচনা করব।

এখানে ডিমাণ্ড নাম্বার ৩০ মেজর হেড—২৪০৫ এখানে আমরা সবাই জানি এই ত্রিপুরা রাজ্যের মধ্যে কি বাঙ্গালী, কি উপজাতি প্রায় প্রতিটি পরিবার ১০০টির মধ্যে ১০০টি পরিবারই এখন মৎস্যভোজী বলা চলে। সেইক্ষেত্রে আমরা মাসের যে চাহিদা সে চাহিদা পূরণ করতে পারছি না। আমাদের যে পরিসংখ্যান সে পরিসংখ্যান অনুসারে আমাদের রাজ্যে মাছের চাহিদা হচ্ছে ২৯.০০০ মেট্রিক টন সেখানে আমাদের উৎপাদন হচ্ছে মাত্র ২৪.৫০০ মেট্রিক টন। বাকিটা ঘাটতি থাকছে। আমরা দেখছি বাহিরের রাজ্য থেকে যে মাছ আসে সে মাছ দিয়ে সে ঘাটতিটা পুরন হচ্ছে আমাদের নিজস্ব উৎপাদন থেকে সে ঘাটতিটা আমরা পূরণ করতে পারছিনা।

তারপর আমরা লক্ষ্য করছি যে এখানে গত পাঁচটি বছর একটা সরকার ছিল। সেই সরকার এখানে এই ঘাটতি পূরণ করার জন্য কোন ধরনের উদ্যোগ সেখানে তারা গ্রহন করেন নাই। উপরন্তু যেটুকু সোর্স ছিল সেই সোর্সগুলিকে ধ্বংস করে দেওয়া হয়েছে। তার কয়েকটি উদাহরন আমি এই হাউসে রাখতে চাই। উদয়পুরের ধনি সাগরের ২১ হেক্টর এরিয়ায় জোট আমলে সোয়া ১১ লক্ষ টাকা খরচ করা হয়েছিল তথাপি কোন পরিবর্ত্তন সেখানে হয় নাই। এত টাকা খরচ হলো কিন্তু একটি পয়সাও তার থেকে ইনকাম দেখানো যায় নি। উপরন্তু এটা সম্পূর্ণ পদ্মবিলে রূপান্তরিত হয়েছে। আমরা আবার নূতন করে এটাকে পরিস্কার করার কাজ হাতে নিয়েছি। এখানে আমরা বলতে চাই যেখানে তারা ১১ লক্ষ টাকা খরচা হয়েছে। আমরা সেখানে এক পয়সাও সরকারি কোষাগার থেকে খরচা করিনি। আমরা কিছু মাছের পনা ছেড়েছি। এটার মধ্যে থেকে যেটা উৎপাদন হচ্ছে তার মধ্যে শতকরা ৭০ ভাগ জেলেদেরকে আমরা দিচ্ছি এবং বাকি ৩০ ভাগ সরকারের কোষাগারে জমা পড়েছে। এইভাবে আমরা সেটাকে পরিস্কার করছি। উৎপাদন যাতে ভাল হয় সেই চেষ্টা আমরা করছি। ইতিমধ্যে দুইতৃতীয়াংশ কাজ শেষ হয়ে গিয়েছে। বাকিটা আশা করছি ৩১শে মার্চের মধ্যেই শেষ করে ফেলতে পারব। এই কাজটি শেষ হলে ২১ হেক্টর ওয়াটার এরিয়া উৎপাদন আওতার মধ্যে চলে আসবে। যেটা আগামী দিনে ঘাটতি পূরনের দিকে সাহায্য করবে।

উদয়পুরের বাগমা তে সাত হেক্টর এরিয়াতে অ মাছের একটি ফার্ম ছিল। আমরা দেখেছি সেই ফার্মটিও পরিত্যক্ত হয়ে পড়ে রয়েছে প্রায় ছয় বছর ধরে। আম [illegible]

যাতে করে আগামি আর্থিক বছর থেকে সেখানে মৎস্য চাষ পুরোদমে শুরু করতে পারি। চাকমাঘাট বা কুমারঘাট যেখানেই আমাদের ফার্মগুলি ছিল সেগুলি আজকে ভেঙ্গে হয়ে পড়ে রয়েছে। এগুলিকে সংস্কার করে পুনরায় উৎপাদন শুরু করার লক্ষ্যে আমরা কাজ শুরু করে দিয়েছি। গত পাঁচটি বছর সেখানে মৎস্য চাষের ব্যাপারে কার্যকরী কোন উদ্যোগই ছিল না। বরং লক্ষ লক্ষ কোটি কোটি টাকা সেখানে মৎস্য চাষের নামে ডিপার্টমেন্ট থেকে খরচা দেখানো হয়েছে।

কোথায় কাজ হয়েছে কি কাজ? এটা রাজ্যবাসি জানেন। সুতরাং নুতন করে সেই কাজগুলি আমাদের আবার হাতে নিতে হচ্ছে। তাছাড়া ধানের সাথে মাছ চাষ করা এই সব কাজ আমরা হাতে নিয়েছি। রাস্তার ভেড়ি গুলিকে পরিস্কার করে আমরা পুনরায় মাছ চাষের আওতায় নিয়ে আসছি। সুতরাং এই কাজগুলি করতে গিয়ে সেখানে আমাদের কিছু টাকা খরচা করতে হবেই। যার জন্য এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ড প্রস্তাবে রাখা হয়েছে। যারা আজকে ডুম্বুর হাইড্রোইলেকট্রিক সাপ্লাই করার ফলে যে সমস্ত উপজাতি পরিবার তাদের জমি হারিয়ে ছিন্নমূল হয়ে পড়েছিলেন তাদের ৫০০ পরিবারের জন্য সেখানে আমরা ঘর করে দিতে চাই। এটা শুনলে নিশ্চই মাননীয় সদস্যাবৃন্দ খুশী হবেন। তাদেরকে আমরা জালও এবং নৌকাও দিতে চাই। পাশাপাশি হর্টিকালচারের মাধ্যমে কিছু বাগান করে দিয়ে, যাতে এই ছিন্নমূল সেখানে বাঁচতে পারে সেই ব্যাপারে বর্ত্তমান সরকার কাজ করে চলেছেন এই সমস্ত পরিবারের মাছ চাষাবাদ ছাড়া বিকল্প আর কোন রাস্তা নেই। এই পরিবারগুলিকে সেখানে আমরা ঘর করে দিতে চাই। এই ঘর করতে গিয়ে আজকে সেখানে যে মেটেরিয়াল লাগবে সেগুলি সেখানে কেনার প্রয়োজন রয়েছে। সেই ক্ষেত্রে আমাদের কিছু টাকার প্রয়োজন আছে।

এখানে আমার ডিমাণ্ড নম্বার—৩০, মেজর হেড—২৪০৫ এ সেখানে আমরা ৩৪ লক্ষ ৮৫ হাজার টাকা চেয়েছি। আমি আশা করি সবাই এটা সমর্থন করবেন এবং গ্রহন করবেন। আমরা চাই সেই ছিন্নমূল পরিবারগুলি যাতে নিজের পায়ে নিজে দাড়াতে পারে। তাদের যাতে রুটি রুজির একটা ব্যবস্থা হয় এবং তারা যাতে নিজস্ব ঘরের মধ্যে থাকতে পারে সেই লক্ষ্যে আমরা এখানে এই ডিমাণ্ডের মধ্য দিয়ে আমরা এখানে টাকা চেয়েছি। তাছাড়াও আমরা অন্যান্য কাজ হাতে নিয়েছি। আমি তার একটা ডিমাণ্ডের উপর আলোচনা করতে চাই। এটা হচ্ছে ডিমাণ্ড নম্বার ২৬, মেজর

হেড-২২২৫. সিডিউলড কাষ্টস, ওয়েলফেয়ার এবং সিডিউলড ট্রাইবস এবং আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস, যারা আছে তাদের সেখানে বুকগ্রাণ্ট এবং ষ্টাইপেণ্ড দেওয়া হয়। কিন্তু আমরা ৫ বছর লক্ষ্য করেছি যে এই ছাত্রছাত্রীদের ষ্টাইপেণ্ড নিয়ে ছিনিমিনি খেলা হয়েছে। বছর শেষ হয়ে যায় কিন্তু তারা ষ্টাইপেণ্ড পায় না। কিন্তু যেখানে কথা ছিল বৎসরে দুইবার যাতে স্টাইপেণ্ড পেতে পারে সেই ব্যবস্থা করা। কিন্তু আমরা দেখলাম বিভিন্ন স্কুলগুলির মধ্যে কলেজগুলির মধ্যে ছাত্রছাত্রীদের নামে টাকা ড্র করে নেওয়া হয়েছে অথচ ছাত্রছাত্রীদের কাছে সময়মত টাকা পৌছায়নি। বৎসর গড়িয়ে যায় তারপরেও ষ্টাইপেণ্ড পায় না। এই জাতীয় ঘটনা আমরা সেখানে দেখেছি। তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতা আসার পর আমরা সিদ্ধান্ত নিয়েছি এবং আমরা পরিষ্কারভাবে শিক্ষা এবং ওয়েলফেয়ার দপ্তরকে বলে দিয়েছি যে বৎসরের দুই মাসের মাথায় যাতে ছাত্রছাত্রীরা ষ্টাইপেণ্ড পেতে পারে সেই ক্ষেত্রে সমস্ত ব্যবস্থা করতে হবে। যাতে আমাদের কাছে এই অভিযোগ না আসে যে ছাত্রছাত্রীরা ষ্টাইপেণ্ড পাচ্ছে না। এই ব্যাপারে আমরা পরিষ্কারভাবে দপ্তরগুলিকে নির্দেশ দিয়েছি এবং ছাত্রছাত্রীরা যাতে ঠিকমত ষ্টাইপেণ্ড পায় তাও আমরা বলে দিয়েছি। তাছাড়া অনেক স্কুলগুলির থেকেও এস, সি ছাত্রছাত্রীদের জন্য ঠিকমত টাকা চাওয়া হয় নি।

বিভিন্ন সার্টিফিকেটের নাম করে ও অন্যান্য অজুহাতের নাম করে টাকা চাওয়া হয় নি যার কারণে অনেক ছাত্ররা স্টাইপেণ্ড থেকে বঞ্চিত হয়েছেন। এই ষ্টাইপেণ্ড আমরা দিচ্ছি যাতে তারা স্টাইপেণ্ড পায়। পাশাপাশি যারা উচ্চ শিক্ষার জন্য বাইরে যায়, মেডিকেল ইঞ্জিনিয়ারিং বা অন্যান্য উচ্চশিক্ষার জন্য সেখানেও আমরা সমস্তছাত্রদেরকে ষ্টাইপেণ্ড দিচ্ছি। এবং এই ষ্টাইপেণ্ডও সেখানে যাতে রেগুলার হয় তাদের যাতে বাইরের রাজ্যে কোন অসুবিধায় পড়তে না হয়, তারা যাতে নিয়মিতভাবে ষ্টাইপেণ্ড পেতে পারে সেইদিকে আমাদের সরকার লক্ষ্য রাখছি। আপনারা জানেন হোষ্টেলের মধ্যে যারা পড়াশুনা করে তারাই একমাত্র সেখানে ষ্টাইপেণ্ড পায় (বুকগ্রাণ্ট ছাড়া)। আর বাকি যারা আছে তারা সেখানে স্টাইপেণ্ড পায় না কিন্তু একাদশ এবং দ্বাদশ শ্রেণিতে পড়ে কার, হোষ্টেলে পড়াশুনা করার সুযোগ না পেলেও বাড়ীতে ভাড়া করে থাকলেও যাতে তারা ষ্টাইপেণ্ড পেতে পারে এবং হোষ্টেলে যে রেইট আছে সেই রেইটে যাতে তারা ষ্টাইপেণ্ড পেতে পারে সেটা আমরা চালু করছি। দ্বিতীয় বামফ্রন্ট সরকারের সময় সিদ্ধান্ত হয়েছিল কিন্তু সেটাকে গত ৫ বছরে কার্যকরি করা হয় নি। এখন আমরা সিদ্ধান্ত নিয়েছি এবং কার্যকরী করছি।

যাতে হোষ্টেলের আওতার বাইরে যারা আছে, যারা বিভিন্ন বাড়ীঘরে ভাড়া থাকে, পড়াশুনা করছে তারাও যাতে ষ্টাইপেণ্ড পেতে পারে সেই ব্যবস্থা আমরা করছি। সাধারণতঃ আমরা জানি তফসিলী জাতি এবং তফসিলী উপজাতি এবং অন্যান্য যারা দরিদ্রসীমার নীচে বসবাস করছে, যাদের পরিবার একবেলা এক মুঠো অন্ন যোগাড় করতে পারে না এবং যাদের পক্ষে তার ছেলে মেয়েদের বাইরে রেখে পড়ানোর মত অবস্থা নেই, সেই ঘরের ছেলেমেয়েরা সেখানে শিক্ষার সুযোগ পায় অন্ততপক্ষে তারা যাতে ষ্টাইপেণ্ড পেতে পারে এই ব্যবস্থাটা আমরা চালু করছি। সেটা চালু করতে গিয়ে আমাদের আজকে এই সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের মধ্য দিয়ে নতুন করে টাকা চাইতে হচ্ছে। যাতে আমরা তা ৩১শে মার্চ পর্য্যন্ত চালিয়ে রাখতে পারি। তারজন্য আমরা এখানে সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের মধ্যে ১৯ লক্ষ টাকা চেয়েছি।

আমি আশা করব মাননীয় সদস্য যারা আছেন নিশ্চই তারা সেটাকে সমর্থন করবেন যাতে এই সমাজের অবহেলিত অংশের যে সমস্ত ছাত্রছাত্রীরা শিক্ষার সুযোগ পান, স্টাইপেণ্ড পান সেক্ষেত্রে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ এটা নিশ্চই এই সভায় সমর্থন করবেন। আমি তা আশা করছি। পাশাপাশি আমি আরেকটা ডিমাণ্ডের উপর আলোকপাত করতে চাই, সেটা হচ্ছে ডিমাণ্ড নাম্বার ৩৯, সেটা হচ্ছে পাবলিক ওয়ার্কস্। সেখানে এই ডিমাণ্ডের মধ্যে বলা হয়েছে রুরাল ওয়াটার সাপ্লাই এবং মার্ক টু টিউবওয়েল এবং পানীয় জলের যে উৎস সেই উৎসগুলিকে মেণ্টেনেনস্ করার জন্য এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ডের মধ্য দিয়ে টাকা চাওয়া হয়েছে, তা আমরা সবাই জানি। ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ মানুষ জানে যে গত ৫ বৎসর এই ত্রিপুরা রাজ্যের মধ্যে এই জোট সরকার পানীয় জলের হ্যাণ্ডপাম্প টিউবওয়েল থেকে শুরু করে সেখানে রিংওয়েল থেকে শুরু করে মার্ক টু টিউবওয়েল পর্য্যন্ত কোন কাজ তারা করেনি। সমস্ত টিউবওয়েল, মার্ক টু টিউবওয়েল এই সবগুলি ধংসস্তুপে পরিণত হয়ে আছে। সুস্থ পানীয় জলের অভাবে মানুষ বিভিন্ন রোগে আক্রান্ত হচ্ছেন। গ্রাম পাহাড়ের মানুষ ছড়া, নালার জল খেয়ে বিভিন্ন রোগে আক্রান্ত হয়ে বিনা চিকিৎসায় মারা গেছেন, এই সব ঘটনা আমরা জানি। ত্রিপুরা রাজ্যের মানুষ তা ভুলে যাইনি। তা তো অল্প কিছুদিন আগের কথা। এই অবস্থার মধ্যে তারা সবকিছু ধংস করে দিয়ে গেছে। গ্রামে পাহাড়ে যাতে বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করা যায় তার জন্য এই পাবলিক ওয়ার্কস্

দপ্তরের মধ্য দিয়ে অতিরিক্ত টাকা চাওয়া হয়েছে। তা মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় উপস্থিত করেছেন। তা যাতে অন্ততপক্ষে গ্রামের মানুষের জন্য মার্কটু টিউবওয়েলগুলি যাতে মেরামত করা যায়। আজকে সাধারণ একটা বাকাটের জন্য, ওয়াশারের জন্য, একটা নাট বল্টুর জন্য অনেক হ্যাণ্ডপাম্প টিউবওয়েলগুলি নষ্ট হয়ে আছে। অতি সত্বর যাতে এইগুলি সারাই করা যায়, গ্রামের মানুষকে যাতে পানীয় জলের ব্যবস্থা করা যায় এবং গ্রামের লোকদেরকে যাতে বিশুদ্ধ জল দেওয়া যায় তার জন্য এই ডিমাণ্ডের মধ্য দিয়ে টাকা চাওয়া হয়েছে। নিশ্চই সেটা অযৌক্তিক বলে কেউ মনে করেবেন না। এখানে মাননীয় সদস্য যারা আছেন তারা সমর্থন করবেন এই আশা আমি রাখছি। এখানে প্রত্যেকটা ডিমাণ্ডই গুরুত্বপূর্ণ। আমি শুধু দুই তিনটা ডিমাণ্ডের কথাই বললাম। বাকি ডিমাণ্ডগুলি নিয়ে এখানে কেউ কেউ আলোচনা করেছেন এবং বাকিগুলি নিয়েও আলোচনা হবে। এই হুংসস্তুপের মাধ্যে দাঁড়িয়ে আমরা তৃতীয় বামফ্রন্ট সরকার কাজ শুরু করেছি। সুতরাং মানুষের জন্য কাজ করতে গেলে নিশ্চই টাকার প্রয়োজন আছে। আমরা এইটুকু গ্যারান্টি দিয়ে বলতে পারি যেটুকু টাকা আমাদের হাতে আছে এবং যে টাকা আমরা চেয়েছি সেটা প্রকৃতপক্ষে এই গ্রাম ত্রিপুরার মানুষের জন্য আমরা খরচ করব এবং মানুষ যাতে সুযোগ পেতে পারে আমরা সেই চেষ্টা করব। কোথাও যদি কোনও দুর্নীতির খবর পাই তাহলে তার ব্যবস্থা করে, তদন্তের ব্যবস্থা আমরা করব, এই আশ্বাস আজকে আমরা দিতে পারি। এই আশা রেখে এখানে যে ডিমাণ্ডগুলি উপস্থাপণ করা হয়েছে সেই প্রত্যেকটা ডিমাণ্ডকে আমি সমর্থন করে আমি এই হাউজের সমর্থনের জন্য আশা রাখছি এবং এইটুকু বক্তব্য রেখে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ ডেপুটী স্পীকার :**— মাননীয় মন্ত্রী শ্রী বাজুবন রিয়াং।

**শ্রী বাজুবন রিয়াং (মন্ত্রী) :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে ১৯৯৩-৯৪ সালের ব্যয় বরাদ্দের অতিরিক্ত যে বাজেট ধরেছেন তাতে যে দিকটা আমি বলতে চেয়েছি সেটি হল কৃষি, হর্টিকালচার এবং সয়েল কনজারভেশনে অতিরিক্ত ব্যয় বরাদ্দ দাবী জানিয়েছেন। ডিমাণ্ড নাম্বার ৩৫ কৃষি দপ্তরের এডিশনেল ডি এ মিটিয়ে দেওয়ার জন্য সার, রাসায়নিক সার ঔষধ এবং কৃষিযন্ত্রপাতি আমরা কিনে কৃষকদের মাধ্যে সাবসিডিতে বিক্রি করি। এই খাতে ননপ্ল্যানে আমার ডিমাণ্ড নাম্বার ৩৫ থেকে ৬ কোটি ২৭ লক্ষ ০৩ হাজার টাকা অতিরিক্ত প্রয়োজন আছে। এই ডিমাণ্ডের মূলে ব্যয় বরাদ্দ প্ল্যান ননপ্ল্যান-এ ৩৮ কোটি ৭৮ হাজার টাকা ছিল এবং এডিশনেল এই বরাদ্দ সহ এই বছর মোট বরাদ্দ হবে

৪০ কোটি ২৮ লক্ষ ৫১ হাজার টাকা। আর সয়েল কনজারভেশনে এবং হর্টিকালচারে এই ডিমান্ডটা মূল বাজেটে ধরা ছিল ১৫ কোটি ৬১ লক্ষ ৬৭ হাজার টাকা তার অতিরিক্ত এই সাপ্লিমেন্টারী বাজেটে আমরা চেয়েছি ২১ লক্ষ ৮৩ হাজার টাকা প্রায় এই বছর মোট ব্যয় বরাদ্দ হবে ১৫ কোটি ৮৩ লক্ষ ৫০ হাজার টাকা। হর্টিকালচার ও সয়েল কনজারভেশনে দপ্তরে যারা কর্মচারী আছেন তাদের এক সেটেলমেন্ট ডি, এ, বৃদ্ধি করার ফলে অতিরিক্ত এই বছর আমাদের টাকা লাগছে এছাড়া কিছু নতুন স্কিম কেন্দ্র সরকার চালু করতে বলেছেন সেটি আমরা চালু করছি এই সব নিয়ে আমাদের বেশী খরচ হবে। স্যার, কেন্দ্র সরকার ১৯৯২ থেকে সার, ঔষধ এবং কৃষিযন্ত্রপাতির উপর সরকার নিয়ন্ত্রণ তুলে দেওয়ার ফলে যারা এই সার ঔষধ এবং কৃষিযন্ত্রপাতি কোম্পানী বা কোম্পানীর মালিকরা তৈরী করেছেন তারা তাদের ইচ্ছা মত দাম বাড়িয়ে দিয়েছে।

যেসকল কোম্পানী বা কোম্পানীর মালিক কীটনাশক ঔষধপত্র তৈরী করে, তাদের ইচ্ছা মত দাম বাড়িয়ে দিচ্ছে। আর, যেহেতু আমাদের রাজ্য বাইরের বিভিন্ন কোম্পানীর তৈরী এইসব ঔষধপত্রের উপর নির্ভরশীল, তাদের থেকে বেশী দাম দিয়ে হলেও আমাদের কিনতে হয়। কারণ, আমাদের রাজ্যের কৃষকেরা যেসব ফসল ফলায়, তাতে অনেক সময়ে পোকার আক্রমণ হয়, সেই পোকার আক্রমণ থেকে কৃষকদের রক্ষার জন্যই আমাদের বেশী দাম দিয়েও এসব প্রয়োজনীয় ঔষধ কিনতে হয়। তাই, এই বছরে এর জন্য আমাদের অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন হয়ে পড়েছে। তাছাড়া, আমরা এই রাজ্যে কীটনাশক ঔষধের একটা বাফার স্টকও গড়ে তুলতে চাই কারণ আমরা আগামী বছরেরও কিছুদিন যাতে এই বাফার স্টক থেকে আমাদের কৃষকদের চাহিদা মিটাতে পারি। স্যার, আমাদের এই রাজ্যে বিজ্ঞানভিত্তিক উৎপাদন করতে হলে, আমাদের যে পরিমাণ জমি আছে, তাকে যদি চাষের আওতায় এনে ফসল উৎপাদন করতে চাই, তাহলে আমাদের যথেষ্ট পরিমাণ সারেরও প্রয়োজন আছে। আপনারা জানেন যে ভারতে অন্যান্য যে কয়েকটি রাজ্য আছে তারা ইতিমধ্যে সারের উপর ভর্তুকী তুলে দিয়েছে এবং কেন্দ্রীয় সরকারও একমাত্র ইউরিয়া সার ছাড়া অন্যান্য সারের উপর আগে যে ভর্তুকী দিত, তাও তুলে দিয়েছে। যারফলে অবশ্যই সারের দামও যথেষ্ট পরিমাণে বেড়ে গিয়েছে। স্যার, আমাদের পাশের রাজ্য আসাম, সেখানে প্রায় প্রতিটি সারের জন্য কৃষককে অনেক বেশী মূল্য দিতে হচ্ছে। তাই, আমরা

আমাদের রাজ্যের জন্য যে সার আনছি, তার দাম এবং পরিবহণ খরচ দিয়ে অনেক বেশী দামে আনতে বাধ্য হচ্ছি। আপনারা এটাও জানেন যে, আজকাল জমিতে সার না দিলে বেশী ফলন হয় না, কাজেই বেশী ফলনের আশায় কৃষককে অনেক বেশী পরিমাণে জমিতে সার প্রয়োগ করতে হয়। কিন্তু আমরা আমাদের রাজ্যের কৃষকদের চাহিদা পূরণ করার জন্য যে পরিমাণ সার আনি, সেটাও আমাদের রাজ্যের কিছু স্বার্থান্বেষী লোক আমাদের রাজ্যের বাইরে পাঠিয়ে দেয়, যেমন বেশী দাম পাওয়ার জন্য আসামে পাঠান। এমনকি বাংলাদেশেও এখান থেকে সার পাচার করা হয়। তাই, আমি আপনাদের কাছে আবেদন রাখবো যে, আমরা হয়তো আমাদের রাজ্যের কৃষকদের চাহিদা সব সময় পূরণ করতে পারব না কিন্তু যে পরিমাণ সার আমরা আনি, সেটা যেন এই রাজ্যের কৃষকরা সঠিকভাবে পায়, তার প্রতি আপনারা দৃষ্টি রাখবেন। আমরা আশা করি আমাদের এই রাজ্যে যে পরিমাণ জমি আছে, সেটা যদি উপযুক্ত সেচের আওতায় এনে, প্রয়োজনীয় সার প্রয়োগ করে আমাদের কৃষকেরা ফসল ফলায়, তাহলে আমাদের উৎপাদন ক্ষমতা এখন যা আছে, তার থেকে অনেক পরিমাণে বেড়ে যাবে। আপনারা এটাও জানেন যে আমাদের এই রাজ্যের কৃষকেরা অ জকে তাদের জমিতে বেশী ফলনশীল ফসল ফলানোর চেষ্টা করছে, যদিও তাদের চেষ্টায় সার পাওয়ার, কীটনাশক ওষুধ পাওয়ার কিছুটা অসুবিধা আছে। আমি মনে করি, আমরা যদি সময়মত আমাদের কৃষকদের সার এবং কীটনাশক ওষুধ দিতে পারি, তাহলে তারা অনেক বেশী পরিমাণে ফসল উৎপাদন করতে পারবে. এমন কি আমাদের এই রাজ্যে শীতকালীন যে ফসল, তার উৎপাদনও অনেক বেড়ে যাবে। কাজেই, কৃষকদের এই সব কাজে সহায়তা করার জন্য আমাদের বাজেটেও যথেষ্ট পরিমাণে বরাদ্দ বাড়াতে হবে, আর, সেই অনুযায়ী আমার এই ডিমাণ্ড দুইটিতে যে অতিরিক্ত ব্যয় বরদ্দ চাওয়া হয়েছে, আমি আশা করি হাউস সেটাকে সমর্থন জানাবেন। এই কথা বলে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় মন্ত্রী রনজিৎ দেবনাথ।

**শ্রীরনজিৎ দেবনাথ :** (রাষ্ট্রমন্ত্রী) মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এই সেশান এই হাউসে সরকার অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য যে ৩২টা ডিমাণ্ড অতিরিক্ত ব্যয়ের জন্য অর্থ চাওয়া হয়েছে আমি সর্বপ্রথমে এই ৩২টা ডিমাণ্ডের চাহিদাটাকে সমর্থন করছি এবং আমি দুই একটা ডিমাণ্ডের উপর আলোচনা করব। ত্রিপুরার যুব সমাজকে গত পাঁচ বছর ওরা শেষ করে দিয়েছিল। গত পাঁচ বছর ত্রিপুরার যুবক যুবতীদেরকে অসামাজিক কাজে

ব্যবহার করা হয়েছে কেবল তাদের ক্ষুধা এবং বেকারত্বের সুযোগ নিয়ে। আমাদের খেলাধূলার যে বিষয় তাতে যুবকদেরকে মাঠে নামিয়ে তাদের শারীরীক গঠন মননশীল করে তাদেরকে সমাজের কাজে ব্যবহার করা যায়। এটা গত পাঁচ বছর দেখিনি। এই খাতে ৩ কোটি ৫৪ লক্ষ ২০ হাজার টাকা রাখা হয়েছিল। সেখানে যুবক যুবতীদেরকে খেলাধূলার শিক্ষা দিয়ে গ্রামস্তর থেকে আরম্ভ করে আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন করে তোলার জন্য। এখানে অতিরিক্ত ব্যয় দেখানো হয়েছে ২ লক্ষ ৭৩ হাজার টাকা। খেলাধূলায় ব্যয় করার জন্য। খেলার মাঠ, খেলাধূলার সাজ সরঞ্জাম বাড়িয়ে যুবকদেরকে খেলার মাঠে টেনে এনে সমাজের একটা বিশিষ্ট ভূমিকা গ্রহণের উপযোগী করার জন্য এই টাকা চাওয়া হয়েছে। এই বামফ্রন্ট সরকার ইউথ অ্যাণ্ড স্পোর্টসকে আরও শক্তিশালী করার জন্য সেন্ট্রাল গভর্ণমেন্টের সংগে যোগাযোগ রেখে আরও বেশী টাকা পাওয়ার জন্য চেষ্টা করছে। আমরা লক্ষ্য করছি ত্রিপুরার উপজাতি যুবক যুবতীরা যারা কোনদিন মাঠে নামেনি এই দশ এগার মাসে তাদেরকে প্রশিক্ষণ দিয়ে জাতীয়স্তরে উন্নীত করা হয়েছে। কমলপুরের একটি মেয়ে, যার বাবা একজন জুমিয়া, কোন খেলার প্র্যাকটিস করেনি সেই মালিনী দেববর্মা, জাম্পিং স্পোর্টস এ স্বর্ণপদক জিতেছে। খেলাধূলা দেখার জন্য মাঠে হাজার হাজার লোকের সমাবেশ হচ্ছে এবং এইভাবে যুবক যুবতীদেরকে অসামাজিক চিন্তাধারা থেকে মুক্ত করা যায় এটা আমরা দেখেছি। তার জন্য এই খেলাধূলা প্রসারের জন্য চেষ্টা করছি। গত ৫ বছরে আমরা দেখেছি, বাজেটে এ ব্যাপারে টাকা ছিল, কিন্তু গ্রামাঞ্চলে খেলার সামগ্রী, মাঠ প্রসারিত করা, কিংবা যুবকদের খেলার মাঠে নিয়ে আসা কিম্বা জাতীয় স্তরে প্রতিযোগিতায় নিয়ে যাওয়ার কোন ব্যবস্থা ছিল না। আমরা সরকারে এসে এই বিষয়টি অনুভব করেছি। সে জন্য এই খেলার খাতে ২ লক্ষ ৭৩ হাজার টাকা অতিরিক্ত চেয়েছি। এই অতিরিক্ত টাকার প্রতিটি পয়সাই আমরা খরচ করব, এবং সুষ্ঠুভাবে খরচ করব। আর একটা ডিমাণ্ড আছে। সেটা হচ্ছে, ডিমাণ্ড নং ৫৮। স্যার, আমরা সরকারে আসার পর দেখলাম যে, এই খাতে কোন টাকাই বাজেটে ধরা ছিল না। স্যার, আমরা দেখেছি, ত্রিপুরার গ্রামাঞ্চলে যারা থাকে, তাদের ঘর বাড়ী কিছুই নেই। তারা লওয়ার ইনকাম গ্রুপের লোক। তাদের ঘর বাড়ী তৈরী করে দেবার জন্য সরকার সেখানে ৪ কোটি ৩৩ লক্ষ ৬২ হাজার টাকা ধরেছেন। এছাড়াও বিভিন্ন জায়গা থেকে ঋণ নিয়ে তাদের ঘর তৈরী করে দিতে পারেন সে জন্য বাজেটে ২৮ কোটি ৬৫ লক্ষ ৫৯ হাজার টাকা

রাখা হয়েছে। দারিদ্রসীমার নীচে যারা বসবাস করছে তাদের দুঃখ দুর্দশা থেকে, তাদের বিভিন্ন সমস্যা থেকে উত্তরণের জন্য বামফ্রন্ট সরকার উদ্যোগ নিয়েছে। আমরা বলতে চাই. বামফ্রন্টসরকার আরোবেশী কাজ করতে চায়, এবং এজন্যই অতিরিক্ত বরাদ্দের মধ্যদিয়ে জনগণের সমস্যা যাতে লাঘব করতে পারে, সমস্যা থেকে উত্তরণ পেতে পারে সেজন্য ফেসিলিটি দেওয়ার জন্যই এখানে এই ৩২টি ডিমাণ্ডে অতিরিক্ত টাকা চেয়ে ডিমাণ্ড রাখা হয়েছে। ত্রিপুরার উন্নয়নেই এই টাকা খরচ হবে। আমি আশা করি সবাই এই ডিমাণ্ডগুলি সমর্থন করবেন এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় মন্ত্রী শ্রীফয়জুর রহমান।

**শ্রীফয়জুর রহমান (মন্ত্রী) :**— মিঃ ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় ডিমাণ্ড ফর সাপ্লিমেণ্টারী গ্রাণ্টস্ ফর দি ইয়ার ১৯৯৩-৯৪ এ যে ডিমাণ্ডগুলি উৎথাপন করেছেন আমি সেই ডিমাণ্ডগুলি সমর্থন করে আমার বক্তব্য রাখছি। রাজ্যের জাতি উপজাতি অংশের মানুষের সার্বিক কল্যাণ সাধনের উদ্দেশ্যেই এই ডিমাণ্ডগুলি রাখা হয়েছে। এই ডিমাণ্ডকে সমর্থন নাকরার কোন উপায় নেই। স্যার, ডিমাণ্ড নং ৫৭ যে এখানে রাখা হয়েছে তাতে সাপ্লিমেণ্টারী গ্রাণ্টস্ হিসাবে ৪৮ লক্ষ ৩৩ হাজার টাকা ডিমাণ্ড করা হয়েছে। স্যার, আমাদের উত্তর পূর্বাঞ্চলে ৭টা রাজ্য আছে। এই ৭টা রাজ্যই অনুন্নত। এখানে উপজাতি এবং অনগ্রসর জাতি গোষ্ঠীর মানুষই বেশী এই ৭ টা রাজ্যে বসবাস করেন। এই ৭ টা রাজ্যকে উন্নত করার জন্য উত্তর পূর্বাঞ্চল পর্ষদ নামে একটা সংস্থা আছে (এন,ই,সি)। সেই এন,ই,সি থেকেও আমরা অনেক সময় টাকা পেয়ে থাকি। ফরেস্ট ডিপার্টমেণ্ট বিভিন্ন ধরণের ঔষধ জাতীয় গাছগাছরা যেমন ডাইস্কোরিয়া বাগান আমরা ত্রিপুরা রাজ্যে করেছি। অর্থের অভাবে কিছু কিছু বাগান নষ্ট হয়ে যাচ্ছে। যেমন সোনামুড়া মহকুমায় শোভাপুরে একটা বাগান আছে। এক সময় সেখানে লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছিল। আজকে সেই বাগানটি ফেইল্যুর। বর্তমানে বামফ্রন্ট সরকারে আসার পর সোনামুড়া মহকুমাতে শোভাপুরে সেই ডাইস্কোরিয়া বাগান আরও উন্নত করার জন্য আরও অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। এছাড়া আমাদের সদর মহকুমাতে নাগিছড়ায় ডাইজিন জাতীয় ঔষধ তৈরীর জন্য ফরেষ্ট ডেভেলাপমেণ্ট করপোরেশনের উদ্যোগে একটা ফেক্টরীর কাজ চলছে। এই ডাইস্কারিয়া বাগান থেকে আলু জাতীয় এক ধরনের মূল আছে। সেটা থেকে ট্যাবলেট এবং অন্যান্য মেডিসিন এবং বিভিন্ন ধরনের রঙ তৈরী করা হয়। আমরা

যদি প্রয়োজনীয় অর্থ পাই তাহলে আমরা আশা রাখি কিছু দিনের মধ্যেই ফেক্টরী ওপেনিং করা যাবে। এটা শুধু আমাদের ত্রিপুরা রাজ্যেই নয়, সারা উত্তর পূর্বাঞ্চলের গৌরব। এছাড়া কিছুদিন পূর্বে বিলোনিয়াতে তাকুমাছড়াতে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী একটা রাবার ফেক্টরী উদ্বোধন করেছেন। ত্রিপুরা রাজ্যে তফসিলী জাতি এবং তফসিলী উপজাতীদের এবং অন্যান্য অনগ্রসর মানুষকে অর্থনৈতিক সুযোগ সুবিধা দিতে গেলে অধিকাংশ টিলা ভূমিতে রাবার, কার্পাস টি, এফ. ডি. সি. টি, আর, পি, সির মাধ্যমে পুনর্বাসন স্কীমে রাবার উৎপাদন, ডাইস্কোরিয়া বাগান ইত্যাদি করতে হবে। এখানে আরও অনেকগুলি ডিমাণ্ড রাখা হয়েছে এবং সমস্ত ডিমাণ্ডগুলি এ রাজ্যের সমস্ত মানুষের সার্বিক কল্যাণের স্বার্থে রাখা হয়েছে। এই কথা বলে সাপ্লিমেন্টারী বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুনীলকুমার চৌধুরী।

শ্রীসুনীলকুমার চৌধুরী (সাব্রুম) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চেয়েছেন সেটাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি যে, কোন সরকার তার যে কাজ করার ধারা এটা বুঝা যায় যে দপ্তরের টাকাটা বাজেটে রাখা হয়েছিল সেই টাকাটা খরচ করে অতিরিক্ত টাকা খরচ করতে যাচ্ছে। এখানে কাজের যে ধারাগুলি সেই কাজগুলিকে শেষ করাতে হবে কাজেই সেটা শেষ করার জন্য টাকার দরকার সেগুলি রাখা হয়েছে এখানে। মাননীয় সদস্য রমেন্দ্র নাথ খুব ভালভাবে কয়েকটি দপ্তরের কথা বলেছেন। আমিও কয়েকটি দপ্তরের কথা বলছি। ইতিমধ্যে দেখা যাচ্ছে জিনিষপত্রের দাম বেড়েছে প্রচুর। কোন কোন জায়গায় অতিরিক্ত ডি এ যেটা কেন্দ্রীয় সরকার বলেছেন দিয়েছেন তার জন্য তার প্রভাব আমাদের এখানেও পড়বে। ডিমাণ্ড নাম্বার পরিস্কার ভাবে বলা হয়েছে পেণ্ডিং বিল পড়ে আছে তার পুরো টাকা দিতে হবে। আমরা যা দেখেছি জোট সরকার এই রাজ্যে এসে সমস্ত লুটেপুটে খেয়েছেন, দপ্তরের টাকা কোথায় গিয়েছে তার কোন খোঁজ খবর নেই। বাজেটের টাকা নয় ছয় করা হয়েছে, মানুষের যেটা প্রাপ্য সেটা দেয়নি। এল.টি, সব টাকা বন্ধ করে দিয়েছিলেন এই রকমভাবে বিভিন্ন জায়গায় সবকিছু বন্ধ করে রেখে দিয়েছিলেন কাজেই সেগুলিকে চালু করতে হবে। ছাপাখানার আর প্রিন্টিং উপরন্তু কালেকশান এবং ট্যাক্স, হয়তো কালেকশান তার জন্য চালান পর্য্যন্ত ছাপা হয়নি।

৫ বছরে নাকি ফর্মও ছাপায় নি একটা সরকার চালিয়েছেন ওরা। কাজেই সাপ্লিমেণ্টারি ডিমাণ্ডে এটা খুব সুন্দরভাবে উল্লেখ করা হয়েছে এবং এটা লাগবে। ত্রিপুরা রাজ্যের জন্য যদি সার্বিক অগ্রগতি করতে হয় এবং জনগণের জন্য যদি কাজ করতে হয় তাহলে অতিরিক্ত টাকা লাগবে এটা অস্বীকার করতে পারি না এবং এটা খুব পরিষ্কার যে ত্রিপুরা রাজ্যের জনগণের জন্য কাজ করতে চাই তার প্রমানই হচ্ছে এটা। সে জন্য সাপ্লিমেণ্টারী গ্রাণ্ট দিতে হবে, নাহলে কাজ অচল হয়ে যাবে কাজেই জনগণের কাজের জন্য টাকা দিতে হবে। এবং ইতাবসরে দপ্তরে যে টাকাগুলি ছিল, খরচ হয়ে গেছে। এখন যেভাবে আছে ৩১শে মার্চের মধ্যে কাজ চালু রাখতে গেলে টাকা রাখা দরকার, সেই টাকা চাওয়া হয়েছে। তারপর চোরাইবাড়ীতে বিশেষ করে পরিবহণ খরচ সেখানে ট্রাকে করে মাল আনতে হয়, সেই মাল মাপতে হয়, আসামের থেকে ত্রিপুরা রাজ্যে ঢুকতে গেলে তার বিভিন্ন টাক্স আছে। কাজেই সেখানে ওজন করে আনতে হয় কত মাল আছে। এই মালটা আনার জন্য রাস্তা চাই। এই কাজগুলি ইমিডিয়েট না করলে চলবে না। স্যার, আমি এখানে কয়েকটা জিনিস উল্লেখ করতে চাইছি। ইলেকট্রিক বিল, টেলিফোন বিল, পারচেইজ অফ ডুপ্লিকেটিং মেশিন সাংঘাতিক অবস্থা। ডুপ্লিকেটিং মেশিন পর্যান্ত নেই, সেটাকে আনতে হবে, টেলিফোন বিল, ইলেকট্রিক বিল এইগুলি পড়ে আছে। ডুপ্লিকেটিং মেশিন পর্যান্ত নেই। কাজেই কাজের যে গতি, কাজটাকে চালু রাখবার জন্য যে স্বাভাবিক গতি সেই গতিটা প্রমাণ করে এই সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের মধ্যে। তারপর ডিমাণ্ড নং ২২এ আছে Provide minimum requirement of Medicines, Diet, Bedding and clothing to the hospitalised patients and the patients attending in the outdoor Department for treatment and better facilities of Ambulance Services. ঔষধপত্র এসব জোট সরকারের আমলে কিছুই ছিলনা, তারা সবখেয়ে শেষ করে ফেলেছে না কি করেছে জানিনা। এই সাপ্লিমেণ্টারী গ্রাণ্ট ঔষধের জন্য চাওয়া হয়েছে, তারপর খাওয়ার, বিছানাপত্র ক্লথিং মানে তার উপরে চাদর-টাদর এগুলি আছে এবং যারা পেশণ্ট তাদের যারা দেখতে আসেন তাদেরও কিছুটা সুযোগ সুবিধা করে দেওয়া যায়, যারা আউটডোর পেশণ্ট আসছেন তাদেরও যাতে আর একটু বেশী ভাল করে ট্রিটমেন্ট করা যায় এখানে সেই সুযোগ সম্প্রসারণ করার জন্য বলা হয়েছে। অ্যাম্বুলেন্স সার্ভিসেস যেটা জোট রাজত্বে আমরা দেখেছি ১জন মন্ত্রীর ১৫টা ২০টা করে গাড়ী। কিন্তু হাসপাতালে কোন গাড়ী নেই, অ্যাম্বুলেন্স পর্যান্ত অন্ধকারে চলে গেছে। আজকে জনগণ

যাতে একটু সুযোগ সুবিধা পেতে পারে তার জন্য যে বরাদ্দ চাওয়া হয়েছে আমি আশা করি হাউস একবাক্যে এগুলি স্বীকার করে নেবে। তারপরে আছে পি ডব্লিউ ডি ডিপার্টমেন্ট কিছু কনস্ট্রাকশান করার জন্য হ্যালথ সাব সেন্টারগুলি এবং হ্যালথ ডিপার্টমেন্টের আরও অন্যান্য জিনিষ তার জন্য টাকা দিতে হবে। জনগণের কল্যাণের জন্য এইগুলি বিভিন্ন জায়গায় করতে হবে। তারপরে এইচ, ডি, স করতে হবে। স্বাভাবিকভাবেই ত্রিপুরা রাজ্যের চাহিদা পূরণ করার জন্য ন্যূনতম যে টাকা যেটা না হলে চলে না এবং ৩১শে মার্চের মধ্যেই সেটা করতে হবে সেই দৃষ্টিভঙ্গি রেখেই এখানে টাকা চাওয়া হয়েছে। কাজেই এটা এমন না যে কোন কিছু না বলেই টাকাটা নিয়ে নেওয়া হচ্ছে। এখানে পরিষ্কারভাবে বলা আছে কিভাবে কি করা হবে, কোন ডিপার্টমেন্টের জন্য কি কাজ করা হবে, এখানে সব কিছু উল্লেখ করা আছে। কাজেই এটা সম্পর্কে যে ডিমাণ্ড করা হয়েছে সেটার যথেষ্ট যুক্তি আছে এবং এইসব কারণেই আমি এইটাকে সমর্থন করছি। আমি আশা করছি হাউসও এইটাকে সমর্থন করবে। তারপর আছে সবডিভিশন্যাল হসপিটেল এইটাকে আপগ্রেডেশান করতে হবে, তারপর আছে আয়ুর্বেদিক ডিসপেন্সারী, তারপর হোমিওপ্যাথিক ডিসপেনসারী এগুলিকে তৈরী করার জন্য পি, ডব্লিও, ডিকে টাকা দেওয়া হচ্ছে. এইটার খুব প্রয়োজন আছে এবং এটা করতেই হবে। কারণ চিকিৎসা পদ্ধতির মধ্যে আমরা দেখি মানুষ বিভিন্ন রকমের চিকিৎসার উপর বিশ্বাসী, কেউ এলোপ্যাথিক চিকিৎসা করতে ভালবাসেন, কেউ হোমিওপ্যাথিক চিকিৎসা করাতে ভালবাসেন, কেউ আয়ুর্বেদিক চিকিৎসা করাতে ভালবাসেন। কাজেই এই রাজ্যের মধ্যে যখন বিভিন্ন বর্ণের সম্প্রদায়ের এবং জাতিগোষ্ঠীর মানুষ বসবাস করে, তাদের যেমন স্বার্থরক্ষা করা হয় তেমনিভাবে এই সব বিভিন্ন মানুষের বিভিন্ন ধরণের চিকিৎসা সম্পর্কে যে সেন্টিমেন্ট তার সুযোগ সুবিধা যাতে সম্প্রসারিত করা যায় এই দৃষ্টিভঙ্গিটাও এখানে পরিলক্ষিত হচ্ছে কাজেই এগুলি করার জন্য যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে সেটাকে আমি সমর্থন করি এবং আমি আশা করি হাউসও এটাকে সমর্থন করবেন। তারপর আছে আরও অনেকগুলি জিনিষ, যেমন আমরা দেখেছি এখানে বাংলাদেশ থেকে কিছু শরণার্থী আমাদের এই রাজ্যে এসেছিল। তারা প্রায় আট বছর এখানে ছিল. যদিও তাদের এই টাকাটা কেন্দ্রীয় সরকার দেন, তবু রাজ্য সরকারেরও কিছু খরচ আছে এবং এবার সেটা আমরা দেখেছি মাননীয় রাজ্যপাল গেছেন সাব্রুমে, মাননীয় মুখ্যমন্ত্রী গেছেন সাব্রুমে এবং অন্যান্য মন্ত্রীরা গেছেন ফলে কিছু টাকা খরচ হয়েছে এবং এই টাকাটা দিতে হবে, যদিও এটা সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে দেবে তবু তার

আগেই টাকাটা এখানে পেমেন্ট করতে হবে। তাছাড়াও চাকমা রিফিউজিদের অন্যান্য যে সব ব্যাপার ছিল সেইগুলির পরিচালনাও করতে হবে এবং সব বাংলাদেশী যে এই দেশ থেকে চলে গেছেন তাও না, তার একটা ছোট্ট অংশ মাত্র গেছে আমরা যতটুকু জানি এই রাজ্যে প্রায় ৫৬ হাজার বাংলাদেশী শরনার্থী এই রাজ্যে আশ্রয় নিয়েছেন সুদীর্ঘ আট বছর পর এখন আমরা দেখতে পাচ্ছি যে এরা যাচ্ছেন। আমি আশা করব যে সবাই আস্তে আস্তে যাবেন এবং তার ফল আমাদের এখানকার বিশেষ করে সাউথের যে দুইটা সাব-ডিভিশন যে দুইটা সবচেয়ে বেশী এফেক্টেড ছিল সে দুইটা হলো সাব্রুম ও অমরপুর, তাদের চলে যাওয়ার ফলে আমরাও অনেকটা রিলিফ পাব। কারণ বাংলাদেশী শরনার্থীদের সেখানে থাকার ফলে আমাদের এখানে যারা দিনমজুর ছিল, যারা কৃষক বা কৃষি মজুর ছিল, ক্ষেতমজুর ছিল তারা কাজকর্ম পেত না, অধিকাংশ বাংলাদেশী শরনার্থীরা করতো। তারপর যারা স্থানীয় বাজারে লাকড়ী-টাকরী ইত্যাদি আবিজাবি বিক্রি করতো সেসবগুলি বাংলাদেশী শরনার্থীরাই করতো। যারফলে আমাদের এই দুইটা সাবডিভিসনের উপরে সাংঘাতিকভাবে একটি চাপ সৃষ্টি হয়েছিল। আমরা এইটা থেকে মুক্ত হতে যাচ্ছি। এবং আমরা আশা করব আরো দ্রুত বাংলাদেশের সঙ্গে আলোচনা করে তাদের ফেরত পাঠানো যায় সে ব্যবস্থা নেওয়া হবে। কাজেই এখানে যে টাকা চাওয়া হয়েছে তা জাস্টিফাইড। এবং এখানে যে টাকা চাওয়া হয়েছে আমার মনে হয় আরো বেশী টাকা চাইলে ভাল হতো।

তারপর ডিমাণ্ড নাম্বার-৩৫ এইখানে আমরা দেখেছি ফার্টিলাইজার পি, পি. কেমিক্যালস্ এগুলি যা আছে এটা মাননীয় কৃষিমন্ত্রী বলেছেন যে কেন্দ্রীয় সরকার তার সাবসিডি যা ছিল সেটা কমিয়ে দিয়েছেন; প্রায় তো তুলে দিয়েছেন বলতে গেলে আমাদের রাজ্যের ক্ষেত্রেও তাই হয়েছে। তাছাড়া এখানে ফার্টিলাইজারের একটি বাফার স্টক গড়ে তোলাতে হবে তারজন্য টাকার প্রয়োজন। কারণ আমরা দেখেছি আমাদের কৃষকরা তাদের বোরো ধান লাগাবার পরেও যে সুপার ফসফেট সার পাবার দরকার সেটা পায়নি। তারপর লাগাবার পর যে ইউরিয়া সার প্রয়োজন সেটাও তারা পায়নি। তারপর ইতাবসরে দক্ষিণা বাতাস শুরু হওয়ার সঙ্গে সঙ্গে লেদা পোকার আক্রমণ ঘটেছে। এই পোকার হাত থেকে ফসলকে রক্ষা করবার জন্য যে পেস্টিসাইডস্ দরকার সেটাও নেই। কাজেই এই সব সার এবং পোকা মারা ঔষধ যাতে কৃষকরা আরো দ্রুততার সঙ্গে পেতে পারেন তারজন্য এখানে একটি বাফার স্টক গড়ে তোলা প্রয়োজন। তারজন্য টাকা চাওয়া হয়েছে। কাজেই সেটাকে আমি সঠিক বলেই মনে করি. এবং এই হাউসও মনে করবেন এবং যাতে কৃষকদের ক-যাগে

এই কাজটা দ্রুততার সঙ্গে করা যায় সেইদিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন রাখছি।

এখানে এমপ্লয়মেন্ট অ্যাস্যুরেন্স স্কীমে যেটা আছে তাতে আমরা দেখছি এখানে ডিমাণ্ড নাম্বার-৩৮, এখানে সেন্ট্রাল গভর্নমেন্ট তারো কিছু কণ্ট দিয়েছেন ৮০ তাতে আমাদের রাজ্যেরও শেয়ার আছে। এই টাকা প্রয়োজন কারণ এমনিতেই গ্রামে কাজকর্ম কমে গেছে। সেইজন্য এই টাকাটা চাওয়া হয়েছে। সেই টাকাটা না দিলে সেই কাজগুলি করা যাবে না। আমরা চাইছি ৩১শে মার্চের মধ্যেই এই কাজটা যাতে সম্পূর্ণরূপে সমাধা করা যায় তার জন্য রাজ্য সরকার নিশ্চয়ই ব্যবস্থা নেবেন।

তারপর ডিমাণ্ড নাম্বার ৩৮ এ আছে লোয়ার ইনকাম গ্রুপ যেসব লোকজনেরা রয়েছে তাদের ঋণের সুযোগ সুবিধা যেমন ঘরবাড়ী ইত্যাদি তৈরী করার জন্য, তারজন্য যাতে বিশেষ ব্যবস্থা করা যায় সেজন্য টাকা চাওয়া হয়েছে।

আমাদের এই রাজ্য এমন একটা প্রত্যন্ত অঞ্চলে অবস্থিত, যে এখানে রেললাইন নেই বললেই চলে. যোগাযোগ ব্যবস্থা অপ্রতুল। আমাদের ঘরের জন্য টিন বাইরে থেকে আনতে হয়. তারপর সিমেন্ট রড, ইত্যাদিও রাজ্যের বাইরে থেকে আনতে হয়। তারজন্য টাকার প্রয়োজন। সেইজন্য এখানে যে টাকা চাওয়া হয়েছে সেটা যুক্তিযুক্ত বলেই আমি মনে করি। এবং এই হাউস সেটা অনুমোদন করবেন এই আবেদন রাখছি। তারপর ডিমাণ্ড নাম্বার-৪৯ এখানে রয়েছে•••

(a) New Scheme introduced by Govt. of India after tate Budget Grants

(b) Provision of Some Scheme have enhance.

(c) Expenditure will be incurred fully

(d) Rs. 3 lakhs will be spend due to dry land Horticulture/ homestead plantation under NWDPRA. কাজেই এখানে পরিষ্কার এটার মধ্যে অন্য কিছু নেই।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্য আপনি সংক্ষেপ করুন।

**শ্রীসুনিলকুমার চৌধুরী :** মাননীয় স্পীকার স্যার, আমি সংক্ষেপেই বলছি।

অনেকগুলি ডিমাণ্ড বাদ দিয়েছি। আমি আস্তে আস্তে বলে যাচ্ছি। আমি মনে করি মাননীয় অর্থমন্ত্রী এখানে যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ডটা পেশ করেছেন সেটা। রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে খুবই প্রয়োজনীয়। কাজেই এইগুলির গুরুত্ব স্বীকার করে নিশ্চয়ই এটাকে গ্রহণ করবেন বলে আমার বিশ্বাস। আমি এই আবেদন রেখে এবং ডিমাণ্ডগুলিকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## STATEMENT BY A MEMBER

**শ্রীপবিত্র কর** (খয়েরপুর) :— মিঃ স্পীকার স্যার, আপনি যদি অনুমতি দেন ত হলে আমি বলতে পারি।

**মিঃ স্পীকার** :— খুবই জরুরী বিষয় কি ? আগামীকাল তুললে হবে না ?

**শ্রীপবিত্র কর** : না স্যার, খুবই জরুরী বিষয়। ঘটনা আজকেই ঘটেছে। ঘটনটা খুবই সিরিয়াস। হাসপাতালে আছে।

**মিঃ স্পীকার** :— ঠিক আছে। তাহলে বলুন আপনি।

**শ্রীপবিত্র কর** :— স্যার, আজকে সকালে সাতটা নাগাদ টি. আর, টি, সিতে ৫৪নং ওয়ারলেস আর্টিলারি বেটেলিয়ানের কিছু জোওয়ান ছুটিতে বাড়ী যাচ্ছিলেন, টি, আর, টি, সির বাস নাম্বার টি, আর —০১—১২৭০ বাসটিতে করে। তখন সেখানে সুদীপ বর্মনের নেতৃত্বে ১০ থেকে ১২ জন কংগ্রেসের পিকেটার সেই বাসটির উপরে একটি ক্রেক্যার ছোঁড়ে মারে ফলে ১১জন জোওয়ান আহত হন। তার মধ্যে ১০জনই হাসপাতালে আছে। আমি এক্ষুনি ওখান কালেক্ট করেছি। বেড নাম্বার এবং নাম ইত্যাদি আমার কাছে তথ্য রয়েছে। দুইজন জোওয়ানের অবস্থা খুবই খারাপ। তার মধ্যে জি, বি. তামাং এস, এস, বীতে বেড নাম্বার ২০তে আছে এবং তার অবস্থা খুবই খারাপ আমি চিন্তা করছি বাইরে থেকে হেলিকপ্টার এনে বাইরে কোথায় নিয়ে যাওয়া যায় কিনা। সে বাঁচবে কিনা ডাক্তাররা আশংকা করছেন। আমি এক্ষুনি বিভিন্ন জায়গায় কথাবার্তা বললাম। এই ঘটনায় কিছু এ টি ইও হয়েছে। এবং এটা গোটা রাজ্যের পক্ষে খুবই উদ্বেগের কারণ আমরা এই আশংকা গতকালই এই বিধানসভার মধ্যে করেছিলাম। আমাদের

মাননীয় মুখ্যমন্ত্রীও উনার স্টেটমেন্টে গতকাল এই ব্যাপারে বলেছিলেন। এই ধরণের ঘটনা ওরা ঘটিয়েছে। আমি বলছি, এই ঘটনার জন্য এই বিধানসভা থেকে একটা নিন্দাসূচক প্রস্তাব নেওয়া হোক এবং এই ঘটনায় যারা দোষী তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়ার ব্যবস্থা করা হোক। এই বিষয়টার উপর আরেও ডিটেইলস আছে। মুখ্যমন্ত্রী এই ব্যাপারে উনার বক্তব্য রাখতে পারেন আমি আমার উদ্বেগের কথা হাউসে জানালাম। তাই আমি এই বিষয়ে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব একটি বিবৃতি দেওয়ার জন্য। বিধানসভার কেউ না কেউ এদেরকে গিয়ে দেখা উচিত। এবং দেখে তাদের আরো ভাল চিকিৎসার কি কি ব্যবস্থা করা যেতে পারে তা দেখা দরকার। কারণ আমাদের রাজ্যের সম্মান এতে জড়িত। আমাদের এখানকার এই সৈনিকেরা লড়াই করেছেন এবং এখান থেকে তারা বাড়ীতে ছুটিতে যাচ্ছিলেন। তখনই তারা আক্রান্ত হয়েছে। সেটা রাজ্যের সম্মানের সঙ্গে যুক্ত। একজন লোক প্রায় ডাইং বেডে আছেন। তাই এই বিষয়টা আমি এখানে এনেছি হাউসকে অবগত করেছি এবং আমি মুখ্যমন্ত্রীর একটা বিবৃতি দাবী করছি।

**মিঃ স্পীকার :** মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি যদি এই বিষয়ে কিছু জানা থাকে, শুধু মুখ্যমন্ত্রীকে নয় অন্য কারোর যদি বিস্তারিত জানা থাকে তা এই হাউসকে অবগত করুন। যেহেতু এটা একটা উদ্বেগপূর্ণ বিষয়।

**শ্রীপবিত্র কর :** আমি নামগুলি কালেক্ট করেছি স্যার।

**মিঃ স্পীকার :** আপনি হাউসকে আরো অবগত করার থাকলে করেন। মুখ্যমন্ত্রীর যদি বিবৃতি দেওয়ার থাকে তাহলে মুখ্যমন্ত্রীও বিবৃতি দেবেন।

**শ্রীপবিত্র কর :**—আমি স্যার যে নামগুলি কালেক্ট করেছি এখানে পড়ছি স্যার। সুবেদার এস, পার্থ এম, এস, থী, বেড নাম্বার ২০তে আছেন হাবিলদার জে সি মিশ্র এম, এস, থী, এক্সট্রা বেডে আছেন। হাবিলদার এস, রাজন এক্সট্রা বেড নং ফোর। সিগন্যাল ম্যান এ কে, সিং বেড নং ২৬শে আছেন। বি, সি, তামাং-এর অবস্থা খুবই সিরিয়াস। তার একটা চোখ নষ্ট হয়ে যাবে বলে মনে হয়। বেড নং ২৮শে আছেন। ল্যান্সনায়েক এন, কে, দাস ২৯নং সীটে আছেন, ল্যান্সনায়েক এস, তামাং সীট নং ৬-এ আছেন, সিগন্যালম্যান এস, সি, সামন্ত ঐ ওয়ার্ডে আলাদা সীট ৩-তে আছেন, ল্যান্সনায়েক পি, কুমার সীট নাম্বার

২৬-এ আছেন এবং আরও একজন নায়েক এস. বি. ঘোষ তার অবস্থা খুব - সিরিয়াস। আমি এটাও জানতে পেরেছি। সেই সমাজ বিরোধীরা সুদীপ বর্মণের নেতৃত্বে করেছে এবং জানতে পেরেছি তারা গ্রেপ্তার হয়েছে। তাছাড়া একটা এফ. আই. আর. হয়েছে। আমি যতটুকু শুনেছি বাসের যে ড্রাইভার বিমলেন্দু রায় সে একটা এফ. আই. আর. করেছে পুলিশের কাছে। তাছাড়াও আগরতলা শহরের বিভিন্ন জায়গাতে এই ধরণের সমাজ বিরোধীরা যারা অফিসে ঢুকেছে তাদের জোর করে বের করে দিয়েছে। এবং ঐ ঘটনাটি খুবই সিরিয়াস, আমি যতটুকু সংগ্রহ করেছি তা সভায় জানালাম।

মিঃ স্পীকার :—লিডার অব দ্যা হাউস তিনি যদি এই সম্পর্কে কিছু জানার মত থাকে তাহলে জানাতে পারেন এবং যদি কোন বিবৃতি দিতে পারেন তাহলে দেন, নাহলে সময় চেয়ে পারেন।

শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—স্যার, আমি আজকে পারবনা। কারণ আমাকে খবর সংগ্রহ করতে হবে। এবং এটা খুবই দুঃখজনক ঘটনা। যাতে হাসপাতালে গিয়ে স্বাস্থ্যমন্ত্রী দেখে আসেন কি অবস্থায় আছে, আমি উনাকে অনুরোধ করছি। এবং যে হেলিকাপ্টারের কথা বলা হয়েছে, এখানে হেলিকাপ্টার পাওয়া যায় না। এটার প্রয়োজন আছে কিনা..........

মিঃ স্পীকার :—না, উনি বলেছেন আর্মিরা হেলিকাপ্টার আনার চেষ্টা করছেন।

শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :— আর্মিরা আনলে ভালই হবে। তবে আমি সরকারের পক্ষ থেকে বলছি পুলিশ যাতে এই ব্যাপারে বিস্তারিত খবর দেয় এবং আমি ১১ ও রিশ শুক্রবার এই ব্যাপারে বিস্তারিত খবর দিতে পারব। এখন আমার কাছে কোন তথ্য নেই।

মিঃ স্পীকার : মাননীয় মুখ্যমন্ত্রী এই সম্পর্কে ১১ তারিখ বিস্তারিত তথ্য দেবেন। উপরন্তু আমি হাউসের কাছে আবেদন রাখছি এই ধরণের কাওয়ার্ড ইস ইনসিডেন্ট ইন এ মেলা জোওয়ানস যারা আমাদের জাতীয় সংহতি রক্ষা করার জন্য আমাদের ডিফেন্সকে রক্ষার জন্য বাইরের দূর দেশ থেকে এখানে এসেছেন। তারা বাসযাত্রী হিসাবে যাচ্ছিলেন। তাদের উপর এই রকম আর যুণ কাওয়ার্ডাইস ইনসিডেন্টকে আমরা দ্বার্থ ভাষায় নিন্দা করার জন্য আমি হাউস থেকে প্রস্তাব রাখছি এবং তাদের বিরুদ্ধে সরকারের কাছে

অনুরোধ রাখছি যারা এই সমস্ত দুষ্কৃতিকারী, এই সমস্ত কাজে লিপ্ত তাদের বিরুদ্ধে যাতে সরকার কঠোর ব্যবস্থা নেন। এবং জোওয়ানদের মধ্যে যাতে খারাপ প্রতিক্রিয়া সৃষ্টি না হয়, যাতে সম্প্রীতি রক্ষা হয় এবং জনগণকে সংগত করার জন্য আমরা অনুরোধ করব এই হাউস থেকে এবং সাথে সাথে সরকারের কাছে বিশেষ অনুরোধ এই সম্পর্কে একটা দৃষ্টান্তমূলক কিছু হউক, এটা জনগণ আশা করে। আমরা এটা চাই। এবং লিডার অব দি হাউস এই সম্পর্কে হাউসকে এ্যাসুর্ড করবে।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী)**:— স্যার, আমি হাউসকে আশ্বাস দিচ্ছি এই সম্পর্কে আমরা যথাযথ ব্যবস্থা করব। এখানে মাননীয় স্পীকার যে প্রস্তাব উত্থাপণ করেছেন এটা হাউস গ্রহণ করছে।

## GENERAL DISCUSSION ON THE SUPPLEMENTARY DEMANDS FOR GRANTS FOR 1993-94

**মিঃ স্পীকার**: মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্তী।

**শ্রীমাখনলাল চক্রবর্তী**: মাননীয় স্পীকার স্যার, এখানে মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করেছেন এটাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। এখানে যে ডিমাণ্ড আছে সেই ডিমাণ্ডের উপর অনেক সদস্য আলোচনা করেছেন। বিভিন্ন দপ্তরের মন্ত্রিগণও এই ডিমাণ্ডের উপর আলোচনা করেছেন। সেই ডিমাণ্ডের যে গুরুত্ব এবং এই ত্রিপুরার জনগণের কাজ করতে গিয়ে অর্থ যে প্রয়োজন এবং সেই সঠিকভাবে কাজে লাগিয়ে বিভিন্ন যে দপ্তর যেমন কৃষি, ফিসারী, শিক্ষা, স্বাস্থ্য এবং পূর্ত এই সমস্ত গুরুত্বপূর্ণ দপ্তরগুলির বরাদ্দ চাওয়া হয়েছে। তবে এটা ঠিক যে প্রয়োজনের তুলনায় আমরা খুব কম দাবী করছি। কারণ ভর্তুকীর কথা বলেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার ভর্তুকী তুলে দিয়েছেন। কিন্তু আমাদের এখানে কেবিনেট সিদ্ধান্ত নিয়ে ভর্তুকীর একটা পরিসীমা কম করে হলেও সরকার রেখেছেন। এটাকে আমরা অভিনন্দন জানাই। কিন্তু সেটা যদি পুরো রাখা যেত অর্থের সংস্থান থাকত তাহলে আমরা আরও অভিনন্দন জানাতাম এই অতিরিক্ত ব্যয় বরাদ্দকে। তবু আমরা দেখেছি যে এখানের কেবিনেট সিদ্ধান্ত নিয়ে অন্তত ভর্তুকীর একটা পরিসীমা একটু কম

রুয়ে হলেও রেখেছেন। এটাকেই আমরা অভিনন্দন জানাই কিন্তু সেটা যদি পুরা রাখা যেত অর্থের সংস্থান থাকত তা হলে আমরা আরো অভিনন্দন জানাতাম এই বামফ্রন্ট সরকারের অতিরিক্ত ব্যয় বরাদ্দ বাজেটকে। আজকে অতিরিক্ত ব্যয় বরাদ্দ কেন? অতিরিক্ত কাজ করে বলেই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দরকার। তা হলে অতিরিক্ত কাজটা কি? এটা এখন আমাদের মূল্যায়ণ করা। তবে আমরা আগেও দেখেছি যে বামফ্রন্ট সরকার সাধারণ বাজেটের পর অতিরিক্ত ব্যয় বরাদ্দ বাজেট করেছে আর্থিক সঙ্কুলান না হওয়াতে এবং তা রাজ্যের জনগণের স্বার্থেই কাজ করা হচ্ছে। তার হিসাব নিকাসও পরবর্ত্তী সময়ে হয়। কাজের মূল্যায়ণও পরবর্ত্তী সময়ে হয়। কিন্তু জোট রাজত্বে অনেকবার অতিরিক্ত ব্যয় বরাদ্দ বাজেট পাশ করেছে কিন্তু কাজের মূল্যায়ণ কি? সেই মূল্যায়ণটা ছিল বিচার্য্য বিষয়। তারা এই বিধানসভাতে অতিরিক্ত ব্যয় বরাদ্দ এবং জেনারেল বাজেট অনেক বার পাশ করিয়েছিলেন কিন্তু এই বাজেট এবং অতিরিক্ত ব্যয় বরাদ্দের টাকার একটা বিরাট অংশ মন্ত্রী এবং এম, এল, এ-দের উদর পূরণের জন্য পেটে ভরেছিলেন ত্রিপুরা রাজ্যের উন্নয়নের কাজকে স্তব্ধ করে দিয়ে। তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কিছু তথ্য আমরা এই বিধানসভা থেকে পেয়েছি। তারা গত ৫টা বৎসর কি করেছিলেন। লক্ষ লক্ষ টাকা পুলিশ রাখার নামে এবং আরো বিভিন্নভাবে এই টাকাগুলিকে খরচ করেছেন। আমরা এই হাউজেও এই তথ্য পেয়েছিলাম যে কোন মন্ত্রী কত টাকা খরচ করেছেন তার হিসাব। তা আমরা দেখেছি ঐ ছিল তাদের অতিরিক্ত ব্যয় বরাদ্দ বাজেট। অর্থাৎ অতিরিক্ত বাজেট না করলে অতিরিক্ত খরচ হবে না। কাজেই এই ছিল তাদের বাজেটের মূল লক্ষ্য। আর আমার বাজেটের মূল লক্ষ্য একটু পরে বলব। তবে স্যার, আমার কাছে জোট রাজত্বের অতিরিক্ত বাজেটের একটা প্রমাণ আছে। গত পরশুদিন এই বিধানসভার সেক্রেটারী আমাকে একটি তথ্য আমার কাছে দিয়েছেন। আমি এই বামফ্রন্ট সরকারের অতিরিক্ত বাজেটের সঙ্গে এই ডিমাণ্ডটাকে যুক্ত করতে চাই। যুক্ত করে এই টাকাটা এনে এখানে যোগ করার জন্য অনুরোধ করব। এই যে তথ্যটা আমার কাছে আছে স্যার, বিশেষ করে আমাদের মাননীয় সদস্য শ্রীসুবল রুদ্র মহাশয় সম্ভবত ১৭-৫-৯৩ ইং তারিখে একটি প্রশ্ন করেছিলেন। এখানে প্রশ্নটা হল স্যার নিম্নরূপ :—

প্রশ্ন :

১। ইহা কি সত্য যে জোট সরকারের মন্ত্রী এবং চেয়ারম্যানগণ সমস্ত সরকারী জিনিষপত্র নিজেদের বাড়ীঘরে নিয়ে গেছেন ?

উত্তর:

হ্যাঁ, তা আংশিক সত্য।

প্রশ্ন :

২। নিয়ে থাকলে কত টাকার সম্পত্তি নিয়ে গেছেন ?

উত্তর :

প্রায় ১৫ লক্ষ ৮৬ হাজার ৭৮ টাকার সম্পত্তি।

প্রশ্ন :

৩। সরকার সেই সমস্ত জিনিষ আদায়ের জন্য কি ধরণের উদ্যোগ নিয়েছেন ?

উত্তর :

সেই সমস্ত জিনিষ, টাকা পয়সা আদায়ের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

শ্রীমাখনলাল চক্রবর্তী :— এটাও আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তথ্য চাইব। ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ মানুষের জন্য যে বাজেট করা হয়েছে সেই টাকা আমরা জনগণের খরচ করতে চাই। যদি তথ্যটি সত্য হয়ে থাকে সেই তথ্যের জবাব চাই আগামী অধিবেশনের আগেই। জনগণের জন্য যে বাজেট হয়েছে সেটি জনগণের জন্য খরচ হয়েছে এবং জনগণের কাছে গিয়ে পৌছেছে। স্যার এখন আমাদের কাছে অতিরিক্ত কাজ। এই হাউসে গতকালও মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে বিভিন্ন পত্রপত্রিকায় লিখছেন যে "সরকার কিছুই করছেন না বনিকারা, প্রশাসন কিছুই করছেন না. এই সেই নানা ন না।" স্যার, এই ১১ মাসের মধ্যেই কেন্দ্র থেকে পর্যবেক্ষক দল এসেছিলেন গত ২৭শে নভেম্বর গ্রামে গ্রাম উন্নয়নের কাজ কিভাবে হচ্ছে, সরকার যে টাকা দিয়েছেন সেই টাকা ঠিক ঠিকভাবে কাজে লাগানো হচ্ছে কি না। গত পাঁচ বছরে এসেছিলেন কি না জানা নেই আমার। হঠাৎ করে এখানের বর্তমানের ডি এম কে নিয়ে উপস্থিত তেলিয়ামুড়া ব্লকে। ওরা বলছেন যে "আমরা কাজ দেখতে এসেছি"। তখন আমরা বি. ডি, ও-সহ এলাকাতে নিয়ে কাজ দেখিয়ে

দিলাম। ওরা কাজ দেখে অবাক হয়ে জিজ্ঞেস করেন যে, গ্রাম উন্নয়নমূলক কাজের বরাদ্দে ইট-স্টোলিং হয় কিনা? তারপর বাগান দেখেও তারা খুব খুশি হন, যে বাগানটি সরকার এবং কৃষক মিলে করা হচ্ছে। বিশাল এরিয়া নিয়ে। কৃষ্ণপুর বাগান দেখে তারা মন্তব্য করেন যে ভারতবর্ষে এটাই বোধহয় প্রথম। তারপর নিয়ে গেলাম খোয়াই রামচন্দ্রঘাট আমপুরাতে। এই ঘরগুলি কি? না, এগুলি হাউসিং, এগুলি জোট সরকারের আমলে করা হয়েছে। সেগুলি করতে নাকি ৫ থেকে ৬ লক্ষ টাকা খরচ হয়ে গেছে, আর করতে না করতেই টিনগুলিতে মরিচা ধরে গিয়েছে, এই হল আমার তেলিয়ামুড়া ব্লকে জোট সরকারের হাউসিং এর অবস্থা। আমরা সরকারে এসে নতুন টিন দিয়ে, সেগুলি আবার করেছি। তার জন্য নিশ্চয় বরাদ্দ টাকা ছিল, কিন্তু সেই টাকা কোথায় গেল? না, সেই টাকাটা যে পকেটে গেছে, তা নিশ্চয়ই আমাদের কারো অজানা নেই। স্যার, বামফ্রন্ট সরকার তৃতীয়বার যখন এই রাজ্যে ক্ষমতায় এলো, তখন পর পর কয়েকবার বন্যা হয়ে গেল, তাতে লক্ষ লক্ষ কৃষক ক্ষতিগ্রস্ত হয়েছে এবং রাজ্যের বিভিন্ন জায়গায় রাস্তাঘাটগুলি হয় ভেঙ্গে গেছে না হয়তো বা কোথাও ধ্বস নেমে খারাপ হয়ে গেছে। সেই বন্যায় ক্ষতিগ্রস্তদের জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়েছিলাম। কিন্তু কেন্দ্রীয় সরকার থেকে আজ অবধি আমরা একটি পয়সাও পাইনি। অথচ, আমাদের সরকার সেইসব ক্ষতিগ্রস্ত লোকদের ২০০/৩০০ টাকা করে সাহায্য দিয়েছে। কাজেই এই যে অতিরিক্ত খরচ হয়েছে, সেটাকে আমরা সমর্থন করবো না তো, সমর্থন করবো কাকে? স্যার, আমরা দেখি এডুকেশান দপ্তরে এস. টি অথবা এস. সি ছাত্র-ছাত্রীদের স্টাইপেণ্ড দেওয়ার জন্য টাকা নেই। আমরা যখন জিজ্ঞাসা করলাম, আমাদের বলা হল, "সময়মত এল, ও, সি পাওয়া যায় নি, কাজেই সেটা লেপ্স হয়ে গেছে, আর পাওয়া যাবে না"। আমরা জিজ্ঞাসা করলাম, ১০ টাকার সবটাই লেপ্স হয়ে গেছে, এই তো বিশ্বাসই হয় না। হয়তো ১১/১২ লক্ষ টাকা খরচ হতে পারে, কিন্তু আর বাকী টাকাগুলির কি হল? তারপরে আছে, ফিসারী, এতেও দেখি টাকার অংক কম। আমরা একটা ফিসারীর স্কীম নিয়েছিলাম, ভাবলাম সেটা বাস্তবায়ন করা যাবে, কিন্তু তার আর পুরাটা করা হল না। আমার তেলিয়ামুড়া ব্লকে বিভিন্ন স্কীমে এপ্রিল ৯৩ থেকে এখন পর্যন্ত বিভিন্ন স্কীমে যে ম্যান-ডেজ সৃষ্টি করা হয়েছে সেটা এইরকম গ্রাম উন্নয়নে ৭৯,৪৭৯ ম্যান-ডেজ, ফরেস্টে ৮ হাজার ম্যান-ডেজ, ফিসারীতে ৫ হাজার ম্যান-ডেজ এভাবে মোট ১ লক্ষ ১২ হাজার ম্যান ডেজ সৃষ্টি করা হয়েছে। স্যার, বন্যার ফলে খোয়াই-আগরতলা লাইফ-লাইন যেটা, সেটা একেবারে নষ্ট হয়ে গেছে, কোথাও থেকে

টাকা পান. এর জন্য যে অতিরিক্ত টাকার দরকার। কারণ, অতিরিক্ত কাজ করতে হলে যে অতিরিক্ত টাকার দরকার। কিন্তু আমাদের এই সরকারের আমলে কোথাও কি কাজ বন্ধ হয়ে গেছে তা তো হয় নি, কাজ আমরা করেছি. আর তাই এই অতিরিক্ত কাজ করার জন্য আমাদের অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাই. এবং সেই ব্যয় বরাদ্দটাই এই সাপ্লিমেন্টারী বাজেটে ধরা হয়েছে। স্যার, সত্যি কথা বলতে কি গত ৫ বছরে এই রাজ্যে কোন কাজই হয়নি, যা কিছু হয়েছে. এ কাজের নামে পকেট পুরো। স্যার, এভাবে অনেক দপ্তরের কাজের কথাই, আমি এখানে বলতে পারি। যেমন কৃষিদপ্তর. বন্যার পর ক্ষতিগ্রস্ত কৃষকদের আলুর বীজ, রবি শস্য করার বীজ, এই রকম আরও নানান বীজ দেওয়ার প্রয়োজন ছিল, সেটাও আমরা আমাদের সীমিত আর্থিক সংগতির মধ্যে এই রাজ্যের কৃষকদের দেওয়ার চেষ্টা করেছি। আমন ফসল ভাল হয়েছে এবং বন্যায় কিছু ক্ষতিগ্রস্ত হলেও এখন কৃষকরা উপকৃত হচ্ছে। স্যার. বীজ, ঔষধ সংগে সংগে দেওয়া হচ্ছে। আলুর ফসল, অন্যান্য তরিতরকারীর ফসল অগ্রগতির দিকে। সেই জন্য রাজ্যের উন্নয়নের জন্য এই বাজেটের ডিমাণ্ডগুলিকে সমর্থন করা উচিত। আরও বেশী ব্যয় বরাদ্দের দরকার উগ্রপন্থী খাতে। রাজ্যে শান্তি বজায় রাখতে আরও বেশী করে ব্যয় বরাদ্দ করতে আমরা রাজী। এই নিপীড়িত যুবক তাদেরকে স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার জন্য আরও চেষ্টা করা উচিত। জনগণের জন্য কাজ করার জন্য সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন, এটা কাগজে কলমে থাকলে চলবে না. আমরা এটাকে বাস্তবায়িত করব। এখানে মাননীয় সদস্য পবিত্র কর যে এটা দিয়েছেন এবং মাননীয় স্পীকার মহোদয় যে নিন্দাসূচক প্রস্তাব এনেছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে ১১ তা রথ বিবৃতি দেবেন। আমরা হুঁশিয়ার করে দিতে চাই যে কোন অবস্থাতেই আইন শৃঙ্খলার অবনতি হতে দেব না। পেছনের দরজা দিয়ে ক্ষমতায় আসার সুযোগ আমরা আর দেব না। এই বাজেটকে ভিত্তি করেই বামফ্রন্ট সরকার এগিয়ে যাবে। ত্রিপুরার গণতন্ত্র প্রতিষ্ঠিত হবে। এই ডিমাণ্ডগুলি যেগুলি এখানে পেশ করা হয়েছে সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

## INTIMATION REGARDING ARREST OF MEMBERS.

**মি. স্পীকার :** Here is an announcement It is to inform the

Hon'ble members that today on 9-3-94 around 11·00 hours Shri Surajit Datta MLA was arrested form Fire Brigate Chowmuhani and around 11-00 hours Shri Dipak Nag, NLA was arrested near Secretariat Agartala U/S 151 Cr. P. C. for doing picketing illegally in c/w the 12 hours Tripura Bandh called by Cong(I) party. This is the end of the announcement.

## GENERAL DISCUSSION ON THE SUPPLEMENTARY DEMANDS FOR GRANTS FOR 1993-94

মিঃ স্পীকার :—মাননীয় মন্ত্রী শ্রীগোপালচন্দ্র দাস।

শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে বিরোধী দলের সদস্যরা এখানে নেই। যদি থাকতো তাহলে তারা বুঝতে পারতো যে কিকরে একটা রাজ্য সরকারের যে ব্যয় সেটা কিভাবে করতে হয়। আমরা দেখেছি যে বিগত দিনগুলিতে গত পাঁচ বছর ওরা বাজেটের টাকা কিভাবে নয় ছয় করেছে। জনগণের কল্যাণের জন্য কোন টাকা ব্যয় করেনি। স্যার, আমরা বিরোধী দলে থাকা সময়ে এগুলি বার বার বলেছি। মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৯৩-৯৪ সালের যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করেছেন ৫৫ ১৯,৭২,০০০ হাজার টাকা এটা সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। স্যার, যে কথা বলতে চাই সেটা হচ্ছে, তাঁদের পাপের বোঝা আমাদের বহন করতে হচ্ছে। এই সাপ্লিমেন্টারী বাজেটে আন পেডিং বিল আছে যা আমাদের পেমেন্ট করতে হবে বা হচ্ছে। এগুলি সাপ্লিমেন্টারী ডিমাণ্ডে ধরা হয়েছে। এবং দেখা গেছে নানা রকম বিল যেমন, হাসপাতালে খাদ্য, ঔষধপত্র সাপ্লাই হয়েছিল বা সাপ্লাই না হয়েও বিল হয়েছে এগুলি আছে। সেখানে আমরা এ'স য ব্যবস্থা পেয়েছি, তা একটা দূরবস্থা। সেটাকে শৃঙ্খলার মধ্যে আনার জন্য ১১ মাসে অনেক কষ্ট আমাদের করতে হয়েছে। আপনারা জানেন, অনেক কষ্টের মধ্যে দিয়ে আজকে বামফ্রন্ট সরকার মানুষের দুঃখ দুর্দশা লাঘব করার জন্য অতিরিক্ত কাজের ব্যবস্থা করছে। রুরাল এমপ্লয়মেন্ট স্কীমে টাকা চাওয়া হয়েছে, মানুষ যাতে না খেয়ে মরতে না পারে সে জন্য, গ্রামাঞ্চলের প্রতিটি পরিবারে যাতে ২ জন ব্যক্তি অন্তত পক্ষে ১০০ জনের কাজ পায় সেজন্য লেবার কার্ড দেওয়া হয়েছে। স্যার এগুলি ত আছেই। সামনে শুখা মরশুম। সে সময় বিশেষ করে গ্রামাঞ্চলে পানীয় জলের সঙ্কট দেখা দেয়। এই পানীয় জলের সঙ্কট দূর করার

জন্য মার্ক টু টিউবওয়েল বা জলের উৎস বাড়ানোর জন্য অতিরিক্ত ৫০ লক্ষ টাকা চাওয়া হয়েছে। যদিও এগুলি বেশী নয়, তবুও এই চাওয়া যুক্তিযুক্ত হয়েছে। ডিমাণ্ড নাম্বার ৪১ এ চাওয়া হয়েছে অতিরিক্ত ৬ কোটি ৩ লক্ষ টাকা। আগরতলা শহরে মিউনিসিপ্যালিটির ড্রেইন কিংবা রাস্তা ঘাটের কথা সকলেরই জানা আছে। রাস্তা-ঘাট উন্নয়নের জন্যই এই টাকা চাওয়া হয়েছে। আগরতলা শহরে আমাদের অভিজ্ঞতা এ ব্যাপারে যথেষ্টই আছে। আমরা শুনেছি, গর্ভবতী মায়েরা রাস্তার এই বেহাল অবস্থা সহ্য করতে না পেরে রাস্তাতেই সন্তান ভূমিষ্ঠ করেছেন। এমন ঘটনা ঘটতে শুনেছি। আশা করি, আপনাদের যদি চোখ, কান খোলা থাকে তাহলে দেখতে এবং শুনতে পাবেন, পরিবর্তনের কাজ শুরু হয়ে গেছে রাস্তার এবং আরো হবে। এই যে পরিবর্তন, সে পরিবর্তন বামফ্রন্ট সরকার আনতে চাচ্ছেন যাতে মানুষের নাগরিক জীবনে সুস্থতা ফিরে আসে, স্বাভাবিক জীবন যাত্রার মান উন্নত হয়। মাননীয় পি, ডাব্লউ, ডি মিনিষ্টার এবং মাননীয় পৌরমন্ত্রী বলেছেন যাতে প্রতিটি পয়সা যথাযথভাবে খরচ হয়, মনিটারিং করার জন্য একটা কমিটি গঠণ করা হয়েছে। স্যার, জেল ডিপার্টমেন্ট সম্পর্কে আমি বলতে চাই যে জোট সরকারের আমলে তারা এই ডিপার্টমেন্টে অনেক বকেয়া রেখে গেছেন। এই সমস্ত টাকা পরিশোধ করার জন্য ডিমাণ্ড নং ৪২তে প্রায় ১৩ লক্ষ ৪৭ হাজার টাকা ধরা হয়েছে। এই টাকা ধরা হয়েছে যাতে এই বকেয়া টাকাগুলি পরিশোধ করা যায়। স্যার, ডিমাণ্ড নং ৫১-এ স্পোর্টস এণ্ড ইয়ুথ সার্ভিসে ২ লক্ষ ৭৩ হাজার টাকা ধরা হয়েছে। ক্রিয়েশান অব স্পোর্টস ফেসিলিটিস ইন সেকেণ্ডারী। সিনিয়র সেকেণ্ডারী স্কুলস ইন রুরাল এরিয়াস, বিশেষ করে আমাদের যুবসমাজ তারা যাতে একটা ধ্বংসকারী শক্তি হিসাবে দেখা দিতে না পারে তার জন্য তাদেরকে খেলাধূলার মাধ্যমে উৎসাহ দেবার ব্যবস্থা করা হয়েছে। আমরা দেখেছি গত পাঁচ বছরে জোট সরকারের আমলে যুব শক্তিকে কিভাবে অপচয় করা হয়েছে। কিভাবে তাদের অপসংস্কৃতির দিকে ঠেলে দেওয়া হয়েছে। গত পাঁচ বৎসরে জোট জমানায় যুবশক্তির মধ্যে যে একটা সৃজনশীল প্রতিভা আছে সেটাকে ধ্বংস করে দেওয়া হয়েছে। তার জন্য আজকে বামফ্রন্ট সরকার দায়িত্ব নিয়েছেন এরকম পরিস্থিতিতে এ পরিবেশের পরিবর্তন করে যুবশক্তিকে সৃষ্টিশীল করার জন্য। আমাদের রাজ্যের সংস্কৃতিকে গড়ে তোলার জন্য এখানে টাকা বরাদ্দ চাওয়া হয়েছে। স্যার, এনিম্যাল হাসবেণ্ড্রি ডিপার্টমেন্টের দপ্তরে ৪৯ লক্ষ ২০ হাজার টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। আজকে জিনিষপত্রের দাম বাড়ছে। যার কারণে আমাদের

কর্মচারীদের অতিরিক্ত ডি. এ. দিতে হচ্ছে। তারাও সমাজের মানুষ। জিনিষপত্রের দাম বাড়লে তার সঙ্গে সঙ্গতি রেখে এই ডি, এ, বাড়াতে হয়। মিঃ স্পীকার স্যার, এখানে ৯৩-৯৪ ইং সালের যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করা হয়েছে এই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করি এবং আশা করি যে এর মধ্যে যে সমস্ত কাজের জন্য এখানে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে সেগুলিকে যথাযথভাবে খরচা করা হবে এবং জনগণের নিকট এই সুযোগ-গুলি পৌঁছে দেওয়া হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**—শ্রীতপন চক্রবর্তী।

**শ্রীতপন চক্রবর্তী :** মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহোদয় এখানে যে ডিমাণ্ডস ফর সাপ্লিমেণ্টারী গ্র্যাণ্টস ফর দ্য ইয়ার ১৯৯৩-৯৪ উপস্থিত করেছেন এটাকে আমি পূর্ণ সমর্থন জানাই। এখানে বিভিন্ন ডিপার্টমেণ্টের সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের উপর বিভিন্ন সদস্য মহোদয়গণ এবং বিভিন্ন দপ্তরের মন্ত্রীমহোদয়গণ তাদের নিজ নিজ দপ্তরের অতিরিক্ত ব্যয় বরাদ্দ সম্পর্কে তাদের যুক্তি দাঁড় করিয়েছেন সেগুলি যুক্তিযুক্ত। আমি মনে করি সে সব দিক থেকে বিবেচনা করে অতিরিক্ত ব্যয় বরাদ্দ এর উপর তাদের যে দাবি সেই দাবী পূরণ করা উচিত। বিশেষ করে আমরা জানি ত্রিপুরা রাজ্যে যে বাজেট গত বছর তৈরী হয়েছিল তার একটা সুনির্দিষ্ট দৃষ্টিভঙ্গি ছিল। সেটা হচ্ছে রাজ্যের সোর্স থেকে যে আয় হয় এবং কেন্দ্রীয় সরকার থেকে যা পাই দুইটা মিলিয়ে এমনভাবে বাজেট তৈরী হয়েছিল যেখানে আয় এবং ব্যয়ের মধ্যে একটা সঙ্গতি রাখা হয়েছিল। যার ফলে আমাদের এই যে ফিনানশিয়াল ইয়ার ৩১শে মার্চ শেষ হবে হয়তো আমরা দেখব একটা ডেফিসিট বছর শেষ হবে। তার কারণ হচ্ছে গভর্ণমেণ্ট জনগণের কাছে দেওয়া তার প্রতিশ্রুতি পালন করতে হবে এবং সেগুলি জনগণের কাছে উন্মুক্ত করতে হবে কিন্তু আমাদের রাজ্যকে কেন্দ্রীয় সরকার কিভাবে বঞ্চনা করছেন লেফট্ ফ্রণ্ট গভর্ণমেণ্ট যখন ক্ষমতায় আসলেন তখন একটা বিরাট অংকের ডেফিসিট নিয়ে ক্ষমতায় এসেছেন। আমরা প্রতি বছর যে অনুদান পাচ্ছি তার থেকে সেই ডেফিসিট কাটা হচ্ছে বিভিন্ন ঋণ খাতে সেটা পরিশোধ করতে হচ্ছে। এই সরকার জনগণের কাছে দায়বদ্ধ। কারণ আমরা কতগুলি সুনির্দিষ্ট প্রতিশ্রুতি নিয়ে ক্ষমতায় এসেছি সেগুলি আমাদের পূরণ করতে হবে এবং সেটা আগামী ৩১শে মার্চ থেকে শুরু হবে। 'আমরা ঋণ করে ঘি খেতে বিশ্বাস করি না' এবং এই যে ফাণ্ডামেণ্টাল বেসিস তার জন্যই জনগণকে সঙ্গে নিয়ে একটা জনমুখী সরকার হওয়া উচিত। যার ফলে দেখা

যাচ্ছে এমন কতগুলি কাজ সরকারকে করতে হয়েছে যেগুলি না করলে চলে না। আমরা দেখেছি কোন কোন ডিপার্টমেন্টে প্রকৃত অর্থে কিছু করার চেষ্টা করেছেন তার জন্যই তো অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন হয়ে পড়েছে। তাই সেটাকে আবার মেরামত করে একটা জায়গায় আনবার চেষ্টা করছেন। গত ৫ বছর বিগত সরকার কিছুই করেননি সমস্ত কিছু ধ্বংস করে গিয়েছেন সেই জায়গায় আমাদের এখন কিছু কাজ করতে হচ্ছে। বলা বাহুল্য ঐ ৫ বছরে সরকার উন্নয়ণমূলক কাজকর্ম কিছুই করেন নি। যতগুলি ডিপার্টমেন্টে হাত দেওয়া হচ্ছে সমস্ত ডিপার্টমেন্টে একই চিত্র দেখা যাচ্ছে। বিশেষ করে আমাদের ত্রিপুরা রাজ্য চতুর্দিকে পাহাড়বেষ্টিত রাজ্য এবং এই রাজ্যের টোট্যাল ল্যাণ্ডের ৪০ পারসেন্ট হবে না সেখান থেকে উৎপাদন হতে পারে।

যে জমি বলতে কর্ষনযোগ্য জমি, সেটা ত্রিপুরা রাজ্যের মধ্যে টোট্যাল ল্যাণ্ডের মধ্যে ৪০ পারসেন্টও হবে না, সেই লুঙ্গা এবং সমতল জমি যেখান থেকে উৎপাদন হতে পারে। এখানে কোন বড় ধরণের ইণ্ডাষ্ট্রী নেই, কটেজ ইণ্ডাষ্ট্রী, মিডিয়াম সাইজ ইণ্ডাষ্ট্রী যা হতে পারে তা হল না এবং এইসমস্ত ডিমাণ্ডতো এই রাজ্যের সামগ্রিক উন্নয়ণের কথা চিন্তা করেই ফিনান্স কমিশনের কাছে রাখা হয়েছিল এবং যে অতিরিক্ত টাকা চাওয়া হয়েছিল আমাদের রাজ্যের জন্য যেটা নাকি বাজেটগুলির মধ্যে রিফ্লেকটেড হতে পারত। এভাবে এই রাজ্যের সমস্ত অংশের মানুষ এখানে কোন রাজনৈতিক দৃষ্টিভঙ্গি না, সেই সমস্ত দিক থেকে আমাদের রাজ্য বঞ্চিত হয়েছে বার বার। দশম অর্থ কমিশনের কাছেও এই রাজ্য, সরকার থেকে যে মেমোরেণ্ডাম সাবমিট করা হয়েছে সেখানে বলা হয়েছে পরিস্কারভাবে আপনারা সেই ১৯৭১ সালের মান্ধাতা আমলের জনগণনার ভিত্তি ধরে আমাদের রাজ্যকে ডিপ্রাইভ করছেন। ১৯৯১ সনে আদমশুমারী যে রিপোর্ট, যে সেনসাস্ রিপোর্ট, ১৯৭১ সাল আজকে ৯৪ সনের মধ্যে দাঁড়িয়ে আমরা কি এক কথা বলতে পারি? সেই সময় জনসংখ্যা কত ছিল? ১৭ লাখ ছিল আর এখন সাড়ে ২৭ লক্ষ। প্রায় সাড়ে ১০ লক্ষ জনসংখ্যা বেড়ে গেছে। কাজেই সামগ্রিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে যে অতিরিক্ত টাকা পয়সা খরচ এইখানে খরচ করতে গিয়ে হয়ে গেছে সেটাতো আমাদের দিতে হবে এবং বিশেষ করে ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড তারা রেইজ করেছেন যে অ্যাকুটি মিস প্রবলেম ফেইস করতে গিয়ে আমার স্টেট গভর্ণমেন্ট, এটা আমাদের দৃষ্টিভঙ্গী ছিল, নির্বাচনী প্রতিশ্রুতি ছিল যে লেফট্‌ফ্রন্ট গভর্ণমেন্ট যদি এই রাজ্যের মধ্যে আসতে পারে, তাহলে

রাজ্যের মধ্যে শান্তি প্রতিষ্ঠা করবে, মানুষের গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দেবে মানুষের জীবন জীবিকার অধিকার ফিরিয়ে দেবে, একটা কনস্টিটিউশান যেটা নাকি মানুষের কাছ থেকে সরিয়ে নেওয়া হয়েছিল, ছিজ করে নেওয়া হয়েছিল সেটা মানুষকে ফিরিয়ে দেওয়া হবে। তার একটা অঙ্গ হচ্ছে এই রাজ্যের মধ্যে ট্রাইবেলের প্রবলেম বাদ দিয়ে অ্যাক্সটি মিজকে কমবাট না করে এই রাজ্যের উন্নতির কথা, এ স্বাভাবিক পরিস্থিতির কথা তো ভাবাই যায় না। সেইদিক থেকে আমাদের গভর্ণমেন্ট সামগ্রিকভাবে শুভবুদ্ধিসম্পন্ন মানুষের, এই রাজ্যের মানুষের শান্তির জন্য আমরা দেখলাম যে স্টেট গভর্ণমেন্টের তরফ থেকে একটা গুচ্ছ প্রস্তাব দিয়ে। এই রাজ্যের যারা বিভ্রান্ত যুবক যারা অস্ত্র হাতে নিয়ে আত্মগোপন করেছিলেন, তাদেরকে ফিরিয়ে আনার চেষ্টা করছেন এবং সেখানে যে সিনসিয়ারিটি স্টেট গভর্ণমেন্ট দেখিয়েছেন, সেই সিনসিয়ারিটিকে মূল্য দিতে হবে এবং সেটা শুধু ফাঁকা কথায় হবেনা। আমরা দেখেছি ইতিমধ্যে গত ১০ ১১ মাসের মধ্যে প্রায় ১৭৯১ জন এন, এল, টি, এফ এবং এ, টি, টি, এফ সদস্য সারেণ্ডার করেছেন। এখন তাদের পুনর্বাসনের প্রশ্ন আছে, তাদের ইকনমিক রিহেবিলিটেশান দিতে হবে, তাদের চাকরী-বাকরী বা জমি বা ব্যবসা-পত্তর করে খাওয়ার মত একটা করে তাদেরকে ব্যবস্থা করে দিতে হবে যাতে তারা স্বাভাবিক জীবনে ফিরে এসে বাঁচতে পারে, যাতে তারা ভাবতে পারে যে আমি স্বাভাবিক জীবনে ফিরে এসে আমি এই রাজ্যের একজন নাগরিক, সেইভাবে করতে গেলে তারজন্য যে টাকা দরকার সেই টাকা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে চেয়েছিলাম এই স্টেট গভর্ণমেন্ট চেয়েছিল। আমরা দেখেছি তাদের দৃষ্টিভঙ্গীর মধ্যে বৈষম্য রয়েছে, রাজনৈতিক বৈষম্য। আমরা দেখলাম যে, হ্যাঁ সেটা ভাল কাজ করেছিল রাজীব গান্ধী বিজয় রাংখল চুক্তির মাধ্যমে এই রাজ্যের মধ্যে আমরা দেখেছি যে টি,এন,ভি চুক্তিকে রূপায়ণ করার জন্য এখানে অঢেল টাকা দেওয়া হয়েছিল, প্রায় ৩৩ ৩৪ কোটি টাকা। কিন্তু এই সময়ে কেন টাকা দিলনা। কিন্তু এটা স্টেট গভর্ণমেন্টের দায়িত্ব, তাদের বলা যাবেনা যে আমরা কিছু করতে পারবনা, আমরা নিরুপায়। তোমরা আবার জঙ্গলে ফিরে যাও, যেটা চাইছে কংগ্রেস, যে ইস্যুটাকে নিয়ে পলিটিক্স করবার চেষ্টা করছে। কিন্তু বামফ্রন্ট সরকার তো দায়িত্ব এড়াতে পারেনা, এই রাজ্যের শান্তিকামী মানুষতো সেই দায়িত্ব থেকে দূরে সরে যেতে পারেনা মুখ ফিরিয়ে রাখতে পারেনা, সেজন্যই সেদিক থেকে আমি দেখেছি যে অনেক টাকা চাওয়া হয়েছে, ইট ইজ ডিউ টু দ্যাট সম টি সারেণ্ডার অ্যাক্টিভিস্ট তাদের ভেরিয়াস স্কীম লাইক ইকনমিক রিহেবিলিটেশান, হাউসিং অ্যাসিস্টেন্স, কনস্ট্রাকশান অফ পিস ক্যাম্প

প্রভৃতি। মে বি জাস্টিফাই, হাট কেন উই ডিনাই ? দেয়ারফোর আই সাপোজ দিস ডিমাণ্ড অ্যাণ্ড আই হোপ দিস হাউস উইল অ্যাক্সেপ্ট ইট অ্যাণ্ড সেল পাস ইট।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য আপনি আপনার বক্তব্য শেষ করুন।

**শ্রীতপন চক্রবর্তী :**— স্যার, আমি আর দুই মিনিট সময় নেব। স্যার, এখানে আর একটা ডিমাণ্ড আছে যেটা জনস্বার্থের সঙ্গে জড়িত হ্যালথ ডিপার্টমেণ্ট, এই ডিপার্টমেন্টের জন্য কতগুলি ডিমাণ্ড এখানে তারা উপস্থিত করেছেন আমি সেগুলির প্রত্যেকটাকে সমর্থন করি। এখানে তারা বলেছেন হ্যালথ ডিপার্টমেনট থেকে যেগুলি ত্রিপুরার মানুষের বেশী প্রয়োজনীয় অ সলে রাজনৈতিক বক্তব্য রাখার জন্য এখানে তারাতো নেই, কাজেই ফাঁকা মাঠে বলে লাভ নেই। ইট ইজ দ্যা ফিলিং অফ্ এভরি সিটিজেন অফ্ ত্রিপুরা, কি ছিল ? পাঁচটা বছর মেডিসিন ছিল না, ডায়েড ছিল না, হসপিটেল থাকেতো বেড নেই, স্টেচার নেই, এম্বুলেন্স নেই, কি ছিল সেখানে। আজকে সেটার কাজ শুরু হয়েছে। আমরা লক্ষ্য করেছি গত বাজেটের মধ্যে সেখানে খুব কম টাকাই ধরা ছিল। কাজেই, টু প্রভাইড মিনিমাম রিকোয়্যারমেন্ট অফ্ মেডিসিন ভাইড, বেডিং অ্যাণ্ড ক্লোজিং টু দ্যা হসপিটেলাইজড পেসেণ্ট অ্যাণ্ড দ্যা পেসেণ্ট এটেণ্ডিং ইন দ্যা আউটডোর ডিপার্টমেণ্ট ফর ট্রিটমেণ্ট অ্যাণ্ড বেটার ফেসিলিটিস অফ্ এম্বুলেন্স সার্ভিসেস। এভাবে আমি দেখেছি যে হ্যালথ ডিপার্টমেণ্ট থেকে তারা যে সমস্ত ডিমাণ্ডগুলি তারা এখানে এনেছেন তার প্রতিটির জাষ্টিফাইড দেয়ার ফোর আই সাপোর্ট ইট। থ্যাংকইউ।

**মিঃ স্পীকার :**— মাননীয় রাজস্বমন্ত্রী।

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :**— মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী সাপ্লিমেণ্টারী গ্রাণ্টস এর যে ডিমাণ্ডগুলি এখানে প্লেইস করেছেন তারমধ্যে আমার নিজেরও ডিমাণ্ড আছে, আমি সবগুলি ডিমাণ্ডকেই সমর্থন করছি। এখানে ২৮টা দপ্তর থেকে ৩২টা ডিমাণ্ড উপস্থিত করা হয়েছে। রাজ্যের সবগুলি দপ্তর থেকে আসেনি। বাজেট বৎসর শেষ হওয়ার পথে, মার্চ মাসের ৩১ তারিখ পর্যন্ত সময়। আমরা বাজেটে যে টাকা বরাদ্দ করে গিয়েছিলাম আমরা বছরের মাঝামাঝি সময় জানলাম বাজেটের সংশোধন টাকা রিভাইজড

করতে হবে, বাজেট কাটতে হবে. পরিকল্পনার জন্য যে ৩১০ কোটি টাকা বরাদ্ধ ছিল তাকে কেটে শেষ পর্যান্ত আমরা পেলাম ২০৪ কোটি টাকা মাত্র। আবার বছরের একেবারে শেষ মাথায় এসে আবার নূতন করে জানলাম নন-প্ল্যানেও টাকা কাটতে হবে, টেক্সের যে অংশের হিসাব আমরা পেতাম ত্রিপুরা সরকার ১২ কোটির উপর, ১২ কোটি ৬১ লক্ষ টাকা। আবার নূতন করে কেটে নেওয়া হল। এটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের বর্তমান যেটা অতীতে কখনও ছিল না রাজ্যের বাজেট. একবার বাজেট পাশ করার পর আরে এই বাজেটতো এমনি এমনি আসেনি, রাজ্যের আয় কত, রাজ্যের কি কি সোর্স থেকে টাকা সংগ্রহ হবে এবং কেন্দ্রীয় সরকার কি দেবেন পরিকল্পনা কি বরাদ্ধ সমস্ত ফাইনাল করার পর যখন বাজেট নিয়ে সারাটা বছর আমরা কাজ করে যাচ্ছি ঠিক তার মাঝখানে এইরকম করে রিভাইজড বাজেট কর বাজেটে টাকা কাট, ঠিক এইভাবে আমাদের এগোতে হয়েছিল। স্বাভাবিকভাবে সেই রিভাইজড বাজেটের মধ্যে যখন নাকি ১০০ কোটি টাকার বেশী কেটে নেওয়া হল, প্ল্যান থেকে ১২ কোটি ৬১ লক্ষ টাকা কেটে নেওয়া হল। নন-প্ল্যান থেকে ঠিক এই রকমভাবে একটা পরিস্থিতির মধ্যেও আমরা যে সারা বছর বিভিন্ন দপ্তরের যে সমস্ত কর্মসূচি নিয়ে আমরা অগ্রসর হচ্ছিলাম সেই কর্মসূচীকে ভিত্তি করে যেসব জায়গায় খুব বেশী গুরুত্ব দিয়েছি আমরা কাজ করতে চেষ্টা করছি সেখানে আমি লক্ষ্য করেছি আমাদের যে এচিভমেন্ট সেই এচিভমেন্টের উপর এই বছর আগামী ৩১শে মার্চের মধ্যে আমাদের আরও কিছু টাকার প্রয়োজন প্রত্যেকটা দপ্তরের, আমার নিজের দপ্তরেরও এবং অন্যান্য দপ্তরগুলিতেও সেইগুলিকে মাথায় রেখেই ফিনান্স দপ্তর থেকে মাননীয় মুখ্যমন্ত্রী এই সামগ্রিক বাজেটের টাকা অ রও সাপ্লিমেনটারী গ্র্যানটস দিয়ে নির্দ্দিষ্ট দপ্তরগুলির জন্য বরাদ্ধ চেয়েছেন। আমি এই জন্য সমর্থন করি। আমরা গত বাজেট অধিবেশনে যেটা ঘোষণা হয়েছিল সব চাইতে প্রায়োরিটি কোন কোন জিনিষের উপর দেওয়া হবে, শিক্ষার উপর এখানে গুরুত্ব দেওয়া হয়েছে, গুরুত্ব দেওয়া হয়েছিল গ্রামাঞ্চলে কাজের সংস্থান সৃষ্টি করতে হবে, শহরের সর্বত্র যত বেশী কর্মসংস্থান সৃষ্টি করা যায়, খাদ্যের ব্যবস্থা, চিকিৎসার ব্যবস্থা, পানীয় জলের ব্যবস্থা ইত্যাদির উপর। এবং সবচেয়ে বেশী গুরুত্ব দেওয়া হয়েছিল গণতন্ত্রের আইনের শাসন প্রতিষ্ঠা করার উপর। গণতন্ত্রকে আরো বেশী সম্প্রসারণ করা, আরো বেশী শক্তিশালী করা। এই সাপ্লিমেন্টারী গ্রান্টসের মধ্যে যেসমস্ত মূল মূল দপ্তরগুলি এই কাজের সঙ্গে যুক্ত, আমি লক্ষ্য করে দেখেছি সেই দপ্তরগুলি এই এক্সেস বাড়তি দাবীগুলি করেছেন।

আমার আর ডি, ডিপার্টমেন্টের গ্রামাঞ্চলে কর্মসংস্থানে প্রশ্নে আমাদের যা যা

প্রয়োজন সেই প্রয়োজনকে পুরাপুরি পূরণ করা যাচ্ছে না। আমাদের বাজেট কাট হওয়ার পর, বাজেট সংক্ষিপ্ত হওয়ার পর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লীতে গিয়েছিলেন এবং সেখানে থেকে চেষ্টা করেছেন যাতে আরো কিছু সোর্স টাকা আরো কিছু সংগ্রহ করা যায় কি না কেন্দ্রিয় সরকার থেকে যে অতিরিক্ত বরাদ্দ কিছু স্পোনসর্ড স্কীমের অতিরিক্ত কিছু টাকা ইতিমধ্যে এসেছিল যে টাকাগুলি এসেছে সেগুলিকে ঠিকমত খরচ যাতে করতে পারি তারজন্য আমরা এইটা সংযুক্ত করেছি এরফলে আমাদের রাজ্য সরকার গত এপ্রিল থেকে উদ্যোগ শুরু করেছিলেন পুনর্গঠনের কাজ। সারা ত্রিপুরা রাজ্যে যে সমস্ত ধ্বংসাবস্থা ছিল তার মধ্যে প্রত্যেকটি উন্নয়নমূলক কাজের মধ্যে পুনর্গঠনের যে কাজটা ছিল প্রধান কাজ, সেই পুনর্গঠনের কাজের মধ্যে এই যে টাকার সংস্থান বিভিন্ন দপ্তরে থেকে আনা হয়েছে সেগুলি আমাদের সহায়তা করবে, শক্তিশালী করবে।

আমার ডিপার্টমেন্টের একটা মাত্র ডিমাণ্ড নাম্বার ৪ রেভিনিউ দপ্তর। এখানে আমি টাকা চেয়েছি ২ লক্ষ ৪০ হাজার টাকা। তারপর আরেকটা জায়গায় অবশ্য একটু বেশী চেয়েছি ২১ লক্ষ ৫০ হাজার টাকা। এই টাকাটা আমি চেয়েছি রেভিনিউ দপ্তরের বিশেষ করে ল্যাণ্ড রেকর্ডিংস-এর জন্য। যে ল্যাণ্ড রেকর্ডিংস ১৯৭৮ ইং সন থেকে ত্রিপুরার ভূমি সংস্কারের ক্ষেত্রে রিভিসন অব্ ল্যাণ্ড রেকর্ড এর কাজ শুরু হয়েছিল। ১৯৭৮ সন থেকে পাঁচ ছয় বছরের মধ্যে এই কাজটা শেষ করব এইরকম একটা সিদ্ধান্ত আমাদের ছিল। আমরা দশ বছর সরকারে থেকে এই কাজটা অনেকখানি এগিয়ে নিয়ে গিয়েছিলাম। তারপর গত পাঁচ বৎসরে এমনভাবে সমস্ত কিছু বন্ধ হয়ে গেলো। শুধু তাই নয় রেভিনিউ ডিপার্টমেন্ট বিভিন্ন প্রশাসনিক স্তরে মন্ত্রীদের নির্দেশে এবং দলীয় কর্মীদের চাপে সমস্ত প্রশাসনকে ব্যবহার করার জন্য তাদের মধ্যে দিয়ে কার জমি কোথায় কি রেকর্ডস, করেছে একেবারে সমস্ত কিছু উলোটপালট করে একটা ক্যালেংকারী সৃষ্টি করেছে।

গত দশমাস এগার মাস ধরে এই সরকারটা চলছে। আমাদের অফিসে এক একটা এলাকা থেকে বিভিন্ন রেভিনিউ মৌজা থেকে শত শত দরখাস্ত, ডিসপিউট কি সেই ডিসপিউট ? ডিসপিউট হচ্ছে আমাদের যে জমি আমরা দখল করছি তার রেকর্ডস আমি খোঁজে পাচ্ছি না। আরেকজনের নামে রেকর্ডস হয়ে গেছে রেকর্ডস সংশোধন চাই। অফিসে যে সমস্ত রেকর্ড রয়েছে ল্যাণ্ড ক্যাম্পে যে সমস্ত রেকর্ডস তৈরী করা হয়েছিল সে সমস্ত

রেকর্ডস গত পাঁচ বছরে এমন কোন জায়গা নেই, যেখানে আমি এই সমস্ত ডিসপিউট সৃষ্টি করা হয়নি। একজনের জোত জমি সেই জোত জমির একটা অংশ আরেকজনের নামে ঢুকিয়ে দিয়েছে। এই সমস্ত ক্যালেংকারী হয়েছে। খুব পরিষ্কার পরিচ্ছন্ন সুনির্দিষ্ট রেকর্ডস করা দরকার। রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে এইটাকে কম্পিউটাইজড্ করতে হবে। কেন্দ্রীয় সরকারও সেই পরিকল্পনায় সমর্থন করেছেন। আপ-টু-ডেট ল্যাণ্ড রেকর্ডস করতে হবে। এবং তারজন্যই আরো বেশী টাকার দরকার। এই বছরের জন্য একটা অংশ বরাদ্দ আমরা চেয়েছি, যে বরাদ্দ নিয়ে কম্পিউটার সিস্টেম চালু করে আমরা সমস্ত ল্যাণ্ড রেকর্ডস্ করব যে যে রেকর্ডস্ সারা ত্রিপুরা রাজ্যে কৃষকদের তার নিজের যে জমির রেকর্ডস্, তার পরচা, তার খতিয়ান, ইত্যাদি সমস্ত কিছু পরিস্কার পরিচ্ছন্নভাবে তার সামনে থাকবে। অফিসে যে রেকর্ডস্ রয়েছে তার সঙ্গে তার রেকর্ডস্ যেন মিল থাকে। কোন জায়গায় যেন কোন ডুপ্লেকেটিং বা ম্যানিপুলেটিং করা, এই সমস্তকিছুর কোন সুযোগ না থাকে। তার জন্য ব্যবস্থা নেবার জন্য আমাদের ডিপার্টমেন্টের কিছু টাকা প্রয়োজন স টাকা আমরা এখানে চেয়েছি। এবং কেন্দ্রীয় সরকারও তা' অনুমোদন করেছেন। এই বাড়তি যে দায়িত্ব আমরা নিচ্ছি সে দায়িত্ব আমরা পালন করব। আমার ডিপার্টমেন্ট রেভিনিউ দপ্তর, এই রাজ্যের সকল কৃষকদের স্বার্থে, যারা জমির মালিক, যারা জমি চাষ করেন, যারা কৃষিকাজের সঙ্গে যুক্ত, কৃষির উপর যারা নির্ভরশীল, এইসমস্ত পরিবারগুলি তাদের আপ-টু-ডেট ল্যাণ্ড রেকর্ডস্গুলিকে ভিত্তিকরে আরোবেশী করে যেসমস্ত ল্যাণ্ড ডিসপিউট রয়েছে সেগুলি থেকে মুক্ত থাকতে পারবেন।

আমরা পরীক্ষা করে দেখেছি বামফ্রন্ট সরকার সিদ্ধান্ত নিয়েছিল যে ল্যাণ্ড পাশ বুক চালু করবেন। তা' এই ক'বছর আগেকার কথা। কিন্তু গত পাঁচ বছরে সে ল্যাণ্ড পাশ বুক প্রকল্পটি একেবারে সম্পূর্ণরূপে জলেরতলে ফেলে দিয়েছে ওরা। আবার সেটিকে নতুন করে বর্তমানে যে পরিস্থিতি তার সবকিছু পরিবর্তন হয়েগেছে সেই পরিস্থিতির মধ্যে এই ল্যাণ্ড পাশ বুক চালু করতে হলে কি কি সংশোধন করা দরকার এগুলি পরীক্ষা নিরীক্ষা করা হচ্ছে। এই রেকর্ড যখন ফাইন্যাল হবে, এই রেকর্ড যত পরিশুদ্ধ হবে ততবেশী আমরা পাশ বুক কৃষকদের কাছে পৌছে দিতে পারব। তার প্রস্তুতি চলছে। এইজন্য এই টাকা আমাদের সাহায্য করবে সমস্তশ্রেণীর কৃষকদের জন্য।

আমি অন্যান্য দপ্তরের মধ্যে দুই একটি দপ্তরের কথা এখানে উল্লেখ করতে চাই

আলোচনা করার আগে প্রথমে বলতে চাই আমাদের মাননীয় সদস্য শ্রী অরুণ ভৌমিক মহোদয়ও আলোচনার অংশ নিয়ে ব্যয় সংকোচনের কথা উল্লেখ করেছিলেন। আমি প্রথমেই সেটা উল্লেখ করতে চাই। নিশ্চয়ই সেটা দরকার। এবং বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর প্রথমেই নজর দিয়েছিলেন ব্যয় সংকোচনের উপর। কেন্দ্রীয় সরকার যেভাবে সমস্ত বাজেট কেটে ত্রিপুরা রাজ্যে অর্থনৈতিক সুযোগগুলি এবং তার যে সোর্স যেভাবে সংক্ষিপ্ত করে দিচ্ছেন তাতে বামফ্রন্টের মন্ত্রীদেরই এই ব্যয় সংকোচনের দায়িত্ব নিতে হয়েছে।

আপনি জানেন স্যার, বামফ্রন্টের মন্ত্রীদের বেতনের একটা অংশ পূর্বেকার বামফ্রন্ট সরকারের মত সরকারের ঘরে ছেড়ে দিচ্ছেন। আমরা ওটা নিচ্ছিনা।

এই বিধানসভাতেই আইন তৈরী হয়েছিল, বেতন যত পেনশান তারথেকে বেশী। সংখ্যাগরিষ্ঠতার জোরে, জবর-দস্তি করে এবং সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে ভয় সন্ত্রাস সৃষ্টিকরে আইন তৈরী, বেতন যত তারথেকে বেশী পেন্সন দেওয়ার একটা আইন তৈরী করা হয়েছিল। এই বামফ্রন্ট সরকার, এই বিধানসভাতেই সেই বিলটাকে সংশোধন করেছেন।

আমি প্রত্যেকটা মন্ত্রীর ঘরে দেখেছি একটি করে জেরক্স মেসিন বসানো হয়েছিল জোট রাজত্বে। ডুপ্লিকেটার মেশিন। প্রত্যেকটি ডুপ্লিকেটার এবং জেরক্স মেশিন অচল হয়ে পড়ে রয়েছে এবং লক্ষ লক্ষ টাকা খরচা করছে কন্ট্রাক্টের মাধ্যমে জেরক্স করিয়ে আনতে গিয়ে। বামফ্রন্ট সরকার এগুলি বন্ধ করেছে। এগুলি কনট্রোল করেছেন। যে মেশিনটি দরকার সেই মেশিনটিকে সচল করে প্রয়োজনীয় কাজ করার পরিকল্পনা আমরা নিয়ে অগ্রসর হচ্ছি। এক একজন মন্ত্রীর ঘরে লক্ষ লক্ষ টাকার মিষ্টির বিল, মাংসের বিল উঠেছে। হোটেলে, মিষ্টির দোকানে এই বিল উঠেছে। আমরা ক্ষমতায় আসার পর শুনছি সেই বিল নাকি আমাদের পেমেন্ট করতে হবে। আর বামফ্রন্ট মন্ত্রীদের এক একজনের চেম্বারে দেড়শ থেকে দুইশ টাকাও উঠেনা এখন। তাতে কি আমরা অতিথিদের আপ্যায়ন করিনা? এককাপ চা এবং একটা বিস্কুট। এরবেশী পারিনা আমরা। বামফ্রন্ট মন্ত্রিসভায় যারা এসেছেন তারাইতো দৃষ্টান্ত স্থাপন করবেন। আমরা সেই দৃষ্টান্ত স্থাপন করছি। আপনাদের কাছেও অনুরোধ করছি ব্যয় সংকোচন করার জন্য।

হ্যাঁ টেলিফোন। কি অজস্রভাবে টেলিফোনের খরচা হয়েছে। এবং কার টেলিফোনের দরকার, কার দরকার নেই, সেই ব্যাপারে কোন প্রশ্ন নেই। গুণ্ডা-মস্তান তাদের

বাড়িতে বাড়িতে টেলিফোন চলে গিয়েছে। মন্ত্রীর সঙ্গে ডাইরেক্ট হট্ লাইন। এইগুলি যথেষ্ট কমিয়ে দেওয়া হয়েছে। বামফ্রন্ট সরকারের এইরকম কোন ব্যবস্থা নেই। আগে যেগুলি ছিল সেগুলি কেটে মোটামুটি একটা জায়গায় আনা হয়েছে। বিল কমিয়ে ব্যয় সংকোচনের জন্য করা হয়েছে।

তারপর গাড়ী, অজস্র গাড়ী আপনারা জানেন স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী নিজে সিদ্ধান্ত করে কিভাবে স্বরাষ্ট্র দপ্তরের মধ্যে পুলিশের অতিরিক্ত ভাড়াকরা গাড়ী মাসের পর মাস বছরের পর বছর কি হারে গুণ্ডা, মস্তান বদমাশদের এই গাড়ীর মধ্যে তুলে সারা ত্রিপুরা রাজ্যে দৌড়ানো হত। পুলিশের এম, টি, পুল থেকে লক্ষ লক্ষ টাকার পেট্রোল প্রতি মাসে খরচ হত। সরকারী টাকায় মস্তানী চলত, গুণ্ডামী চলত। সারা ত্রিপুরা রাজ্যে অস্ত্র নিয়ে গুণ্ডামী করতে যেত। এই সমস্ত ঘটনা। আজকে তা অনেকটা নিয়ন্ত্রণে। এই সমস্ত দিক থেকে এই সরকার ব্যয় সংকোচন করেছেন।

তারপরে বাড়ীতে বাড়ীতে ফ্রিজ, সেই ফ্রিজ যে কোথায় গেল আমরা খোঁজেও পাইনি। মন্ত্রীরা যখন নির্বাচনে হেরে গেলেন, যখন কোয়ার্টার ছেড়ে চলে যেতে হবে, তখন যার যারমত মাল গাড়ীতে বোঝাই করে নিয়ে চলে গেছে। এখানে সামান্য একটা হিসাবে মাননীয় সদস্য মাখন চক্রবর্তী মহাশয় এই বিধানসভায় দেওয়া সামান্য একটা অংশ একটা তথ্য উপস্থিত করতে পেরেছেন। এই সমস্ত কাণ্ডকারখানা তারা করেছে।

তারপর ট্রেভেলস স্যার, অদ্ভুত ব্যাপার। মন্ত্রীদের ট্রেভেল আগরতলা থেকে দিল্লী, আগরতলা থেকে বোম্বে, আগরতলা থেকে কলকাতা, আগরতলা থেকে লণ্ডন ফ্রান্স শুধু মন্ত্রী নয়, মন্ত্রীরগোষ্ঠী নাতিপুতি সমস্ত সহ। তাও নয় মন্ত্রীর সফরে সেই মস্তান গুণ্ডা তারাও ছিলেন। দিল্লীর ত্রিপুরা ভবনে গিয়ে দেখবেন ইতিহাস সব জমে আছে নামের লিস্ট, কারা গিয়ে ঐ মন্ত্রীদের সঙ্গে মাসের পর মাস বছরের পর বছর থাকত। কলকাতা সল্টলেক-এর ত্রিপুরা ভবন এটা ছিল একটা গুণ্ডাদের আস্তানা। প্রিটুরিয়া স্ট্রিট সেখানে মস্তান গুণ্ডাদের প্রধান প্রধান তারা বলেন গ্রেজুয়েট গুণ্ডা, গুণ্ডামীতে যিনি গ্রেজুয়েট, মস্তানদের যিনি মাস্টার তাদের আস্তানা থাকত ঐ প্রিটুরিয়া স্ট্রিটে। আর তাদের সমস্ত ট্রেভেলের সমস্ত খরচপত্র সরকারী খরচে হত। এখন সমস্ত বন্ধ করা হয়েছে। আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী সমীর বর্মন তিনি পাঁচ ছয়টা গাড়ী রেখেছেন। এর একজন এম, এল, এ, কংগ্রেস এবং টি, ইউ, জে, এদের তারা দুই তিনটা করে গাড়ী আটকে রেখেছেন। সিকিউরিটির গাড়ী নিয়ে সারা ত্রিপুরা রাজ্য ঘুরে বেড়ান,

এই সমস্ত করেছেন। যখন এই সমস্ত অপব্যবহার বন্ধ করেছেন সিকিউরিটির গাড়ী নিয়ে গেছে, প্রকৃত পক্ষে তাদের নির্বাচিতরা তাদের যতটুকু দরকার সেইটুকুর জন্য আমরা যে গাড়ী দিতে পারী দেব কিন্তু তার বাইরে আমরা দেব না এমন সিদ্ধান্ত হয়েছে। এখন চিৎকার করছে, হৈ. চৈ পড়ে গেছে। তাদের গণতন্ত্র নাকি চলে গেছে। তাদের গণতন্ত্র হচ্ছে এই রকম করে লুটপাট, গুণ্ডামী। কিন্তু এখন সেটা বন্ধ হয়েছে। এইভাবে বিভিন্ন ভাবে মন্ত্রীরা যেমন ব্যয় সংকোচনের ভূমিকা নিয়েছেন ঠিক তার পাশাপাশি সমস্ত দপ্তরে নির্দেশ দেওয়া হয়েছে সব জায়গায় নির্দেশ দেওয়া হয়েছে ব্যয় সংকোচনের জন্য নির্দিষ্টভাবে ব্যয় সংকোচনের জন্য বলা হয়েছে। কাজেই এই ব্যয় সংকোচন যে করা সেই দিক থেকে সরকার অত্যন্ত সচেতন। এবং সর্বদিক থেকে তারা গ্রহণ করেছেন এইগুলো। কাজেই সেই দিক থেকে নিশ্চই নূতন করে আর বলার অপেক্ষা রাখেনা। স্যার, একটা ডিমাণ্ডের কথা বলব, কো অপারেশান। সারাটা ত্রিপুরা রাজ্যে কো-অপারিটিভ ডিপার্টমেন্টকে একেবারে ধ্বংস করে ফেলা হয়েছে। কো-অপারেটিভ ডিপার্টমেন্ট-এর কাজ ছিল সমস্ত কায়েমী স্বার্থের লোকগুলোকে প্রত্যেকটা কো-অপারেটিভ-এর বোর্ড অব এডমিনিষ্ট্রেটর করে তার মধ্যে বসিয়ে রেখে কো অপারেটিভের নাম করে সরকারী প্রকল্প-এর মধ্যে যেসমস্ত স্কীম আছে সেই "স্কীমগুলির টাকা লুটেপুটে খাও"। এটা ছিল কো-অপারেটিভ ডিপার্টমেন্টের কাজ জোট শাসনের, সেখান থেকে ঘুরিয়ে এনে প্রত্যেকটি কো অপারেটিভে নির্বাচন শুরু হয়ে গেছে। আমি দেখতে পাচ্ছি দপ্তরের মন্ত্রী যে ডিমাণ্ডটা রেখেছেন সেই ডিমাণ্ডটার মধ্যে শেয়ার কেপিটেলের টাকা আরেকটু বাড়তির ব্যবস্থা চেয়েছেন। যে শেয়ার কেপিটেলের টাকা বিভিন্ন কো-অপারেটিভগুলিকে দেওয়া হবে। কন্টিবিউশান অব সেন্টালশেয়ার, সেন্টালশেয়ার স্কীমের যে সমস্ত টাকা, সেই টাকাগুলিকে কো-অপারেটিভ দপ্তরের মাধ্যমে সোসাইটিগুলি পাবে, সেই জন্য নির্দিষ্ট ভাবে কয়েকটা ডিমাণ্ডের মধ্যে উল্লেখ করা হয়েছে।

**মিঃ স্পীকার :** মাননীয় মন্ত্রী সংক্ষেপ করুন।

**শ্রী সমর চৌধুরী** (মন্ত্রী) :- স্যার, ট্রাইবেল ওয়েলফেয়ার দপ্তর থেকেও নির্দিষ্টভাবে টাকা চাওয়া হয়েছে এবং বেশী বলার অপেক্ষা রাখেনা। কারণ আমাদের এই হাউজের মধ্যে বিভিন্নধাই করে কতন উল্লেখ করেছেন। যারা সাপোর্ট করেছেন সই সাপোর্টারিস্

যারা সারেণ্ডার এ্যাকটিমিস, তাদের জন্য কিছু টাকা এখানে বরাদ্দ চাওয়া হয়েছে এ্যাক্সেস্ যেটা তাদের পুনর্বাসনের জন্য দিতে হবে। সারা ত্রিপুরা রাজ্যে কি পরিস্থিতির সৃষ্টি হলে পরে ত্রিপুরা রাজ্যের উপজাতি জনগণের মধ্যে আবার আত্মবিশ্বাস ফিরে আসছে যে এই সরকার, আমাদের সরকার বন্ধুসরকার, এই সরকার যত বেশী শক্তিশালী হবে ততবেশী এই সরকারের যে নীতি সেই নীতি আমাকে আরো বেশী সাহায্য করবে। উপজাতিদের যে আত্ম পরিচয় তার যে জাতিসত্তা সমস্ত কিছু আরো বেশী তুলে ধরতে পারবে সেই বিশ্বাস নিয়েই ঐ ভুল পথ থেকে তারা সরে আসতে শুরু করেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী সেই আহ্বান জানিয়েছেন। এই সরকার তাদের কাছে আবেদন রাখছেন। নূতন নূতন করে প্রায় প্রতিদিনই কিছু কিছু করে আসছেন তারা। ভুল পথ থেকে সরে আসছেন তারা স্বাভাবিক জীবনে ফিরে আসছেন এবং সকলের সঙ্গে স্বাভাবিক, রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক সমস্ত জীবন প্রতিফলনের দিকে এগিয়ে আসছেন, এটা আমাদের দায়িত্ব, তাদের সমস্ত পুনর্বাসনের ব্যবস্থা করা, সহযোগিতা করা সেই দিক থেকে এই বরাদ্দ চাওয়া হয়েছে। সেই বরাদ্দ নিশ্চই সমর্থন করতে হবে এবং কেন্দ্রের কাছ থেকে যে টাকা চাওয়া হয়েছে, সেই টাকা কেন্দ্রকে দিতে হবে, আরো বেশী করে দিতে হবে যাতে ত্রিপুরা রাজ্যে একটা স্বাভাবিক এবং একটা শান্তিপূর্ণ জীবন ফিরে আসে।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রীমহোদয় সময় প্রায় শেষ। আপনি শেষ করুন।

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :—**স্যার আমি আর বাড়াতে চাই না, আমি এখানেই শেষ করব। আর, ডি, দপ্তরে কতগুলি গুরুত্বপূর্ণ কাজ প্রোগ্রাম নেওয়া হয়েছে। শুধু পঞ্চায়েত নির্বাচন নয়, আরো অন্যান্য যেসমস্ত প্রোগ্রাম উন্নয়নমূলক কাজকে ভিত্তি করে গ্রামের কর্মসংস্থান সেগুলির জন্য টাকা চাওয়া হয়েছে। এই রকমভাবে প্রত্যেকটা ডিমাণ্ড কে ভিত্তি করে যেসমস্ত টাকা চাওয়া হয়েছে এই সমস্ত টাকার দাবি অত্যন্ত ঠিক এবং ন্যায়, অসঙ্গত নয়, অনিবার্যভাবে প্রয়োজন। এই প্রয়োজনকে পূরণকরার জন্যই এই সাপ্লিমেন্টারী গ্রান্টের ডিমাণ্ড। আমি এই সাপ্লিমেন্টারী গ্রান্টের সমস্ত ডিমাণ্ডগুলিকে সমর্থন করছি। এই সমর্থন করেই আমি আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**মিঃ স্পীকার :** এই সভা আগামী ১১ই মার্চ, ১৯৯৪ ইং শুক্রবার বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতবি রইল।

ANNEXURE—"A"

## ADMITTED STARRED QUESTION NO—32.

Name of M. L. A. Shri Amal Mallik.

Will the Hon'ble Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state :—

১) ইহা কি সত্য, জি,বি, হাসপাতালে অপারেশনের জন্য রোগীর দিক থেকে অপারেশনের জন্য গ্লাপস, সূতা ইত্যাদি কিনে দিতে হয় ?

২) সত্য হয়ে থাকলে তার কারণ কি ?

### ANSWER

১ ও ২) ইহা সত্য নহে। গ্লাপস, সূতা ইত্যাদি হাসপাতাল থেকে রোগীদের সরবরাহ করা হয়। মাঝে মধ্যে ঘাটতি দেখা দিলেও স্থানীয় বাজার থেকে ক্রয় করিয়া তাৎক্ষণিক প্রয়োজন মিটাইবার ব্যবস্থা নেওয়া হয়। অনিবার্য্য কারণবশতঃ তাহাও সম্ভব না হইলে রোগীরা নিজেদের দিক থেকে ইহার ব্যবস্থা করিয়া দিয়া থাকে।

## ADMITTED STARRED QUESTION NO- 46

Name of Member : Shri Amal Mallik.

Will the Hon'ble Minister-in-Charge of the Industries Department be pleased to state :—

১) বর্তমান বর্ষে রাজ্যে ক্ষুদ্র বা মাঝারি ধরণের শিল্প স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

২) থাকলে কোন্ কোন্ ধরণের শিল্প এবং কোথায় কোথায় স্থাপন করা হবে ও তার বিবরণ ?

### ANSWER

১) রাজ্যে মাঝারি শিল্পের সম্ভাবনাগুলিকে পরীক্ষা নিরীক্ষা করে কয়েক বছর ধরে বন্ধ থাকা মাঝারী শিল্পগুলিকে চালু করার সম্ভাবনা বাঃ ফ্রন্ট সরকার খতিয়ে দেখছেন।

বর্তমান বর্ষে মোট ৫০০টি ক্ষুদ্রশিল্পকে রেজিষ্ট্রেশন দেয়া হয়েছে। এদের মধ্যে SIDO 409টি এবং Non-SIDO—91টি স্থায়ী রেজিষ্ট্রেশন দেয়া হয়েছে 74টিকে।

২) ১৯৯৩-৯৪ ইং আর্থিক বৎসরে ৬০০টি ক্ষুদ্র শিল্প সংস্থাকে রেজিষ্ট্রেশনের মাধ্যমে শিল্প ঋণ প্রদানের লক্ষ্যমাত্রা ধার্য্য করা হয়েছিল। তন্মধ্যে ৫০০টি ক্ষুদ্র শিল্প সংস্থাকে গুণগত মান বিচার করে রেজিষ্ট্রেশন দেয়া হয়েছে। এর মধ্যে SIDOতে 409টি এবং Non SIDOতে 1টি রেজিষ্ট্রেশন দেয়া হয়।

## ADMITTED STARRED QUESTION NO—55

Name of M. L. A. Shri Umesh Chandra Nath.

Will the Hon'ble Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state :—

১) ত্রিপুরা রাজ্যে সর্বমোট প্রাথমিক উপস্বাস্থ্য কেন্দ্রের সংখ্যা কত,

২) এরমধ্যে কতটি চালু আছে, কতটি বন্ধ আছে,

৩) তারকপুর উপস্বাস্থ্য কেন্দ্র এবং সাতসঙ্গম উপস্বাস্থ্য কেন্দ্রটি বর্তমানে কি অবস্থায় আছে?

## ANSWER

১) রাজ্যে বর্তমানে উপস্বাস্থ্য কেন্দ্রের সংখ্যা ৫০৬টি।

২) সব কয়টি চালু আছে।

৩) তারকপুর এবং সাতসঙ্গম উপস্বাস্থ্য কেন্দ্র চালু আছে।

## ADMITTED STARRED QUESTION NO—106

Name of M. L. A. Shri Bidhu Bhusan Malakar.

Will the Hon'ble Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state :—

১) কুমারঘাট গ্রামীন হাসপাতালে দন্ত এবং চক্ষু চিকিৎসার ব্যবস্থা বর্তমানে চালু আছে কি,

২) না থাকিলে দন্ত এবং চক্ষু বিভাগ চালু করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিবেন কি?

### ANSWER

১) নাই।

২) নর্ম অনুযায়ী গ্রামীণ হাসপাতালে দন্ত এবং চক্ষু চিকিৎক দেওয়ার ব্যবস্থা নাই। তবে দন্ত চিকিৎকের প্রাপ্যতার উপর গ্রামীণ হাসপাতালে অতিরিক্ত সুযোগ হিসাবে দন্ত চিকিৎক দেওয়া হয়। অতি সম্প্রতি কুমারঘাট গ্রামীণ হাসপাতালে একজন দন্ত চিকিৎসক দেওয়া হয়েছে।

### ADMITTED STARRED QUESTION NO—118

Name of M. L. A. Shri Ashok Debbarma.

Will the Hon'ble Minister-in charge of the Health and Family Welfare. Department be pleased to state :—

১) ইহা কি সত্য যে কাঞ্চনমালা গ্রামীণ হাসপাতালটির নির্মাণকার্য্য শেষ হওয়ার মুখে বর্তমানে বন্ধ হইয়া রহিয়াছে,

২) যদি সত্য হয় তবে ইহার কারণ কি ?

### ANSWER

১) হাঁ ইহা সত্য।

২) বর্তমান আর্থিক বৎসরে রোগীদের ঔষধ ও পথ্য ইত্যাদির খরচ মেটানোর প্রয়োজনে Capital Head থেকে কিছু টাকা Revenue Head এ স্থানান্তরের প্রয়োজনে উক্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের নির্মাণ কাজ বর্তমানে বন্ধ আছে।

ANNEXURE—"B"

### ADMITTED UNSTARRED QUESTION NO-13

Name of M. L. A. Shri Amal Mallik.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

১) রাজ্যের কয়টি মহকুমা হাসপাতালে এক্সরে করার এবং ছোট ও মাঝারী ধরণের

